শ্রী সমর চৌধরী :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যে ৯২ টি শ্যালো টিউব-ওয়েলর কথা বলছেন সেগুলি কার কেয়ারে থাকে ?

শ্রী বৈদ্যনাথ মজুমদার ঃ—মি: স্পীকার স্যার, আমি পরিষ্কার করে বলতে চাই যে শ্যালো টিউবওয়েল গুলির রক্ষনাবেক্ষন বা চালু করার দায় দায়িত্ব সেই প্যাকস্ ল্যাম্পস বা সোসাইটির আমরা শ্যালো টিউবওয়েল গুলিকে চালু করে প্যাকস, ল্যাম্পসের হাতে তুলে দেই। এবং তারাই সেটার রক্ষনাবেক্ষন, পরিচালন, দোষ ত্রুটির মেরামত ব্যবস্থা করবেন। তবে আমাদের জানালে আমরা ট্যাকনিক্যালী কিছু সাহায্য করতে পারি।

শ্রী সমর চৌধরী :—সাপ্লিমেন্টারী স্যার, এই শ্যালো টিউবওয়েল গুলি কোন কোন প্যাকস বা ল্যাম্পকে দেওয়া হয়েছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি? আমি যতদূর জানি আগরতলা শহরের নিকটে জিরানীয়া ব্লক বেশ কিছু শ্যালো টিউবওয়েল অকেজো হয়ে পড়ে আছে। প্যাকস সেই অকেজো শ্যালো টিউবওয়েল গুলিকে একবার আনছে ইলেকট্রিফিকেশানের কাছে, একবার আনছে ম্যান্টিনান্স বিভাগের কাছে, একবার আনছে কন্সট্রাকশান বিভাগের কাছে। এগুলি এখন একেবারে অকেজো হয়ে পড়ে আছে। আগরতলা শহরের সব থেকে কাছে হয়েও এগুলি এখনও সচল হলনা মাননীয় মন্ত্রী মহোদয় এটা জানেন কিনা ?

শ্রী বৈদ্যনাথ মজুমদার :—মি: স্পীকার স্যার, জিরানীয়া এলকা সম্পর্কে যখন বলা হয়েছে তখন আমি বলতে চাই যে এই ব্যাপারে নিয়ে বি, ডি, সির চেয়ারম্যান, ইলেক্ট্রিক ডিপার্টমেন্টের ইঞ্জিনীয়ার, মাইনর ইরিগেশানের ইঞ্জিনিয়ার গাঁও প্রধানদের নিয়ে আমি আলোচনা করেছি যে সমস্ত শ্যালো টিউবওয়েলর ডিফিকাল্টি এরাইজ হচ্ছে সেগুলিকে রিমোভ করার জন্য। সেই এলাকাতে ইলেকট্রিফিকেশানের পর ইলেকট্রিক চার্জ কে দেবে সেই প্রশ্নও উঠেছিল। সেটারও আমরা রিকমেনডেশান করেছি যে, যা বিল হবে সেটা আমরা দিয়ে দেব। ডিপার্টমেন্ট পক্ষ থেকে এই সমস্ত করা হয়েছে। তবে যে সমস্ত অসুবিধা হচ্ছে যদি ডিপার্টমেন্ট এবং সেখানকার প্যাকস, ল্যাম্পস এবং গাঁওসভা ঠিকমত কোর্ডিনেশান করে তাহলে এই অসুবিধা গুলিরওভার কাম করা যাবে বলে আমি মনে করি।

শ্রী সুবল রুদ্র :—সাপ্লিমেন্টারী স্যার, জলসেচের বিষয়টি একটা গুরুত্বপূর্ণ বিষয়। ইলেকট্রিক ডিপার্টমেন্ট, কন্সট্রাকশান, মাইনর ইরিগেশান ইত্যাদি ৪ টি উয়িংস মিলে একটা শ্যালো টিউবওয়েল কমপ্লিট করে। এতে অনেক সময় নষ্ট হয়। এই কাজকর্ম গুলি একটা ডিপার্টমেন্টের হাতে দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি ?

শ্রী বৈদ্যনাথ মজুমদার :—মি: স্পীকার স্যার, এই বিষয়টি নিয়ে একটু বিস্তারিত আলোচনা হওয়া দরকার।

মি: স্পীকার —এই ব্যাপারে হাউসে একটা শর্ট নোটিশ ডিসকাশন আনলেই বিষয়টি নিয়ে বিস্তারিত ভাবে আলোচনা করা যেতে পারে। শ্রীতপন কুমার চক্রবর্ত্তী।

শ্রী তপন কুমার চক্রবর্ত্তী —কোয়েশ্চান নং ৯৯ স্যার।

শ্রী অভিরাম দেববর্মা —কোয়েশ্চান নং ৯৯ স্যার।

প্রশ্ন

১) গত চার বছরে (১৯৭৮ ইং হইতে ১৯৮১ ইং) কি পরিমাণ মাছের চারা ত্রিপুরায় উৎপাদিত হইয়াছে ?

২) ১৯৭৭ ইং পর্যন্ত ত্রিপুরায় মৎস্য চাষের উপযোগী জলাশয়ে এবং উৎপাদিত মাছের পরিমাণ কত ছিল ; এবং

৩) ১৯৭৮ ইং হইতে ১৯৮১ ইং পর্য্যন্ত কত পরিমাণ জলাশয় এবং কত পরিমাণ মাছের উৎপাদন বৃদ্ধি পেয়েছে ?

উত্তর

১) গত চার বছরে (১৯৭৮ইং হইতে ১৯৮১ইং সনের ডিসেম্বর পর্যন্ত) ত্রিপুরায় সরকারী খামার হইতে মোট ১ কোটি ৯৮ লক্ষ ৯৫ হাজার মাছের চারা পোনা উৎপন্ন হইয়াছে।

২) ১৯৭৭ ইং পর্যন্ত ৩১৩০.১৫ হে: জলাশয় মৎস্য চাষের অধীনে ছিল এবং উৎপাদিত মাছের পরিমাণ ৪৬৪৫ মে: টন।

৩) ১৯৭৮ ইং হইতে ১৯৮১ ইং পর্যন্ত ৫৯৩৭.৮৫ হে: মৎস্য চাষ উপযোগী জলাশয় এবং ১৮৫৫ মে: টন মৎসের উৎপাদন বৃদ্ধি পাইয়াছে।

মি: স্পীকার—যে সমস্ত তারকা চিহ্নত ( * ) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেই গুলোর লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্ন গুলোর উত্তর পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

স্মৃতি তর্পণ

মি: স্পীকার :—সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো "স্মৃতি তর্পন"। আজকের কার্য্য-সূচীতে তিনটি স্মৃতিচারন আছে। প্রথমটি হলো ত্রিপুরা বিধান সভার প্রাক্তন সদস্য প্রয়াত: আচাইছি মগ, দ্বিতীয়টি হলো লোকসভার সদস্য কমরেড জ্যোতির্ময় বসু এবং শেষটি হলো কেন্দ্রীয় রাস্ট্রমন্ত্রী কার্ত্তিক ওরাও।

প্রাক্তন বিধান সভার সদস্য আচাইছি মগের স্মৃতি তর্পন

ত্রিপুরা বিধান সভার প্রাক্তন কংগ্রেস আচাইছি মগ গত ১০ই ডিসেম্বর হৃদরোগে আক্রান্ত হয়ে তাঁর ঠাকুর ছড়ার বাসভবনে পরলোক গমন করেছেন। মৃত্যু কালে তাঁর বয়স হয়েছিল ৫২ বৎসর। তিনি ১৯৭২ সালে নির্ব্বাচনে মনুরীপুর কেন্দ্র থেকে ত্রিপুরা বিধান সভার প্রথম সদস্য নির্ব্বাচিত হন। ১৯৩১ সালের ১৫ ই অক্টোবর তিনি বিলোনীয়া জুলাই বাড়ী গ্রামে জন্ম গ্রহণ করেন। জুলাই বাড়ী স্কুলে পড়াশুনা সমাপ্ত করে প্রথমে তিনি কৃষিকাজে যোগ দেন এবং পরে কংগ্রেস কর্মী হয়ে সক্রিয় রাজনীতিতে যোগদান করেন। রাজনীতিতে যোগ দিলেও কৃষি কাজের উন্নতিকল্পে তিনি অক্লান্ত পরিশ্রম করে গেছেন। বি, ডি, সি, সদস্য হিসাবে আদিবাসী সমাজের উন্নতির জন্য তাঁর প্রচেষ্টা ছিল যথেষ্ট। গ্রামের সাধারন মানুষের প্রতি ছিল তাঁর নিবিড় ভালবাসা। তাঁর মৃত্যুতে বগাফা বাসী একজন সহজ সরল জন দরদী নেতাকে হারাল।

এই সভা আচাইছি মগের মৃত্যুতে গভীর শোক প্রকাশ করেছে এবং শোক সন্তপ্ত পরিবারের প্রতি সমবেদনা জ্ঞাপন করিতেছি।

( এক মিনিট নীরবতা পালন করা হয় )

## সংসদ সদস্য জ্যোতির্ময় বসুর স্মৃতি তর্পন

সি, পি, আই (এম) দলের নেতা ও সংসদ সদস্য কমরেড জ্যোতির্ময় বসু আজ আমাদের মধ্যে নেই। গত ১২ই জানুয়ারী, ১৯৮২ইং হঠাৎ মারাত্মক হৃদরোগে আক্রান্ত হয়ে সকাল সাড়ে বারোটা নাগাদ তিনি জয়পুর সারকিট হাউসে পরলোক গমন করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৬১ বৎসর। রেলওয়ে কনভেনশন কমিটির সদস্য হিসাবে একটি মিটিংএ যোগ দিতে ঐ দিনেই তিনি দিল্লী থেকে জয়পুর গিয়েছিলেন। কমরেড জ্যোতির্ময় বসুর শুধু সংসদের একজন সদস্য মাত্রই ছিলেন না, তিনি ছিলেন সংসদে সি, পি, আই (এম) গ্রুপের মুখ্য সচেতক। আরও বড় কথা, জ্যোতির্ময় বসু ছিলেন সংসদে প্রতিবাদী পশ্চিমবঙ্গের নির্ভীক কণ্ঠ। বাগ্মী ও আপসহীন সংসদ সদস্য হিসাবে পরিচিত জ্যোতির্ময় বসুর জীবন ছিল বর্ণময়। দ্বিতীয় বিশ্ব যুদ্ধের সময় তিনি সেনা বাহিনীতে যোগ দেন এবং ১৯৫২-৫৪ সালে রয়াল আর্টিলারির ক্যাপ্টেন হিসাবে কাজ করেন। পরে তিনি ব্রিটেনে চা উৎপাদনের মান নির্দ্ধারনের প্রশিক্ষা গ্রহন করেন। ব্রিটেনে থাকার সময়েই ১৯৫২ সালে তিনি কমিউনিষ্ট পার্টির সংস্পর্শে আসেন এবং ১৯৫৫ সালে তিনি ভারতীয় কমিউনিষ্ট পার্টিতে প্রবেশ করেন। সংসদ সদস্যরূপে নির্ব্বাচিত হন ১৯৬৭ সালে এবং তখন থেকেই সংসদে তাঁর বাগ্মীতাও ব্যক্তিত্ব সর্বজন স্বীকৃত।

শ্রী বসু তাঁর সংসদ জীবনে বহু ঐতিহাসিক বিতর্কে অংশ গ্রহন করেন ও জরুরী অবস্থার সময় কারারুদ্ধ হন। সংসদের পাবলিক অ্যাকাউন্টস্ সম্পর্কিত কমিটির দুবার তিনি চেয়ারম্যান মনোনীত হন। রুশ-ভারত মৈত্রী সংঘের তিনি ছিলেন প্রেসিডেণ্ট এবং জীবনে বহুবার বহু শ্রমিক সংঘের নেতৃত্বও দিয়েছেন। দীর্ঘ ১৫ বছরের সংসদীয় জীবনের চরম সাফল্য লাভ করেছেন জ্যোতির্ময় বসু। তাঁর রাজনৈতিক প্রজ্ঞা, ক্ষুরধার বিশ্লেষণী শক্তি, আক্রমনাত্মক বাগ্মিতা, তথ্য সংগ্রহের অক্লান্ত অধ্যাবসায় এ সবই জোতির্ময় বসুর ছিল, যা যে কোন সংসদ বিদেরই আদর্শ হতে পারে। কিন্তু সবচেয়ে বেশী যা ছিল তা হল সাধারণ মানুষের প্রতি অপরিসীম দরদ। তাঁর মৃত্যুতে দেশ এক সূক্ষ্ম বিচক্ষন ও উদ্যোমী সংসদ সদস্যকে হারাল আর সর্ব্বহারা শ্রমিক-শ্রেণী হারাল তাদের জনদরদী নেতাকে।

এই সভা জ্যোতির্ময় বাবুর মৃত্যুতে গভীর শোক প্রকাশ করেছ। তাঁর স্মৃতির প্রতি আন্তরিক শ্রদ্ধা জানাচ্ছে এবং শোক সন্তপ্ত পরিবারের প্রতি জ্ঞাপন করছে সমবেদনা।

( এক মিনিট নীরবতা পালন করা হয় )

## কেন্দ্রীয় প্রাক্তন রাষ্ট্রমন্ত্রী কার্তিক ওরাও-এর স্মৃতি তর্পন

কেন্দ্রীয় যোগাযোগ দফতরের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী কার্তিক ওরাও গত ৮ই ডিসেম্বর, ১৯৮১ ইং তারিখ সকাল ১১ টায় নয়াদিল্লীতে পরলোক গমন করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৫৭ বৎসর। বিশ্ববিদ্যালয়ের কৃতি ছাত্র ওরাও ১৯২৪ সালের ১১ অক্টোবর রাচি জেলার করাওণ্ডা অঞ্চলে এক সমভ্রান্ত আদিবাসী পরিবারে জন্ম গ্রহন করেন। তাঁর স্কুল শিক্ষা বিহারের গুমনা রাঁচিতে। ইঞ্জিনিয়ার হিসাবে বেশ কয়েক বৎসর তিনি ব্রিটেনের বহু

নামকরা প্রতিষ্ঠানে চাকুরী করেন। তিনি এক সময়ে ব্রিটেনের পরমাণু বিদ্যা কেন্দ্রের সঙ্গেও যুক্ত ছিলেন। ১৯৬১ সালে তিনি ভারতে ফিরে আসেন ও হেভী ইঞ্জীনীয়ারিং করপোরেশনে চাকুরী নেন। এই আদিবাসী নেতা ১৯৬৭ সালে সংসদে প্রথম সদস্য নির্বাচিত হন এবং সক্রিয় রাজনীতিতে যোগ দেন। সে সময়েই তিনি অখিল ভারতীয় আদিবাসী পরিষদের প্রেসিডেন্ট নির্বাচিত হন। লোকসভার সদস্য হিসাবে তিনি ভিভিন্ন সংসদীয় কমিটির সঙ্গে যুক্ত ছিলেন। তিনি পরিকল্পনা কমিশন ও হস্তশিল্প পরিষদেরও সদস্য ছিলেন। ১৯৮০ সালের নির্ব্বাচনে জয়ী হয়ে প্রথমে তিনি পর্যটন ও পরিবহন দপ্তরের রাষ্ট্রমন্ত্রী রূপে কার্যভার গ্রহন করেন। গত অক্টোবর মাসে তিনি যোগাযোগ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী নিযুক্ত হন। তার মৃত্যুতে দেশ একজন বিচক্ষন প্রযুক্তিবিদকে হারাল।

এই সভা পরলোকগত কার্তিক ওরাও-এর মৃত্যুতে গভীর শোক প্রকাশ করিতেছে এবং শোক সন্তপ্ত পরিবারের প্রতি সমবেদনা জ্ঞাপন করিতেছে।

(এক মিনিট নীরবতা পালন করা হয়)

হাউস বেলা দু ঘটিকা পর্যন্ত মুলতবী রহিল।

বিরতির পর বিকাল ২ ঘটিকায়

মাননীয় অধ্যক্ষ—আমি আজ নিম্নলিখিত সদসদের কাছ থেকে দৃষ্টী আকর্ষনী নোটিশ পেয়েছি:—

মাননীয় সদস্য শ্রী রতিমোহন জমাতিয়া কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটি হল উদয়পুরের রাধাবাড়ী গাঁও সভার অন্তর্গত চাম্প্রাই গ্রামের নিবাসী শ্রী কৃষ্ণসাধু জমাতিয়ার বাড়ীতে গত ১১।১।৮১ ইং তারিখে রাত্রি আনুমানিক ১২ টায় ডাকাতি হওয়া সম্পর্কে।

মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষনী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী:—স্যার আমি এ বিষয়ে আগামী ১৬।২।৮২ ইং তারিখে বিবৃতি দেব।

মাননীয় অধ্যক্ষ মহোদয় কর্তৃক

কয়েকটি ঘোষনা

মাননীয় অধ্যক্ষ:—হাউসের অবগতির জন্য জানাচ্ছি যে, নিম্নে উল্লেখিত ৩ (তিন) টি বিলে মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর সম্মতি দিয়েছেন। বিলগুলির নামের পাশেই আমি সম্মতির তারিখ পর্য্যায়ক্রমে জানাচ্ছি --

| বিলের নাম | সম্মতির তারিখ |
|---|---|
| 1. "The Tripura Security Amendment Bill, 198I (Tripura Bill No. 5 of 1981). | 18.12.1981 Rajyapal |
| 2. The Tripura Tribunals of Criminal Jurisdiction (Repeal) Bill, 1981 (Tripura Bill No. 7 of 1981). | 18.11.1981 Rajyapal |
| 3. 'The Tripura Land Tax (Second Amendment) Bill, 1981 (Tripura Bill No. 8 of 1981). | 7.11.1981. Rajyapal. |

## ANNOUNCEMENT BY THE HON'BLE SPEAKER.

Mr. Speaker Sub :—Resigned tendered by Shri Harinath Deb Barma. M.L.A. Hon'ble Members.

I inform the House that Shri Harinath Deb Barma MLA resigned his seat as a Member of this House with effeet form the afternoon of 12.1.82

## ANNOUNCEMENT BY THE HON'BLE SPEAKER.

Sub:—Pettition to the Petitlons Committee and action of the Committe.

Mr. Speaker :—Hon'ble Memebers, Petition submitted by sarbasree P. N. sukul, M. P. and A Sreeramulu, Chairman and Hony, President, All India State Goverment, Employees Federation and others and duly countersigned by Shri Ajoy Biswas M. P. was forwarded to my secretariat from the Lok-sabha Secretariat for obtaining views of the Petitions Committee of this Legislature in this respect. The Petition was referred to the Committee by me. The Petition contained inter-alia the grievance of employees such as payment of D. A. at Central rate, national formula for D. A. to the employees to check rise in the prices of essential commodities etc.

The Petition Committe of this Legislature examined the petitions and obtained the opinion of the Government on the various points elaborated in the petition.

The Petition Committee of this Legislature examined the petitions and obtained the opinion of the Government on the various points elaborated in the petition. The Committee agreeing with the observation of the Government on the various grievances and demand of the employees, submitted a report to me with the request to forward Committee's opinion alongwith

the reply of the Goverment to the Lok-Sabha Secretariat requesting Central Government through the Petition Committee of the Lok-Sabha for making required fund available to the State Government for payment of D. A. to the State Government employees at the rates appilcable to the Central Government employees. The Committee also endorsed the opinion of the State Government on the other points mentioned in the Petition, I have ordered my Secretariat to take action as desired by the Committee.

Ruling on the Question of Alleged Breach of Privilege Raised By Education Minister Shri Dasarath Deb Against the Member of the Opposition Group on 24th September, 1981.

Mr. Sarker :—Hon'ble Member I would like to inform the House that shri Dasarath Ded, Education Minister raised a question of alleged breach of Privilege against the Member of the opposition group for their disorderly Con duct and shouting slogans dishonouring the authority of the chair on 24th Sept. 1981 and on that day I assured the House that would examine this question. After careful consideration of the question of alleged breach of Privliege with reference to the Parliamentary Practices and conventions I am opinion that the Hon'ble Members of the opposition group jad actually shown disrespect to the House by shouting slogans on the floor of the House and obstructing the Speaker to reprimand Shri Shyama charan Tripura, Editor'Chinikok'. Such Acts are grnerally treated as mis-conduct and breach of Parliamentary etiquette. Though I do not like to proceed further in the matter as a case of breach of Privilege and contempt of the House, I experss my dis-pleasure to such action of the Memers of the opposition as their action on the actual perview of the Huose was beyond the Priliamentary etiquette and decorum.

—: লেয়িং অব্ গভর্ণরস্ এ্যাড্রেস্ :—

অধ্যক্ষ মহাশয় :—আমি এই সভাকে জানাচ্ছি যে, আজ বেলা ১১ ঘটিকায় মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ দিয়েছেন ঐ ভাষণের একটি প্রতিলিপি সভার সামনে পেশ করতে আমি বিধান সভার সচিবকে অনুরোধ করছি।

সচিব মহাশয় :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল আজ বেলা ১১ ঘটি-কায় বিধান সভায় যে ভাষণ দিয়েছেন তার একটি প্রতিলিপি এই সভায় আমি পেশ করছি।

অধ্যক্ষ মহাশয় :—মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, মাননীয় রাজ্যপাল মহোদয়-এর ভাষণের উপর যে কোন সদস্য অপর একজন সদস্য কর্তৃক সমর্থিত ধন্যবাদ সূচক প্রস্তাব আনতে পারেন। ১৫ই ফেব্রুয়ারী মাননীয় সদস্যরা উক্ত প্রস্তাবের পরি-প্রেক্ষিতে রাজ্য পালের ভাষণের উপর আলোচনা করতে পারবেন। ধন্যবাদ সূচক প্রস্তা-বের উপর সংশোধনী প্রস্তাবও আনা যাবে।

শ্রীখগেন দাস :—I beg to give notice of my intention to move the following Motion : মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট এই সভা কৃতজ্ঞতা জানাচ্ছে। আজ বেলা ১১ ঘটিকায় মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ দিয়েছেন, তার জন্য ত্রিপুরা বিধান সভার সমস্ত সদস্যবৃন্দ বিশেষভাবে কৃতজ্ঞ।

শ্রীসমর চৌধুরী :—মাননীয় স্পীকার স্যার, আমি এই মোশানকে সর্বান্তকরনে সমর্থন জানাচ্ছি।

অধ্যক্ষ মহাশয় :—এই ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর যদি কোন সদস্য সংশোধনী প্রস্তাব আনতে চান, তাহলে তিনি আগামী ১৫ই ফেব্রুয়ারী বেলা ১০ ঘটিকা পর্যন্ত বিধানসভা সচিবালয়ে তা জমা দিতে পারবেন।

বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটির
রিপোর্ট উত্থাপন গ্রহন

অধ্যক্ষ মহাশয় :—মাননীয় সদস্যবৃন্দ সভার পরবর্তী আলোচ্য বিষয় হলো, "বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা।"
বর্তমান অধিবেশনের ১২ই ফেব্রুয়ারী, শুক্রবার, ১৯৮২ ইং (তারিখ) হইতে ১৯শে ফেব্রুয়ারী শুক্রবার ১৯৮২ ইং (তারিখ) পর্যন্ত বিধান সভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য " বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি যে সময় নির্ঘণ্ট সুপারিশ করেছেন সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

উপাধ্যক্ষ মহাশয় :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধান সভার বর্তমান অধিবেশনের ১২ই ফেব্রুয়ারী, শুক্রবার, ১৯৮২ ইং (তারিখ) থেকে ১৯ শে ফেব্রুয়ারী শুক্রবার, ১৯৮২ ইং (তারিখ) পর্য্যন্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার জন্য "বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি" যে সময় নির্ঘণ্ট সুপারিশ করেছেন তাঁর রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

অধ্যক্ষ মহাশয় :—এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উত্থাপন করতে আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

উপাধ্যক্ষ মহাশয় :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে, "বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা একমত"।

অধ্যক্ষ মহাশয় :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি এখন আমি ভোটে দিচ্ছি। মোশানটি হলো :—"বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা একমত"।

( রিপোর্টটি সভা কর্তৃক গৃহীত হয় ) গভর্ণমেন্ট বিজনেস ( ফিনান্শিয়াল)

---

প্রেজেন্টেশান অব্ দি ডিমাণ্ডস ফর সাপ্লিমেন্টারী গ্রাণ্টস ফর ইয়ার ১৯৮১-৮২ ইং-

অধ্যক্ষ মহাশয় :— সভার পরবর্তী কার্যসূচী হলো :— "১৯৮১-৮২ ইং সনের আর্থিক বৎসরের সাপ্লিমেণ্টারী ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে" ১৯৮১-৮২ ইং সনের আর্থিক বৎসরের সাপ্লিমেণ্টারী ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপন করার জন্য অনুরোধ করছি।

**শ্রীনৃপেন চক্রবর্তী (মুখ্যমন্ত্রী :—** Mr. Speaker sir, :— I rise to present the Supplementary Demands for the Financial year 1981-82. Supplementary Demands are necessary on the basis of revised estimates submitted by various Departments and due to circumstantial changes since the Budget Estimates were placed before the House.

Whenever additional funds have been asked for, the reasons therefor have been given in the documents placed before the House.

2. Plan expenditure is now estimated at Rs. 4699'41 lakhs against original outlay of Rs. 4500'00 lakhs.

3. It is expected that at the close of current Financial year. the progressive defieit will be of the order of Rs. 18'70 crores. This was arrived at during discussion with the Planning Commission on 14-1-1982.

4. Pages have been added to the booklet "Demnd for Supplementary Grants" showing Revised Estimates for 1981-82 at a glance.

5. The House is requested kindly to consider and approve of the Supplementary Grants.

**অধ্যক্ষ মহাশয় :—** মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে এই সাপ্লিমেন্টারী ব্যয় বরাদ্দের দাবীর উপর "ছাটাই প্রস্তাব" আগামী ১৫ই ফেব্রুয়ারী, সোমবার বিকাল ৪ ঘটিকা পর্যান্ত বিধানসভার সচিবালয়ে গ্রহণ করা হবে এবং ১৯৮১-৮২ ইং সনের আর্থিক বৎসরের সাপ্লিমেন্টারী ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রয়োজনীয় কাগজপত্রাদ নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেবার জন্যে মাননীয় সদস্যদের অনুরোধ করছি।

গভর্ণমেণ্ট বিজনেস ( ফিনান্শিয়াল )

প্রেজেণ্টেশান অব্ দি ডিমাণ্ডস্ ফর এ্যাকসেস গ্রাণ্টস ফর দি ইয়ার ১৯৭৭-১৯৭৮

**অধ্যক্ষ মহাশয় :—** সভার পরবর্ত্তী কার্য্যসূচী হইতেছে, "১৯৭৭-৭৮ ইং আর্থিক সনের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপন।" এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী হাউসে পেশ করার জন্য।

**Nripen Chakraborty :—** Mr. Speaker sir, I rise to present the Demands for Excess Grants relating to the expenditure of the Government of Tripura for the financial year ended on the 31st March, 1978 for regularisation.

The excesses were pointed out in the Report of the Comptroller and Auditor General of India for the year 1977-78. On the basis of that, the Public Accounts Committee, Tripura recommended in their 32nd Report for regularisation of the said excess under provisions of Article 205 of the Constitution of India.

The Assembly is requested to Vote and pass the Demands for Excess Grants and Appropriation Bill for regularisation of Excess expenditure relating to the financial year ended on the 31st March, 1978.

Mr. Speaker :— আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি নোটিশ অফিস থেকে অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রতিলিপি সংগ্রহ করে নেবার জন্য।

সভার পরবর্তী কার্য্যসূচী হল প্রাইভেট মেম্বারস্ রিজলিউশান। আমি মাননীয় সদস্য মাণিক সরকারকে অনুরোধ করছি ওনার রিজলিউশানটি সভার সামনে উপস্থিত করার জন্য।

## PRIVATE MEMBERS' RESOLUTIONS

শ্রী মানিক সরকার :—মাননীয় স্পীকার স্যার, আমি আমার রিজলিউশানটা পড়ছি যেহেতু পেট্রলজাত পন্যের দাম বার বার বৃদ্ধি করা হয়েছে, যেহেতু রেলে মালের ভাডা শতকরা ১৫ ভাগ বৃদ্ধি করা হয়েছে এবং যেহেতু ত্রিপুরা সবচেয়ে দূরবর্তী এলাকা হওয়ায় প্রতিটি জিনিষ পত্রের উপর পরিবহণের খরচ সর্ব্বাধিক পড়িতেছে তাই ত্রিপুরা বিধানসভা কেন্দ্রীয় সরকারের নিকট প্রতিটি নিত্য প্রয়োজনীয় জিনিসেসের উপর পরিবহণ বাবদ বর্দ্ধিত সম্যক ব্যয়ভার বহন করার দাবী জানাচ্ছে।"

মিঃ স্পীকার স্যার, শ্রীমতি গান্ধী দ্বিতীয়বার প্রধানমন্ত্রী হিসাবে যখন শাসন ক্ষমতায় অধিষ্ঠিত হলেন তখন অধিষ্ঠিত হওয়ার পর তিনি যে প্রতিশ্রুতি ভারতবর্ষের মানুষের সামনে রেখেছিলেন যে জিনিষ পত্রের দাম বাড়বে না, সস্তায় নিত্য প্রয়োজনীয় সামগ্রী যাতে সকলে পেতে পারে তার ব্যবস্থা তিনি করবেন। কিন্তু আমরা লক্ষ্য করছি যে মধ্যে মধ্যে পরোক্ষ করের বোঝা চাপিয়ে প্রতিনিয়ত জিনিষের দাম বাড়ান হচ্ছে। ঠিক তেমনি রেলের যাত্রী ভাডা বৃদ্ধির পাশাপাশি পণ্যের যে মাশুল তাও প্রতিনিয়ত বাডান হচ্ছে। জিনিষ পত্রের দাম অস্বাভাবিকভাবে বেড়ে চলেছে। ভারতবর্ষের শতকরা প্রায় ৬০ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে বাস করছে। তাই এই মূল্য বৃদ্ধি স্বাভাবিকভাবে মানুষের পক্ষে দুর্বিসহ হয়ে পড়ছে। পাশাপাশি ত্রিপুরা রাজ্যের মানুষ যেখানে শতকরা ৮২ ভাগ দারিদ্র সীমার নীচে বাস করছে সেখানে ত্রিপুরার জনগণের কাছে এটা একটা আঘাতের মত। তাই আমি যে প্রস্তাব উপস্থিত করছি তা এই হাউস বিবেচনা করবেন বলে আমি মনে করছি। এই পেট্রোলজাত পণ্যের উপর যে মূল্য বৃদ্ধি তা পরোক্ষে অন্যান্য প্রতিটি নিত্য প্রয়োজনীয় জিনিষের মূল্য বৃদ্ধি করবে। আজ আমরা লক্ষ্য করছি এই মূল্য বৃদ্ধির বিরুদ্ধে জনমত সংগঠিত হচ্ছে কিন্তু তা কেন্দ্রীয় সরকারের দিক থেকে উপেক্ষিত হচ্ছে। ত্রিপুরা ভারতবর্ষের মধ্যে অত্যন্ত দূরতম অঞ্চল। স্বাধীনতার ৩৪

বৎসর পরেও ১০ কিলোমিটারের বেশী রেল পথ হয়নি। আমরা লক্ষ্য করেছি রেলের মাশুল বৃদ্ধির জন্য প্রত্যেকটি পণ্যের মূল্য বৃদ্ধি পাচ্ছে। পেট্রোলজাত পণ্যের মূল্য বৃদ্ধির জন্য ত্রিপুরায় প্রত্যেকটি নিত্য প্রয়োজনীয় জিনিষের মূল্য অত্যন্ত বেড়ে গেছে কারণ ত্রিপুরা রাজ্যকে মোটর যানের উপরই সবচাইতে বেশী নির্ভর করতে হয়। ত্রিপুরার গ্রামাঞ্চলে জিনিষপত্র চড়া দামে কিনতে হচ্ছে, গাড়ীতে চড়তে গেলে বেশী ভাড়া দিতে হচ্ছে। সেই দিক থেকে এই প্রস্তাব হাউসের বিবেচনার জন্য আমি উপস্থাপিত করছি। ত্রিপুরার কৃষকদের উৎপাদিত পণ্য বহিঃরাজ্যে প্রচণ্ড প্রতিযোগিতায় টেকে না তার কারণ ত্রিপুরার পরিবহণ ব্যবস্থার অসুবিধা। তাই আমি আমার এই প্রস্তাব হাউসের বিবেচনার জন্য উপস্থাপিত করছি। আমরা আরও লক্ষ্য করলাম, এবারের শীতকালীন অধিবেশনের প্রাক্কালে ডাক ও তার বিভাগের মাশুল বৃদ্ধি করা হয়েছে। এটা ত্রিপুরা রাজ্যের তথা সারা ভারতবর্ষের মানুষের কাছে একটা বিরাট আঘাত। রেলের ভাড়া আরও বাড়বে। তার কারণ আই. এম. এফ থেকে যে শর্তে ঋণ গ্রহন করা হয়েছে তা হল আয় বাড়াতে হবে। আয় বাড়াতে হলে জনগণ থেকে অর্থ সংগ্রহ করতে হবে। আর অর্থ সংগ্রহ করতে হলে ট্যাক্স আদায় করা ছাড়া বিকল্প কোন ব্যবস্থা নেই। স্বাধীনতার ৩৪ বৎসরের মধ্যে দেখা গেছে প্রত্যক্ষ কোন ট্যাক্স না বসিয়ে পরোক্ষ ট্যাক্সং বসান হয় তার মানে হচ্ছে গরীব মানুষের উপর আঘাত হানা। কিন্তু সে আঘাত ধনীদের উপর করা হচ্ছে না। বিগত ২ বৎসরের মধ্যে চার চার বার রেলের ভাড়া বৃদ্ধি করা হয়েছে। তাতে ভারতবর্ষের মানুষের উপর তথা ত্রিপুরার অর্থনীতির উপর বিরাট আঘাত হানা হয়েছে। স্বাধীনতার দীর্ঘ দিন পরেও এই ত্রিপুরা রাজ্যের অর্থনীতির উন্নতি সাধনের জন্য কোন ব্যবস্থা ঐ কেন্দ্রীয় সরকার নেননি। তাই এই বিধান সভার দায়িত্ব আছে ঐ আগ্রাসনের হাত থেকে ত্রিপুরার জনগণকে রক্ষা করার। সে জন্য আমি যে প্রস্তাব বিধান সভার সামনে উপস্থাপিত করলাম তা ত্রিপুরা রাজ্যের ২০ লক্ষ মানুষের স্বার্থের কথা চিন্তা করে এই হাউস গ্রহণ করবে।

মিঃ স্পীকারঃ—আমি এখন মাননীয় শ্রী অখিল দেবনাথকে বক্তব্য রাখতে অনুরোধ করছি।

শ্রীঅখিল দেবনাথ:—মাননীয় স্পীকার, স্যার মাননীয় সদস্য শ্রীমানিক সরকার এখানে পেট্রল ও পেট্রলজাত পণ্যের দাম বৃদ্ধি সম্পর্কে যে প্রস্তাব করেছেন আমি তা' সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

পেট্রলজাত পণ্যের দাম দিন দিন বাড়ছে। শ্রীমতি গান্ধী ক্ষমতায় আসার পর তিন চার বার এই পেট্রলজাত পণ্যের দাম বাড়নো হয়েছে। এই পেট্রল জাত দ্রব্যের দাম বাড়ার ফলে এই ত্রিপুরার সাধারণ মানুষকে একটা চরম মূল্য দিতে হচ্ছে।

এই ত্রিপুরা সমস্ত ভারতবর্ষ থেকে প্রায় বিচ্ছিন্ন। এবং প্রায় ৯০০ কিঃ মিঃ বাংলাদেশ এর সীমানা দিয়ে ঘেরা। এখানে যাতায়াতের ব্যবস্থা অত্যন্ত দুর্ব্বল। ফলে এই ত্রিপুরায় যে সামান্যতম শিল্পের বিকাশের সুযোগ ছিল তা দারুণভাবে মার খাচ্ছে। শিল্পের দিক দিয়ে বিগত ত্রিশ বছরে তদানিন্তন কংগ্রেসী আমলে ত্রিপুরার শিল্পকে সমৃদ্ধ করবার জন্যে কোন প্রকার প্রচেষ্টা নেওয়া হয়নি। আমরা লক্ষ্য করেছি বিগত ৩৩।৩৪ সময়ে ত্রিপুরায় মাত্র দশ কিলোমিটার রেল লাইন হয়েছে।

এই ত্রিপুরায় যে শিল্প সম্ভবনা রয়েছে তার মধ্যে রয়েছে বাঁশবেত শিল্প, তাঁত শিল্প ইত্যাদি।

আবার আধুনিককালে ত্রিপুরায় রাবার শিল্পের যে বড় সম্ভাবনা দেখা দিয়েছে। চা শিল্প যোগাগের অভাবে দারুণভাবে মার খাচ্ছে ।

চা শিল্প আসামের দিক থেকে খুব একটা পিছিয়ে নেই। যদিও আসামের চা ত্রিপুরার চা অপেক্ষা গুণগত দিক থেকে অনেকটা উন্নত। কিন্তু ত্রিপুরার চা শিল্পের জন্য ত্রিপুরায় কোন বাজার নেই। ফলে যে চা এখানে উৎপাদন করা হয় সেটাকে কলকাতায় নিয়ে গিয়ে অক্‌সন করতে হয়। সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী চা উৎপন্ন হয় উত্তর-পূর্ব্বাঞ্চলে। ব্রিটিশ আমলে উত্তর পূর্ব্বাঞ্চলে চা শিল্পের জন্য কিছু একটা ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু ত্রিপুরার ক্ষেত্রে কিছুই নেই। ব্রিটিশ আমলে বাংলাদেশের মধ্য দিয়ে যোগাযোগ বা পণ্য পরিবহন করাহত। কিন্তু স্বাধীনতা লাভের পর বাংলাদেশের মধ্য দিয়ে পণ্য পরিবহন করা যায় কি না তাতো আপনারা জানেন। এতদ্‌সত্বেও ত্রিপুরার চা বাইরের বাজারে তার স্থান অধিকার করেছিল কিন্তু ইদানিংকালে পেট্রল জাত দ্রব্যের দাম তিন চার বার করে বাড়ার ফলে আমাদের পরিবহনের বাড়তি দাম উৎপাদন মুল্যের সঙ্গে যোগ করতে হয়। ফলে দাম বেশী হওয়ায় ত্রিপুরার চা শিল্পে এসেছে দারুণ আঘাত।

আমরা দেখেছি ত্রিপুরায় দীর্ঘদিন যাবৎ বাঁশ বেত এর শিল্পের প্রচুর সম্ভবনা থাকা সত্বেও এই শিল্পের প্রসারের কোন ব্যবস্থা বিগত ত্রিশ বছরে কংগ্রেসী সরকার গ্রহণ করেন নি। এই বাঁশ বেত দিয়ে যে সকল পণ্য উৎপন্ন হয় তাদের বাজার আমাদের ত্রিপুরায় নেই। এই শিল্পের বাজার রয়েছে ভারতের বড় বড রাজ্যে এবং শহরে। দিল্লী, কলকাতা, মাদ্রাজ, বোম্বাই, ব্যাঙ্গালুর প্রভৃতি শহরে ত্রিপুরার বাঁশ ও বেত দিয়ে প্রস্তুত উৎপন্ন দ্রব্যাদি প্রচুর চাহিদা রয়েছে। দাম অনুসারে আমাদের জিনিসের যে মান সে মান অনুযায়ী এই সব শহরে সেগুলির প্রচণ্ড চাহিদা রয়েছে। কিন্তু পেট্রলজাত দ্রব্যের দাম বৃদ্ধির ফলে এই সকল জিনিষের দামও বেড়ে যাচ্ছে। ফলে বেশী দাম হওয়ায় প্রতিযোগিতার বাজারে আমাদের জিনিসের চাহিদা দারুণভাবে ব্যহত হচ্ছে। ফলে সারা ভারতবর্ষের বাজারগুলিতে প্রতিযোগিতায় আমাদের ত্রিপুরার উৎপন্ন দ্রব্যাদির যে উন্নত স্থান রয়েছে তা আর আমরা রক্ষা করতে পারছিনা। আমরা ইদানিংকালে পশ্চিমবঙ্গের ন্যাশন্যাল হ্যাণ্ডলুম এণ্ড হ্যাণ্ডিক্রাফট এর যে মেলা হয়ে গেল তাতে আমরা দেড় লাখ টাকার বাঁশ ও বেতের জিনিষ নিয়ে গিয়েছিলাম তার মধ্যে পাঁচ হাজার টাকার জিনিসও অবশিষ্ট থাকেনি সব বিক্রি হয়ে গেছে।

আরেকটা শিল্প, ভারতবর্ষের কৃষির পরে যে শিল্প তা হ'ল তাঁত শিল্প। এই ত্রিপুরার বাঙ্গালী, মণীপুরী এবং পাহাড়ী মিলিয়ে প্রায় লক্ষাধিক লোক এই তাঁত শিল্পে নিযুক্ত রয়েছে। কিন্তু ত্রিপুরার এই কৃষিজাত পণ্য কার্পাস থেকে সুতা তৈরী করবার কোন মিল, এই ত্রিপুরায় নেই। ফলে তামিলনাড়ু, গুজরাট, উত্তর প্রদেশ এবং কলকাতা থেকে এই কার্পাস দিয়ে সুতা তৈরি করে আনতে হয় আবার এখানে কোন ডাইং সেন্টার না থাকায় পাকা রং বাইরে থেকে করিয়ে আনতে হয় তারপর এই সুতা থেকে যে বস্ত্র এখানে প্রস্তুত হয় নকশার দিক থেকে একটু কম উন্নত হলেও ভারতবর্ষের বাজারে উহা দারুন প্রশংসা লাভ করেছে। এইভাবে বাইরে থেকে সুতা তৈরী করে তারপর পাকা রং করিয়ে আনার পর আমাদের উৎপাদিত বস্ত্রের দাম তো একটু বেশী হচ্ছে। কিন্তু এভাবে যদি পেট্রলজাত পণ্যের দাম বাড়ে তাহলে পরিবহন খরচা যোগ করলে আমাদের উৎপাদিত পণ্যের দাম অনেক বেশী পড়বে। এর ফলে চড়াদাম হওয়ায় আমাদের উৎপাদিত পণ্যের প্রতিযোগিতামূলক বাজারে চাহিদা দারুণভাবে ব্যাহত হবে।

ইদানিংকালে ত্রিপুরায় রাবার শিল্প দারুণভাবে বিকাশ লাভ করছে। বর্তমানে ত্রিপুরা রাবার শিল্পে ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় স্থান অধিকার করছে। কিন্তু এই শিল্পের সকল প্রকার যন্ত্রপাতি বাহির থেকে আনতে হয় এই সড়ক পথে। পেট্রলজাত দ্রব্যের দাম বৃদ্ধি পাওয়ার ফলে এই সকল যন্ত্রপাতি আনতে পরিবহন ব্যয় অত্যন্ত বেশী দিতে হচ্ছে। তাছাড়া ত্রিপুরার উৎপন্ন রাবার এর বাজার ত্রিপুরায় নেই। এর বাজার রয়েছে কলকাতা কিংবা ভারতবর্ষের অন্যান্য অঞ্চলে সেখানেও আবার সেই পেট্রোল ডিজেলের দাম বাড়ার জন্য উৎপাদনের ব্যয় বেশী হয়ে যায় ফলে ত্রিপুরার রাবার যদিও ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় স্থান অধিকার করে আছে তবুও আমরা বাইরে গিয়ে প্রতিযোগিতা করতে পারছি না। কৃষকদের জন্য কিছু কিছু সাবসিডি সমস্ত ভারতবর্ষে আছে। স্যার, কীটনাশক ঔষধ ইত্যাদির জন্য সাবসিডি দেওয়া হয়। কিন্তু আমাদের এখানে যখন আসে তখন ট্র্যানসপোর্ট কস্ট অনেক বেশী পড়ে যায়। ফলে যে সাবসিডি দেওয়া হয় তা অন্যান্য রাজ্যের চেয়ে কম হয়ে যায়। ফলে কৃষি পণ্যের দাম বাড়তে বাধ্য। ডীপ টিউবওয়েল বলুন, ওভার ফ্লো বলুন, সমস্ত কিছু ভারতের অন্যান্য জায়গার চেয়ে এখানে বেশী খরচ পড়ে এবং রেল ওয়াগনের জন্য সেগুলি সময়মত এসে পৌছায় না। সুতরাং শ্রীমতী গান্ধী যে ভাবে দিনের পর দিন পেট্রোলের দাম বাড়াচ্ছেন তাতে ত্রিপুরার সমস্ত সম্ভবনা নষ্ট হয়ে যাচ্ছে। সুতরাং মাননীয় সদস্য আজকে সভায় যে প্রস্তাব এনেছেন সেটা ত্রিপুরার ভবিষ্যৎ গড়ার পক্ষে উত্তম প্রস্তাব। কারণ এই দ্রব্যমূল্য বৃদ্ধি একটা দারুণ আঘাত। সুতরাং যেটুকু দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটেছে পেটেলের মূল্য বৃদ্ধির জন্য সেটুকু যদি বাদ না দেওয়া হয় তাহলে ত্রিপুরার প্রতি মস্ত অবিচার করা হবে। সেজন্য আমি আবেদন জানাবো ত্রিপুরার জনজীবনের মানকে বাঁচিয়ে রাখবার জন্য সকলের এগিয়ে আসবেন এবং এই প্রস্তাবকে সমর্থন জানাবেন। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি। ইনক্লাব, জিন্দাবাদ।

অধ্যক্ষ মহোদয়—শ্রী তারিণী মোহন সিংহ।

শ্রী তারিণী মোহন সিংহ:—মাননীয় স্পীকার, স্যার, মাননীয় সদস্য যে প্রস্তাবটি এখানে এনেছেন সেই প্রস্তাবকে আমি পূর্ণ সমর্থন জ্ঞাপন করছি। সমর্থন জ্ঞাপন করার এই কারণ যে আজকে ভারতবর্ষে যে অবস্থা, ভারতবর্ষের ভৌগলিক অবস্থানের মধ্যে ত্রিপুরার অবস্থান অত্যন্ত অসুবিধাজনক এবং তার চতুরপার্শ্বে বাংলাদেশ অবস্থিত। তার মধ্যে ত্রিপুরা একটা ছোট্ট রাজ্য এবং তার মধ্যে ৩৩ বৎসরে কংগ্রেসী রাজত্বে তার রাস্তার উন্নয়ন হয় নি, শিল্পের জন্য কোন কাজ করা হয়নি। আজকে বামফ্রন্ট ক্ষমতায় আসার পর যেটুকু কাজ আমরা করতে চেয়েছিলাম তা বাধা পড়ে যাচ্ছে। দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য। যখন এখান থেকে কাঁচামাল বাইরে পাঠাতে হয় তখন পেট্রোল এবং রেলের ভাড়া বৃদ্ধির জন্য যে মাল আমরা সস্তায় দিতে পারতাম তার অধিকমূল্য পড়ে যায় এবং বাইরে থেকে যে মাল এখানে আসবে তার দামও অধিক পড়ে যায়। সেজন্য আগামী দিনে যে কাজ আমরা ত্রিপুরায় করতে যাই তা করতে পারব না। কারণ শ্রীমতি ইন্দিরা গান্ধী যে ট্যাকস নীতি চালু করেছেন তার বিরোধিতা করতে হবে। ট্যাকস শুধু ত্রিপুরার ঘাড়ে চাপবেনা, সেটা সমস্ত ভারতবর্ষের লোকের ঘাড়েই চাপবে। কিন্তু তা সত্বেও আমাদের ত্রিপুরাতে রেল নাই, কিন্তু যখন আমরা রেল চাই তখন বলে ইওাস্টি

নাই, রেল দেওয়া যাবে না। আবার যখন ইণ্ডাষ্ট্রি চাই তখন বলে রেল নাই। ইণ্ডাসট্রি হবেনা। যার ফলে আগামী দিনের ত্রিপুরার উন্নয়নমূলক কাজ, শিল্প করতে যাচ্ছি সেটা বাধাপ্রাপ্ত হচ্ছে। যেমন আমরা জুট মিল করছি, আর একটা করতে যাচ্ছি। তেমনি কার্পাস, পাট এখানে প্রচুর পরিমাণে উৎপাদন হয়। সেটা বাইরে বাজারে বিক্রি করতে হয়। কিন্তু ত্রিপুরায় যদি জুটমিল থাকত তাহলে ত্রিপুরার পাট সেখানে ব্যবহার করা যেত এবং ত্রিপুরার বেকার ছেলেদের কর্মসংস্থান হত। কাজেই বাধ্য হয়ে বাইরে আমাদের কার্পাস এবং পাট বিক্রি করতে হয় অনেক কম মূল্যে।

এবার আমরা দেখেছি যে কৃষক যে পাট করেছিল সেই পাটের দাম খুব কম হয়ে গেছে কিন্তু সেই পাট কেনার মত ক্ষমতা বামফ্রন্ট সরকারের ছিল না। তাই মহাজনদের হাতে তুলে দিতে হয়েছে জলের দরে। কৃষকেরা আগামীতে পাট করার আশা ছেড়ে দিয়েছেন। আমি দেখলাম ছামনু এলাকায় প্রচুর তিল এবং কার্পাস করেছে। সেই কার্পাস মহাজনেরা জলের দরে নিয়ে যাচ্ছে। কার্পাস থেকে যে সুতা এবং তিল থেকে যে তেল তৈরী হয় তার জন্য আমাদের অনেক মূল্য দিতে হয়। এখন কার্পাস ৪০ টাকায় কিনে নিয়ে যায়। কিন্তু এর থেকে যে সুতা হয় সেই এক মুঠো সুতা আমরা ত্রিপুরাতে কিনছি ১২৫ টাকা দিয়ে তাহলে কি করে আমরা উন্নতি করতে পারব? সেটা আমরা কল্পনাও করতে পারিনা। কাজেই শ্রীমতী গান্ধী যে ট্যাক্স চালু করেছেন সেটা আগামী দিনের সাধারণ মানুষের উন্নতিকে বাধা দিবে। আমি তার তীব্র প্রতিবাদ করি এবং সম্পূর্ণ পরিবহন মূল্য এর সাবসিডি যাতে দেওয়া হয় তার জন্য ব্যবস্থা করার এবং আমার ত্রিপুরাতে নূতন ইণ্ডাষ্ট্রি এবং নতুন রেল লাইন চালু করে বামফ্রন্ট সরকারের প্রচেষ্টাকে সাহায্য করবেন, এই আশা করে মাননীয় সদস্যের প্রস্তাবকে সমর্থণ করে অমি আমার বক্তব্য শেষ করছি। ইনক্লাব, জিন্দাবাদ

শ্রীনগেন্দ্র জমাতিয়া—মানগীনাও স্পীকার স্যার, তিনি অরনিঅ মানগীনাও সদস্য আনি ছাত্র জীবননি বাগা শ্রীমানিক সরকার যে প্রস্তাব তুবুমানি আবন তাই আও কক কিসা সানা নাইঅ। শ্রীমতী গান্ধী-ব সাগা যে আন্তর্জাতিক ক্ষেত্রে থকনি দাম বারিমানই চিনি অর-ব দাম বারিই তংগ। কাজেই মানগীনাও সদস্য মানিক সরকার তাই বন যারা সমর্থন খীলাইনাইরগনি দৃষ্টিভঙ্গী তাই কিসা ফোমারনা দরকার তংগ। অম শুধু ভারতবর্ষনি সম্পত্তিয়া, শুধু ত্রিপুরানি সম্পত্তিয়া অর আন্তর্জাতিক বাজার হীনাই তংগ আ বাজার বাই ভারতবর্ষনি বাজারনি যোগাযোগ তংগ থানসা। বনি বাগাই আন্তর্জাতিক ক্ষেত্রে যেখানে দাম বারিই তংগ আর ভারতবর্ষঅ হাই আং মানয়া আবতাই আশা খীলাই মানাই যারা, অর্থনীতিঅ যাদের জ্ঞান কম বরগ সিমিসে আবতাই খাকাই মান। মান গীনাও ডেপুটি স্পীকার স্যার, আরনিঅ অ প্রস্তাবনি লগে লগে আও তাই কাইসা প্রস্তাব নারীকনা মুচুংগ, থেপাই রীনা নাইঅ। অম ঠিকন' অর দাম বারিমানি লগে ত্রিপুরানি অবস্থা-অম একটা বিরাট সমস্যা। কাজেই' অর দাম বারিমান' যদি ভর্তুকী রীনা হীনখে কেন্দ্র অর্ধেক তাই রাজ্য সরকার অর্ধেক মা রীখাই। প্লেন ভাড়া মুগাই অকক মা সাঅ প্লেন। ভাড়া কমিরীদি, যে সমস্ত মানাই ফাইমানি আবরগ কেন্দ্র ভর্তুকী রীদি। আব অর্ধেক রাজ্য সরকার রীনানি গসেথা-হীনখে যুক্তি যুক্ত আংনাই। কিন্তু কেন্দ্রন' সিমি রীদি আব যে একটা রাজনৈতিক

দারিয়া হানখেলাই অমতাই একটা প্রস্তাব অর বিধান সভায় তুবুই মালয়া। মান গীনাঙ স্পীকার স্যার,আও তাই কাইসা কক সানা নাইঅ অরনি মানই খানাইনি দাম কমিরানা হানখে তাই অরনি বররকনি সুযোগ সুবিধা বারিরানা হানখে অরনি রাজ্য সরকার তাই কিসা সিয়ান আংনা দরকার। কারণ চাঙ নুগ, বিশেষ খালাই যেখানে কামি এলাকা এবং বলঙ এলাকা আর মানারগ মরগ। তার উপর আর সি. পি. এম-নি প্রাধানরগ বরগকসে তাবুক সবচেয়ে দাম বারিরাই তংগ, দাম তাই খেলা খালাই তংগ। যেমন তীর্থমুখনি রামানন্দ বৈষ্ণব, নিজেন' রেশন চালগ, আনন্দ মোহন রোয়াজা ব নিজেন' রেশন চালগ, রুপ কুমার ত্রিপুরা ছামনু এলাকানি ব নিজে চালগ' উত্তর লংতরাই গাঁও সভা। রেশন তালাং থাংমানি আব বেবাগন' ফালাই রানাই ব্লেক মার্কেট' যার ফলে মাইরুংরগ কামিনি বররক মানায়। বাজার' পাইনা থাংখে বাজারনি দাম শা রানাই। অমহাইখে চালক তংগ। বিভিন্ন ডিলারগ-ব হাইন প্রধানরগ বাই যোগাযোগ নারাগই নানা রকম খালাই ব্লেক মার্কেটিং খালাই তংগ মাহাজনরগ বাই। দাম বারক তংগ। কাজেই, মান গীনাঙ স্পীকার স্যার, অরনিঅ ঠিক ঠিক বণ্টন খালাইনা হানখালাই, আও বিশ্বাস খালাইঅ বরক মানাই, কিন্তু জাগা জাগা বরক হাই খালাই তংগ। কাজেই মান গীনাঙ স্পীকার স্যার হাজার হাজার বররকনি মানাই বাইসে হাই অবস্থাচলিই তংগ। ১৯৭৮-৭৯ নি বাজেট বছর' পশ্চিম বাংলা থেকে মাইরুং সগফাইখা প্রায় সাড়ে তিনশ বস্তা বোধহয়. আর' ইউরিয়া দাজাগ আবনসে বাজার' চালু খালাইঅ, আহাই অবস্থা চালাই তংগ। আব পরে ব্লেক আংখা। বাজার' সারক রাজাকথা এবং ধর্মনগনর গুদামনি সি মি-ন' আব ব্লেক আংখা, বাজার' থাংখা। আব' হাইখে একটা কৃত্রিম ডিমাণ্ড সৃষ্টি খালাই দাম বারিরাই তংগ এবং রাজ্য সরকার আব, ইচ্ছা খালাই-ন খালাই তংগ। বরক অ ব্যাপার কেন্দ্র সরকার-ন' দোষ রাই মান', কিন্তু রাজ্য সরকার কি নির্দোষ'? চাঙ নুগ' আনন্দ মোহন রোয়াজাহাই বরক-ন' বররগ ডিলার রাখা, হানখে রামানন্দ বৈষ্ণব তাই দোষিরগনি বিরুদ্ধে নরক কোন ব্যবস্থা নায়া। মাচায়া বরক-নি বাগাই যে মাইরুং ফাইমানি আববাইসি ব্লেক খালাই তংগ, হাজার হাজার রাং তিসাই তংগ, কেশ বেলেন্স বারকরাই তংগ। কেন্দ্রীয় সরকারন' দোষ রামা সিমি বাই আ সমস্যা সমাধান আংগালাক। কাজেই নরক সাকাং ঠিক আংগারাদি, তারপর অমহাই প্রস্তাব তুবুদি এবং অপ্রস্তাব' আসাক রাজ্য সরকার বহন খালায় নাই দায়িত্ব নাগারাথাং অমতাই হানখে যুক্তি-সঙ্গত আংখামু। কিন্তু অম রাজনৈতিক উদ্দেশ্য তাই দলনি স্বার্থে তুবুমানি। কাজেই রাজ্যবাসীরগ অমন মানিই নাইমানয়া।

আসাক সা'ই আঙ পাইরাখা।

— বঙ্গানুবাদ —

মাননীয় স্পীকার স্যার, আজকে এখানে আমার ছাত্র জীবনের বন্ধু মাননীয় সদস্য মানিক সরকার যে প্রস্তাব এনেছেন তা নিয়ে আমি আলোচনা করতে চাই। শ্রীমতি গান্ধী বলেছেন যে আন্তর্জাতিক ক্ষেত্রে তেলের দাম বৃদ্ধি পাচ্ছে এবং সেই কারণেই আমাদের এখানেও দাম বেড়ে চলেছে। কাজেই মাননীয় সদস্য মানিক সরকার এবং তাকে যারা সমর্থন করেছেন তাদের দৃষ্টি ভঙ্গী আরো একটু প্রসারিত করার দরকার হয়েছে। এটা শুধু ভারতবর্ষের সম্পত্তি নয়, শুধু ত্রিপুরার সম্পত্তি নয়, এখানে আন্তর্জাতিক বাজার বলে যেটা রয়েছে তার সঙ্গে যোগাযোগ

রয়েছে, এর জন্যই যেখানে আন্তর্জাতিক ক্ষেত্রে দাম বাড়ছে সেখানে এখানেও এমন হবে না এটা যাদের অর্থনীতিতে জ্ঞান কম তারাই এমনটা ভাবতে পারেন। মাননীয় স্পীকার স্যার, এখানে এই প্রস্তাবের সঙ্গে সঙ্গে আমি আরো একটা প্রস্তাব রাখতে চাই, সংযোজন করতে চাই। একথা ঠিক যে দাম বাড়ার সঙ্গে সঙ্গে এখানে এই ত্রিপুরার পক্ষে বড় রকমের সমস্যা হয়ে দাঁড়ায়। কাজেই এখানে ভর্তুকী দিতে হলে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারকে অর্দ্ধেক অর্দ্ধেক করে দেওয়া দরকার। প্লেন ভাডার নমুনা দেখে একথা বলতে হয়। প্লেন ভাড়া কমাবার ব্যবস্থা করুন এবং জিনিষের দামে কেন্দ্রীয় সরকার ভর্তুকী দিন। এই অর্দ্ধেক রাজ্য সরকার দিতে স্বীকৃত হলে বিষয়টা যুক্তি সঙ্গত হয়। কিন্তু শুধু মাত্র কেন্দ্রীয় সরকারকেই দিতে হবে এটা একটা রাজনৈতিক দাবি না হলে এখানে বিধান সভায় এমন প্রস্তাব আনতে পারেন না। মাননীয় স্পীকার স্যার, এখানকার জিনিষপত্রের দাম কমাতে হলে অথবা এখানকার মানুষের সুযোগ সুবিধা বাড়াতে হলে এখানকার সরকারকে আরো একটু সক্রিয় হতে হবে। কারণ, আমরা দেখি বিশেষ করে যেখানে গ্রাম এলাকা, যেখানে অরণ্য এলাকা সেইসব জায়গাতেই জিনিষের দাম বেশী করে বাড়ছে। তার উপর যেখানে সি.পি.এম. এর প্রধানরাই বেশী করে দাম বাড়াচ্ছেন, দাম নিয়ে খেলা করছেন। যেমন তীর্থমুখের রামানন্দ বৈষ্ণব তিনি নিজেই রেশন চালান, আনন্দ মোহন রোয়াজা তিনি নিজেই রেশন চালান, রূপ কুমার ত্রিপুরা ছামনু এলাকায় উত্তর লংতরাই গাঁও সভা। রেশন যা নিয়ে যাবেন সব বিক্রি করে দেবেন ব্লেক করে, যার ফলে গ্রামের লোকেরা রেশন পান না, বাজারে কিনতে গেলে বাজারের দাম দিতে হয়। এভাবে চালনো হচ্ছে। বিভিন্ন ডিলাররাও যোগাযোগ রাখছেন প্রধানদের সঙ্গে। এভাবে ব্লেক করে ব্যবসা করছেন মহাজনদের সঙ্গে। দাম বাড়িয়ে চলেছেন। কাজেই মাননীয় স্পীকার স্যার, হাজার হাজার মানুষের দ্রব্য দিয়ে এমন অবস্থা চলেছে। ১৯৭৮-৭৯ বাজেট বছরে পশ্চিম বাংলা থেকে চাল এসেছিল প্রায় সাড়ে তিনশ বস্তার মত বোধ হয়। সেখানে ইউরিয়া দেওয়া, এবং সেটাকেই বাজারে চালানো হয়েছিল, এমন অবস্থা। সেটাও ব্লেক হয়েছিলো। বাজারে ছেড়ে দেওয়া হয়েছিল ধর্মনগর গুদাম থেকেই। এভাবে কৃত্রিম ডিমাণ্ড সৃষ্টি করে দাম বাড়ানো হচ্ছে এবং এটা রাজ্য সরকার ইচ্ছে করেই করছেন। তারা এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে দোষ দিতে পারেন ঠিকই কিন্তু রাজ্য সরকার কি নির্দোষ ?

আমরা দেখেছি তারা আনন্দ মোহন রোয়াজার মতো লোককে ডিলার করেছেন, রামানন্দ বৈষ্ণব এবং অন্যান্য দোষীদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নিচ্ছেন না। খেতে না পাওয়া লোকদের জন্য যে চাল দিয়ে তারা ব্লেক করছেন, মুনাফা করছেন, হাজার হাজার টাকা তুলেছেন, কেশ বেলেন্স বাড়াচ্ছেন। কেন্দ্রীয় সরকারকে দোষ দিলেই এ সমাস্যার সমাধান হবে না। কাজেই আপনারা আগে ঠিক হোন তার পরে এমন প্রস্তাব আনবেন। এবং প্রস্তাবে কতটুকু ভর্তুকী রাজ্য সরকার বহন করবেন সেটা ঠিক হলে বিষয়টা যুক্তিসঙ্গত হবে। কিন্তু এটা রাজনৈতিক উদ্দেশ্য আর দলের স্বার্থে আনা হইয়াছে। কাজেই রাজ্যবাসী এটাকে সমর্থন করতে পারেন না।

এই বলেই আমি শেষ করছি।

শ্রীগোপাল চন্দ্র দাস—মাননীয় স্পীকার, স্যার, এই হাউসে মাননীয় সদস্য মধুনিক সরকার মহোদয় যে বে-সরকারী প্রস্তাব এনেছেন, পেট্রোলজাত পণ্যের মূল্যবৃদ্ধি জনিত

কারণে জনজীবনে বিপর্যয় হেতু পেট্রোলজাত পণ্যের উপর ভর্তুকী দেওয়ার যে প্রস্তাব এনেছেন, আমি তাঁর সেই প্রস্তাবকে সমর্থন করছি। মাননীয় স্পীকার, স্যার, ১৯৮০ সালে ধনিক শ্রেণীর প্রতিনিধি হিসাবে শ্রীমতি গান্ধী যখন কেন্দ্রীয় সরকারে পুনরায় আসলেন, তখন থেকে বার বার পেট্রোল এবং পেট্রোলজাত দ্রব্যের মূল্য বৃদ্ধি করেই চলেছেন এবং তার ফলে মেহনতী মানুষ, শ্রমজীবী মানুষ এর উপর যে বোঝা এবং খড়গ পড়েছেতার ফলে ভারতবর্ষের নিপীড়িত মানুষ বার বার তার বিরুদ্ধে প্রতিবাদ জনিয়েছেন, আন্দোলন করেছেন এবং দাবী জানিয়েছে যাতে বাড়তি মূল্য প্রত্যাহার করে নেওয়া হয় এবং ভারতবর্ষের সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার মধ্যে যেন সেটাকে বেকে বেঁধে হয়। আমরা এও দেখেছি যে বিভিন্ন বামপন্থী দলসমূহ যুক্ত ভাবে দাবী করে আসছেন যে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের মূল্য যাতে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার মধ্যে নিয়ে আসা হয় এবং একই দামে সেই জিনিসগুলি যাতে ভারতবর্ষের সর্বত্র সরবরাহ করা হয়। কিন্তু আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকার জনগণের সেই দাবীর প্রতি কোন মর্য্যাদা প্রদর্শন করছে না। আমরা এও জানি যে গণতান্ত্রিক ব্যবস্থায় জনগণের মতামতের প্রতি শ্রদ্ধা প্রদর্শনই হলো গণতন্ত্রের মূল-ভিত্তি। কিন্তু ভারতের কেন্দ্রীয় সরকার সে দিকে কোন দৃষ্টিই দিচ্ছেন না, শ্রদ্ধা প্রদর্শন করা তো দূরের কথা, তার ব্রুট মেজরিটির জোরে জনগণের দাবীকে বিভিন্ন ভাবে নস্যাৎ করে দিচ্ছেন। এই ধরনের উদাহরণ ভারতবর্ষের ধনিক শাসন-শোষণের ইতিহাসে বিরল নয়। মাননীয় স্পীকার, স্যার, ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে এটা অপরিহার্য, কারণ এই ব্যবস্থার তিনটি প্রধান গুণ হচ্ছে দ্রব্যমূল্য বৃদ্ধি মুদ্রাস্ফিতি এবং বৈদেশিক ঋণ। কাজেই ১৯৪৭ সাল থেকে যখন জহরলাল নেহারু প্রধান মন্ত্রী ছিলেন, তাঁর আমল থেকেই আমরা দেখছি যে বৈদেশিক ঋণকে অবলম্বন করে যে বাজেট বা পরিকল্পনা নেওয়া হয় তার ফলে বার বার দেশে দ্রব্যমূল্য বৃদ্ধি এবং মুদ্রাস্ফাতি এটাও থাকে, এবং ফলে ষাটের দশক থেকে দেশে তীব্র অর্থনৈতিক সঙ্কট দেখা দিতে শুরু করে। আর এই ফলশ্রুতির জন্য জনগনের উপর যে প্রেশার বাড়ে, তার থেকে মুক্তি পাওয়ার জনাই সাধারণ মানুষ একত্রিত হয়ে ধনতান্ত্রিক ব্যবস্থা বিরোধী বিক্ষোভে সামিল হন, তাই তো আমরা দেখেছি যে জনগণ তাদের আশা আকাঙ্খাকে বাস্তবায়িত করার জন্য চার দিক থেকে সঙ্ঘবদ্ধ হয়ে উঠেছিল যার ফলশ্রুতি হল ১৯৭৪ সালে রেল ধর্মঘট, সেই রেল ধর্মঘটের মাধ্যমেই মেহনতী মানুষ এবং শ্রমজীবী মানুষ তাদের বাঁচার তাগিদে সারা দেশব্যাপী বিক্ষোভে ফেটে পড়েছিল। কিন্তু সেই জনমতকে পদদলিত করার জন্য শ্রীমতী গান্ধী আগেও যেমন গণ আন্দোলন বিরোধী দমন পীড়নের ব্যবস্থা নিয়েছিলেন আজকেও দেখা যাচ্ছে যে জনমতকে পদদলিত করার জন্য এই সব ব্যবস্থা নিচ্ছেন। এবং ইতিমধ্যে আমরা লক্ষ্য করলাম যে শ্রীমতী গান্ধী এবং তার সরকার এই ধনতান্ত্রিক ব্যবস্থার যে সংকট সেই সঙ্কট হইতে পরিত্রাণের জন্য আই, এম, এফ,—আন্তর্জাতিক সংস্থার কাছ থেকে ৫ হাজার কোটি টাকা ঋণ নিয়েছেন কোন শর্তে?—না ভারতের সার্বভৌমত্বকে বিসর্জন দিয়ে—আমেরিকা থেকে যে পরিকল্পনা তৈরী করে দেবে সেই ছাঁচেই ভারতের পরিকল্পনা তৈরী করতে হবে। ভারতের সাধারণ গণতান্ত্রিক মানুষের স্বার্থে তাদের গণতান্ত্রী অধিকার রক্ষার প্রয়োজনে সেই পরিকল্পনা তৈরী হবে না। এই ধরণের অপমানজনক

শতে সেই ঋণ নেওয়া হয়েছে। কল্পনা করতে পারেন! একটা সরকার কতটুকু দেউলিয়া হলে পরে নিজের দেশকে বিকিয়ে দিতে পারে। তাই আমরা দেখেছি যে গত ১৯শে জানুয়ারী তার প্রতিবাদ হিসাবে ভারতের শ্রমজীবী মানুষ সারা ভারতে একদিনের প্রতিক ধর্মঘট পালন করে আগামী দিনের বৃহৎ আন্দোলনের প্রস্তুতির ইঙ্গিত দিয়েছেন। একথা যেন শ্রীমতী গান্ধী ভুলে না যান। মাননীয় স্পীকার স্যার, ইতিমধ্যে আমরা দেখেছি যে দ্রব্য মূল্য বৃদ্ধির ফলে গোটা ভারতবর্ষ বিশেষ করে পূর্ব্বাঞ্চলের পিছিয়ে পড়া বিশেষ রাজ্য ত্রিপুরা যে সব চেয়ে অনগ্রসর সবচেয়ে বেশী ক্ষতিগ্রস্ত বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বার বার আমরা দাবী তুলেছি যে ত্রিপুরার ক্ষেত্রে নিত্যপ্রয়োজনীয় জিনিষ পত্রের জন্য কেন্দ্রীয় সরকারকে ভর্তুকী দিতে হবে। কারণ এখানে যোগাযোগের খুবই অসুবিধা— একমাত্র আসাম-আগরতলা রাস্তা ছাড়া বাইরের সঙ্গে যোগাযোগের অন্য কোন রাস্তা নেই। এবং সেটিও বর্ষার সময় বিভিন্ন স্থানে ধ্বস নেমে পণ্য সরবরাহে বিঘ্ন সৃষ্টি হয়। এটা অত্যন্ত দুঃখের বিষয় যে, ত্রিপুরায় রেল লাইন সম্প্রসারিত হচ্ছেনা। আমরা বার বার দাবী জানিয়ে আসছি যে ধর্মনগর থেকে সাব্রুম পর্যন্ত রেল লাইন সম্প্রসারিত করার জন্য কিন্তু আমরা দেখছি যে ধর্মনগর পর্যন্তই রেল লাইন সীমাবদ্ধ রয়েছে। অন্যদিকে আমরা লক্ষ্য করছি যে স্বাধীনতার পর থেকে ভারতের পূর্ব্বাঞ্চলে একটি বিচ্ছিন্নতাবাদী আন্দোলন ধীরে ধীরে মাথা চাড়া দিয়ে উঠছে। এবং আমরা আরও দেখছি যে, কেন্দ্রীয় সরকার এবং ধনতান্ত্রিক গোষ্টি তাতে মদত দিচ্ছে। মাননীয় স্পীকার স্যার আমাদের মাননীয়বিরোধী গ্রুপের সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া একটু আগে বলেছেন যে, আন্তর্জাতিক ক্ষেত্রে তেলের দাম বাড়ার ফলেই শ্রীমতী গান্ধী ভারতে তেলের দাম বাড়াতে বাধ্য হয়েছেন। কিন্তু আমি বলতে বাধ্য হয়েছি যে, মাননীয় সদস্য শ্রী জমাতীয়া শ্রীমতী গান্ধীর দালালী করতে এসেছেন। তিনি কিন্তু এই কথা বলেন নাই যে, প্রতি বছর হাজার হাজার কোটী টাকা ভারতের ধনীক শ্রেণীর স্বার্থে আয়করের ক্ষেত্রে কেন্দ্রীয় কং (ই) সরকার ছাড় দিচ্ছে। সারা ভারতে ১৪টি অত্যাবশ্যক পণ্যের উপর ভর্ত্তুকী দেওয়ার দাবী জানিয়ে আসা সত্বেও সেই সম্পর্কে তিনি কিছু বলছেন না। কাজেই মাননীয় সদস্য জমাতিয়া যে কথা বলেছেন যে আন্তর্জাতিক ক্ষেত্রে দাম বাড়ার ফলেই ভারতে তেলের দাম বেড়েছে এই কথা ঠিক নয়। ধনিক শ্রেণীর পক্ষে উকালতি করাই তার মূল উদ্দেশ্য। তিনি আরো উল্লেখ করেছেন যে, দ্রব্যমূল্য ভর্তুকী ক্ষেত্রে কেন্দ্রকে অর্দ্ধেক দিতে হবে এবং রাজ্য সরকারকে অর্দ্ধেক ভর্তুকী দিতে হবে। এই যুক্তী ঠিক নয় কারণ রাজ্য সরকার জিনিষ পত্রের দাম বাড়াচ্ছেন না। দাম বাড়াচ্ছেন কেন্দ্রীয় সরকার। সুতরাং ভর্ত্তুকীর দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারের উপরই বর্ত্তায়। তিনি আসলে শ্রীমতী গান্ধীর দালালী করতে এসেছেন সেজন্যই তিনি ত্রিপুরার শ্রমজীবী মানুষের বিরোদ্ধে বক্তব্য বলছেন। কাজেই মাননীয় স্পীকার স্যার বিরোধী পক্ষের এই সব কথা আমরা সমর্থন করতে পারি না। সব শেষে আমি এই কথাই বলতে চাই যে আজকের এই যে অবস্থা এটা ধনতান্ত্রীক ব্যবস্থারই ফল এবং এই সমস্যার সমাধান মিসা, নাসা এসমা ইত্যাদি দিয়ে এই সমস্যার সমাধান করা যাবে না। ধনতান্ত্রিক ব্যবস্থার মূল উচ্ছেদ ভিন্ন এই সমস্যার স্থায়ী কোন সমাধান নেই। পরিশেষে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ইনক্লাব জিন্দাবাদ।

মিঃ স্পীকার—মাননীয় মন্ত্রী শ্রীব্রজগোপাল রায়

শ্রীব্রজগোপাল রায়ঃ— মাননীয় স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য শ্রীমানিক সরকার যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি দু' একটি কথা বলছি। এই প্রস্তাবের সপক্ষে এই কথাই বলার আছে যে আমরা লক্ষ্য করেছি যে দ্বিতীয় পর্যায়ে ক্ষমতায় আসার পর শ্রীমতী গান্ধী এবং তাহার সরকার পর পর তিন বার তেলের দাম বাড়িয়েছেন। এর ফলে সংগে সংগে লাফিয়ে লাফিয়ে সমস্ত জিনিষ পত্রের দাম বাড়ছে—এটাই স্বাভাবিক। মাননীয় স্পীকার স্যার, ভারতবর্ষে আমাদের ত্রিপুরা একটা প্রত্যন্ত রাজ্য এখানের যোগাযোগের ব্যবস্থা খুব বেশী নাই। উড়োজাহাজ এবং আসামের ভিতর দিয়ে একমাত্র সড়ক পরিবহনের ব্যবস্থা। তাছাড়া ত্রিপুরার ভিতরে যে যোগাযোগ ব্যবস্থা সেটা অত্যন্ত নগণ্য। এর ফলে ত্রিপুরার ব্যবসায়ীরা বলছে যে জিনিষ পত্রের দাম না বাড়ালে হবে না। ফলে ক্ষতিগ্রস্ত হচ্ছে কারা? ক্ষতিগ্রস্ত হচ্ছে ত্রিপুরার সাধারণ মানুষ যার শতকরা ৮২ জনই দারিদ্র্যে সীমার নিচে বাস করছে। আজকে আমরা বাইরে থেকে প্রয়োজনীয় জিনিষ পত্র আনতে পারছি না। শিল্পেরও কোন ব্যবস্থা নাই। এর আগে ত্রিপুরায় যারা রাজত্ব করেছেন তারা গোটা ৩০ বছর শিল্পের জন্য কোন চেষ্টাই করেন নাই। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যেটুকু শিল্পের সম্ভাবনার সৃষ্টি করেছি সেটাকেও ঠিক ঠিক ভাবে রক্ষার উপায় নাই। যে ভাবে জিনিষ পত্রের দাম বাড়ছে আজকে আমরা বাইরের শিল্প প্রতিষ্ঠানের সংগে প্রতিযোগীতায় পেরে উঠছি না—এটাই স্বাভাবিক। কাজেই ত্রিপুরা আজকে নানা ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে তার উপর যদি আজকে এই মূল্য বৃদ্ধির চাপ বহন করতে হয় তাহলে ত্রিপুরার আর্থিক দুরবস্থাকে দূর করা যাবে না। মাননীয় স্পীকার স্যার, মাননীয় বিধায়ক শ্রীনগেন্দ্র জমাতিয়া বলেছেন যে আন্তর্জাতিক ক্ষেত্রে তেলের দাম বাড়ার ফলেই এখানে তেলের দাম বেড়েছে। এতে তিনি কেন্দ্রের দোষ দেখছেন না। কিন্তু আমি তাঁকে জিজ্ঞাস করতে চাই একটা সরকার ভারতবর্ষে একটানা ৩৪ বছর রাজত্ব করেছেন। এবং ভারতবর্ষে তেলের বিরাট সম্ভাবনা রয়েছে বোম্বে হাই, গুজরাট, প্রভৃতি স্থানে প্রচুর তেলের সম্ভাবনা রয়েছে বলে রিপোর্টে প্রকাশ পেয়েছে। কিন্তু শ্রীমতী গান্ধী এই সম্ভাবনাকে বাস্তবে রূপায়িত করার জন্য গড়িমসি করছেন।

একবারও দেখেন নি। তারপর এগুলি যদি না দেখেন তাহলে আমাদের এখানে যে খনিজ সম্পদের সম্ভাবনা সেটা কিসের জন্য? এটা কি বড় বড় ব্যবসায়ী কোটিপতি, লক্ষপতি এবং সাম্রাজ্যবাদী দালাল এদেরকে তোষণ করার জন্য, এদের হাতে টাকা তুলে দেওয়ার জন্য এই ব্যবসা করছেন? সেজন্যই এখানে তেল উৎপাদন হচ্ছে না এবং তেল বাহির থেকে আমদানী করা হচ্ছে। কাজেই মাননীয় বিরোধী পক্ষের সদস্য যে যুক্তি দেখিয়েছেন যে আন্তর্জাতিক ক্ষেত্রে তেলের দাম বেড়েছে বলে এখানেও বাড়ছে সেটা ঠিক নয়। এই যুক্তি একটা মাত্র অর্থ হল মাননীয় সদস্যরা ঘাটছড়া বাধার জন্য একট কৌশল করছেন মাত্র। আমরা দেখেছিলাম গত নির্বাচনে মাননীয় সদস্যদের নেতারা প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীসুখময় সেন গুপ্তের মাধ্যমে শ্রীমতী ইন্দিরা গান্ধী কর্তৃক নিমন্ত্রিত হয়েছিলেন। তারা সেখান গিয়েছিলেন কেন একটা ঘাটছড়া বাধানোর জন্য? কাজেই ত্রিপুরার সাধারণ মানুষের স্বার্থে আমাদের যে সম্পদ এখানে আছে সেটার নজর দেওয়া দরকার। এবং ত্রিপুরার ক্ষেত্রে যে দাম বাড়ছে সেটা বহন করার

হচ্ছে কেন্দ্রীয় সরকারের। আজকে এই সমস্ত জিনিসের দাম বাড়ার জন্য সাধারণ মানুষ যারা দারিদ্র্য সীমার নীচে বাস করছেন তাদের উপর টেকসের বোঝা এসে পড়ছে। কাজেই বাড়তি যে দাম সেটা কেন্দ্রীয় সরকারকে ভর্তুকি দিয়ে বহন করতে হবে। কাজেই যারা ওকালতি করছেন তাদের সেটা দেখতে হবে যে ত্রিপুরার মানুষ কি পাচ্ছে। দিন দিন এভাবে জিনিস-পত্রের দাম বাড়তে ত্রিপুরার সাধারণ মানুষের নাভিশ্বাস উঠেছে। এ জিনিসটা মাননীয় সদস্যদের স্মরণ রাখা দরকার। পরিশেষে আমি বলব যে এই তেলজাত জিনিসের দাম বাড়ার সংগে সংগে বিমান ভাড়া বেড়ে গেছে। বিমান ভাড়া বাড়ার ফলে এখানে জিনিনপত্রের দামও সেই হারে বাড়ছে এবং সেটা ত্রিপুরার সাধারণ মানুষের উপর বোঝা হয়ে দাঁড়িয়েছে। আমরা এখানে যাতায়তের সুবিধার জন্য এবং মাল পরিবহন করার জন্য চীৎকার করে আসছি রেল লাইন ধর্মনগর থেকে সাবরুম পর্য্যন্ত সম্প্রসারিত করার জন্য। মহারাষ্ট্রের আনতুলে সাহেব যে পরিমাণ টাকা সংগ্রহ করেছেন তার একটা ক্ষুদ্র অংশ এখানে ব্যয় করলে ধর্মনগর থেকে সাবরুম পর্য্যন্ত রেল হয়ে যেত। কিন্তু সে দিকে লক্ষ্য না দিয়ে এখানে সাধারণ মানুষের উপর অত্যাচারের মাত্রাটা আরও বাড়িয়ে দেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য মাণিক সরকার যে প্রস্তাব এখানে এনেছেন সেটাকে আমি সমথন করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

মি: স্পীকার :— মাননীয় মুখ্যমন্ত্রী।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার, স্যার, বিধায়ক শ্রীমাণিক সরকার যে প্রস্তাব এনেছেন, আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। এর মধ্যে দুইটা প্রশ্ন জড়িত আছে। একটা হচ্ছে যে, যে কোন ব্যয় বরাদ্দের জন্য সাধারণ মানুষের উপর এই টেক্সের বোঝা মূল্য বৃদ্ধির বোঝা চাপানোর ঠিক কিনা? এই বিষয়ে কোন সন্দেহ নাই যে তেলের দাম বেড়েছে এবং সেই তেলের দাম বাড়ার মধ্যে আমাদের কোন হাত নেই। কিন্তু আমরা বলতে চাই যে এই বৃদ্ধির খরচ তা বহন করার জন্য যে জায়গায় হাত দেওয়া উচিত অর্থ বহন করার জন্য কেন্দ্রীয় সরকার কি সেই জায়গায় হাত দিয়েছেন? তা দিচ্ছেন না। আমাদের দেশে যারা বৃহৎ পুঁজিপতি তারা প্রচণ্ড রকম ভাবে মুনাফা করছে। এটা আমার বক্তব্য নয়। পার্লিয়ামেন্টের প্রতিটি অধিবেশনে তারা কি হারে সাধারণ মানুষের পকেট কাঁটে সেই তথ্য পরিবেশন করা হচ্ছে। বিদেশী বহুজাতি কর্পোরেশন আছে যেমন লাইফ সেভিং ড্রাগস বিক্রী করে একচেটিয়া পুঁজিপতি তাদের ব্যবসায় কোটি কোটি টাকা মুনাফা করছে। খাদি কমিশন রাষ্ট্রীয়করণের জন্য সুপারিশ করেছিলেন। এটা সরকারী প্রভিশন। সেই কমিশনের রিপোর্ট আজও কেন্দ্রীয় সরকার হিম ঘরে রেখে দিয়েছেন। তাদের পকেটে হাত দেওয়া হচ্ছে না। সেই সব পুঁজিপতিদের কাছ থেকে অর্থ সংগ্রহ করে তারপর গরীব মানুষের উপর বোঝা চাপাবার চেষ্টা যদি করতেন তাহলে হতো। দ্বিতীয়ত: আমরা তো একটা গরীব দেশের মানুষ। আমাদের যখন বেশী জিনিষ বিদেশ থেকে আনতে হয় যেমন তেল ও সার ইত্যাদি কিন্তু প্রসাদনের জিনিষ কেন আনতে বন্ধ করছি না। আজকে কোটি কোটি টাকার

প্রসাধন জিনিষ বিদেশ থেকে আনা হচ্ছে। সেখানে তো কোন রেষ্ট্রিকশন নাই।

আজকে সে সব নীতি হচ্ছে বুর্জোয়া জমিদার দলগুলির বৃহৎ পুঁজিপতির এবং জমিদারদের স্বার্থে। যে দলগুলি সরকার পরিচালিত করছেন তাঁদের নীতির একটি অঙ্গ হচ্ছে সংকটের সমস্ত বোঝা গরীব মানুষের উপর সব চাপিয়ে দেওয়া। জমিদারদের টাকা সংগৃহীত হচ্ছে না? যারা কালোবাজারী করছেন তাদের টাকা কেন সংগ্রহ করা হচ্ছে না? কালো টাকা সাদা করা হচ্ছে, কালোবাজারী বৈধ করা হচ্ছে, যারা চাল নিয়ে চোরা কারবারী করছে, যারা চিনি নিয়ে চোরাকারবারী করছে সেখানে চিনি কলগুলি জাতীয়করণ করা হচ্ছে না? চিনি কলগুলি জাতীয়করন করা হলে সেখানে কয়েকশত কোটি টাকা সংগ্রহ করা যেতো। এই কথা আমরা বুঝতে পারছি যে, নীতিই হচ্ছে ভুল। এই নীতি হচ্ছে গরীব মানুষের পকেটে হাত দিয়ে বড়লোকদের আরো বড় করা. তাদের ব্ল্যাক মানির সুবিধা করা। এই প্রস্তাবের মধ্যে তারই প্রতিবাদ করা হয়েছে। দ্বিতীয়তঃ মানুষের কাছে ভাল মানুষী দাজার জন্য কখনো ২০ দফা কখনো ২৫ দফা কর্মচারী আনা হয়। শ্রীমতী গান্ধী সরকার জরুরী অবস্থার সময়ে ২০ দফা উপস্থিত করেছিলেন। আজকে একটি নূতন ২০ দফা কর্মসূচী উপস্থিত করেছেন। আমি শ্রীমতী গান্ধীকে চিঠি লিখেছি যে, আগের ২০ দফা কি অপরাধ করেছে? সেখানে কেন কয়েক দফা বাদ দেওয়া হলো সেটা আমরা জানতে চাই? আর আমাদের যে দফা আছে রাজ্য সরকারের সেই ৩৬ দফাই বা কেন আমরা কার্য্যকরী করবনা সেটাও জানতে চাই। আমরাও মানুষকে প্রতিশ্রুতি দিয়েছি। আমাদের যখন মানুষ ভোট দিয়েছে তখন তারা আশা করবে আমরা আমাদের সেই প্রতিশ্রুতি পালন করব। আমাদের প্রতিশ্রুতি পালন এবং শ্রীমতী গান্ধীর প্রতিশ্রুতি পালন-এর সব জায়গায় আছে, সস্তা দরে মানুষের ক্রয় ক্ষমতার মধ্যে নিত্য প্রয়োজনীয় জিনিস সরবরাহ করা। সেটা করতে গেলে নিত্য প্রয়োজনীয় জিনিস যেখানে উৎপন্ন হয় সেখান থেকে সস্তা দরে সেটা ক্রয় করতে হবে। তার জন্য কি কোন ব্যবস্থা হয়েছে? শ্রীমতী গান্ধী সরকার, তারপরে জনতা সরকার, তারপরে লোকদল সরকার এবং আবার দ্বিতীয় দফায় শ্রীমতী গান্ধী সরকার সকলেই বলেছেন আপনারা পাবলিক ডিষ্ট্রিবিউশানের কাছে অর্থাৎ রেশনের দোকানের কাছে জিনিনপত্র অল্প দরে পৌছে দিন। আমরা অনেকবার বলছি যে, পাবলিক ডিষ্ট্রিবিউশান সেণ্টার আমাদের তৈরী, কিন্তু চাল তো তিন মাস আসেনা, লবণ তো আসে না। আমরা লবণ তৈরী করি? আমরা কি কেরোসিন তৈরী করি? আমরা কি ডিজেল পেট্রল তৈরী করি? আজকে পাবলিক ডিষ্ট্রিবিউশান সেণ্টারে একটা জিনিস আসলে আগরতলা থেকে ঘোরাকাপ্পা পৌছাতে একই দরে পৌছুতে হয়, এবং তার জন্য ট্র্যান্সপোর্ট কষ্ট সাবসিডি দিতে হবে। ভারতবর্ষের মধ্যে ত্রিপুরাই সম্ভবত একমাত্র রাজ্য যেখানে লবণ একদরে পৌছুতে চেষ্টা করা হচ্ছে। যখন কেন্দ্রীয় সরকার লবণের সরবরাহ অব্যাহত রাখেন না তখন পশ্চিমবঙ্গ সরকার থেকে ধার করে অনেক বেশী ট্র্যান্সপোর্ট কষ্ট দিয়ে একই দরে পৌছুতে হচ্ছে। আমরা কি এটা করতে পারি? একটা দুর্বল সরকার, যাঁদের আয়ের পথ নাই বললেই চলে আমাদের যেটুকু ক্ষমতা আছে সেই ক্ষমতার বাইরে আমরা চেষ্টা করছি নিত্য প্রয়োজনীয় জিনিস পৌছুতে।

আমরা দেখেছি, প্রধানমন্ত্রী সমেত অধিকাংশ মন্ত্রীরা দিল্লীতে মহারাষ্ট্র, পাঞ্জাব, উত্তরপ্রদেশের লোকদের সঙ্গে যে ভাষায় কথা বলেন ঠিক একই ভাষায় ত্রিপুরা, মনিপুর, নাগাল্যাণ্ড ও মিজোরামের সঙ্গে কথা বলেন। যেখানে এক কিলো মিটার রেল আসেনি মনিপুর-মিজোরামের মত জায়গায় সেখানে পেট্রলের দর বৃদ্ধি হওয়ার যে কথা আর মহারাষ্ট্র, পাঞ্জাব, বোম্বাইতে পেট্রলের দর বৃদ্ধি এক কথা কিনা সেটা বুঝবার মত লোক দিল্লীতে আছে কিনা সে বিষয়ে আমার সন্দেহ হচ্ছে। এই যে, বিভিন্ন অঞ্চলে বিচ্ছিন্ন করে রাখা হচ্ছে, একটা রাজ্যের মানুষ আর একটা রাজ্যে যেতে পারেনা এর জন্য কি কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে? মিজোরাম, আমার প্রতিবেশী। আমাদের পাহাড় থেকে মিজোরাম দেখা যায়। কিন্তু, মনিপুর, মিজোরাম,নাগাল্যাণ্ড পৌঁছুবার কোন উপায় নেই। এটা কি সাধারণ মানুষের পক্ষে সম্ভব বিমান ভাড়া দিয়ে যাবেন? আজকে সেখানে এই কথা বুঝবার মানুষ নেই বললেই চলে। তাঁরা সমগ্র এলাকাকে বিচ্ছিন্নতাবাদের হাতে পৌঁছে দিয়েছেন। এতে শাসক গোষ্ঠীর লাভ হতে পারে। কেন না, তাঁদের বিচ্ছিন্নতাবাদীর উপর নির্ভর করতে হয়। কখনো লালডেঙ্গা, কখনো শ্যামাচরণ, কখনো লণ্ডনে যেতে হয়েছে ফিজো সাহেবের সঙ্গে আলোচনা করার জন্য। এই সব রাজ্য গুলিতে তাসের ঘরের মত তাঁরা ভেঙ্গে পড়েছে। শ্রীমতী গান্ধীর দল এই সব রাজ্যে যে সমস্ত ইন্টীগ্রেশানকে হাত করবে, সমগ্র ভারতবর্ষের যে গণতান্ত্রিক স্রোত প্রবাহিত করা দরকার তা করার যে চেষ্টা সে চেষ্টার কোন চিহ্ন মাত্র দেখা যাচ্ছেনা। এই প্রস্তাবের মধ্যে সেই কথাই বলা হয়েছে, এটা মহারাষ্ট্র নয়, এটা পাঞ্জাব নয়, এটা তামিলনাড়ু নয়, এটা পশ্চিমবঙ্গ নয়। এই এলাকার মধ্যে গরীব মানুষের কাছে নিত্য প্রয়োজনীয় জিনিষ পৌছুতে হবে, এবং তার জন্য তাহলে সাবসিডি দিতে হবে। বিদেশী কল বাঁচাবার জন্য হাজার হাজার কোটি টাকা সাবসিডি দেওয়া হচ্ছে, অসুস্থ (সিক) ইণ্ডাষ্ট্রিজ গুলিকে বাঁচাবার জন্য কোটি কোটি টাকা সাবসিডি দেওয়া হচ্ছে। এই কারণে জুমিয়া এলাকায় লবণ একই দরে পৌছুতে এত আপত্তি কেন এই প্রস্তাবের জিজ্ঞাসা হচ্ছে সেটা?

এই প্রস্তাবের মধ্যে দিয়ে জিজ্ঞাস হচ্ছে সেটাই। বড় লোকের ঘরে সাবসিডিতে জিনিষপত্র যাচ্ছে, কিন্তু গরীবের ঘরে লবণ, কেরোসিন, কাপড় পৌছাচ্ছে না। কারণ সেখানে কোন সাবসিডি নেই। এটা কোন দলীয় প্রস্তাব নয়। মাননীয় বিরোধী সদস্যদের চিন্তা করতে বলি যে সাবসিডিতে জিনিষপত্র আসলে শুধু সি. পি. এম এর ঘরে পৌছাবে না। শ্রীমতি ইন্দিরা গান্ধীর তার সেবা করতে পারেন, এটা তারা করুন এটা তাদের নিজেদের ব্যাপার, কিন্তু ৪ শত কোটি টাকা রেল ভাড়া বাড়িয়ে এই ট্যাক্স তারা আদায় করবেন। শতকরা ১৫ ভাগ মালের ভাড়া বাড়ছে। যারা খবরের কাগজ পড়ছেন তারা দেখবেন কেন্দ্রীয় সরকার চারশত কোটি টাকা রেল ভাড়া বৃদ্ধি করবেন। এই ভাডা কারা দেবে? এই বৃদ্ধিকে সমর্থন করে যারা এখানে বক্তৃতা করবার চেষ্টা করেছেন তারা ১৯ শে জানুয়ারীর শিক্ষা তারা দেখেন নি। তারা সাধারণ মানুষের চোখের আগুন দেখেন নি করছি তবে গরীব মানুষের স্বার্থে। ভারতবর্ষের শতকরা ৯০।৯৫ ভাগ মানুষের স্বার্থে। এই পেটল জাত পন্য গরীব মানুষের স্বার্থে দারুনভাবে আঘাত হানছে। কাজেই

ইতিহাসের শিক্ষা তারা গ্রহণ করেন নি। আমি আশা করব বিরোধী দলের সদস্যরা ইতিহাসের শিক্ষা গ্রহণ করবেন। এই প্রস্তাব কোন দলীয় প্রস্তাব নয়, এটা হচ্ছে ২০ লক্ষ ত্রিপুরার মানুষের প্রস্তাব যারা এই অর্থনৈতিক সংকটের মধ্যে সামান্য একটু চালের জন্য ৩।৪ মাস বসে থাকেন দিল্লী থেকে পাঠানো পচা চালের জন্য। আমি আশা করব মাননীয় বিরোধী দলের সদস্য মহোদয়রা এই প্রস্তাবকে সমর্থন করবেন। এই বলে আমি প্রস্তাবটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মি: স্পীকার :—আমি প্রস্তাবক মাননীয় মাণিক সরকার মহোদয়কে অনুরোধ করছি উনার প্রস্তাবের উপর জবাবী ভাষণ রাখবার জন্য।

শ্রীমানিক সরকার :—মিঃ স্পীকার, স্যার, আমার উপস্থাপিত প্রস্তাবের পক্ষে সভার অধিকাংশ সদস্য বক্তব্যের মধ্যে দিয়ে তাঁদের মতামত ব্যক্ত করছেন। আমার বিস্ময় লাগছে মাননীয় বিরোধী দলেব বন্ধুরা এই প্রস্তাবের উপর বক্তব্য রাখতে গিয়ে কিছু অপ্রাসঙ্গিক কথা উপস্থিত করেছেন এবং এই প্রস্তাবকে কার্য্যত বিরোধিতা করতে গিয়ে এমন সব বক্তব্য উপস্থিত করেছেন যেগুলি সংগতিহীন। একজন মাননীয় বিরোধী সদস্য এখানে বলেছেন যে আন্তর্জাতিক বাজারে তেলের দাম বৃদ্ধি পাওয়ার ফলে শ্রীমতি গান্ধীকে তেলের দাম বাড়াতে হয়েছে। কিন্তু উনার এই বক্তব্য ঠিক নয়। শ্রীমতি গান্ধী ক্ষমতায় আসার পর দুই বছরের মধ্যে আন্তর্জাতিক বাজারে তেলের দাম একবার মাত্র বৃদ্ধি পেয়েছে এবং সেই তেলের দাম যে হারে বেড়েছে শ্রীমতি গান্ধী তার চেয়ে বেশী দাম বাড়িয়েছেন। দ্বিতীয়তঃ তেলের দামের উপর তাঁরা তাঁদের বক্তব্য সীমাবদ্ধ রাখেন নি, অন্যান্য জিনিষপত্রের দাম সম্পর্কেও ভুল তথ্য এখানে পরিবেশন করেছেন। আমি বিস্মিত এই কারণে যে বিধান সভায় আসার আগে আমি বাইরে পত্রপত্রিকায় জেনেছি যে এই বিধানসভায় কংগ্রেস দলের কোন প্রতিনিধি নেই। কিন্তু আজকে এই সভায় এসে বিরোধী দলের বন্ধুদের মুখে যে সমস্ত কথা শুনেছি তাতে কংগ্রেস (আই) এই বিধান সভায় নেই এটা বুঝতে অসুবিধা হচ্ছে। কারন শ্রীমতি গন্ধীর বক্তৃতা আর আমাদের এই বিরোধী দলের বক্তৃতা প্রায় একই রকম। শ্রীমতি গান্ধী আজকে নিজের ব্যর্থতা ঢাকতে, দলীয় ব্যর্থতা ঢাকতে ভারতবর্ষের মানুষকে বিভ্রান্ত করছেন। আজকে তিনি বক্তব্য রাখছেন সমস্ত পৃথিবীতে জিনিসপত্রের দাম বাড়ছে। এটা সম্পূর্ণ ভুল। একমাত্র ধনতান্ত্রিক দুনিয়াতেই জিনিষপত্রের দাম বাড়ছে, কিন্তু অন্য দিকে আর একটি দুনিয়া আছে সেটা হচ্ছে সমাজতান্ত্রিক দুনিয়া। সেখানে কোন জিনিষপত্রের দাম বাড়ে না, সেখানে মুদ্রাস্ফীতি হয় না। সেখানে সরকার জনগণের উপর ট্যাক্স আরোপ করে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—পয়েন্ট অব অর্ডার স্যার। মাননীয় সদস্য শ্রীমানিক সরকার মহোদয় আমার বক্তব্যকে বিকৃত করে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আমি সমস্ত জিনিষের দাম বৃদ্ধির উপর কোন বক্তব্য রাখিনি।

মি: স্পীকার :—মাননীয় সদস্য এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

শ্রীমাণিক সরকার :—কাজেই এইভাবে বিভ্রান্ত করাটা ঠিক না। তিনি আরও বলেছেন যে আমি এই প্রস্তাবটিকে রাজনৈতিক উদ্দ্যেশ্যে ব্যবহার করছি। হ্যাঁ, আমরা রাজনীতি

ভারতবর্ষের ৯০ ভাগ মানুষের স্বার্থে আমরা লড়াই করি বিধান সভার ভেতরে কি বাইরে। কাজেই আমি যে প্রস্তাব আজকে এই হাউসে উপস্থাপন করেছি সেটা ৯০ ভাগ মানুষের স্বার্থেই। আমরা রাজনীতি করি, কিন্তু সে রাজনীতি গরীব মানুষের স্বার্থ রক্ষা করার জন্য। মাননীয় মুখ্যমন্ত্রী এই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে বলেছেন যে এই প্রস্তাব ভারতবর্ষের শতকরা ৯৯ ভাগ তথা ত্রিপুরার ২০ লক্ষ মানুষের স্বার্থকে রক্ষা করবে। আমাদের বিরোধী দলের বন্ধুরা যাঁদের কথা বলতে গিয়ে গদগদ এই বিধান সভার ভেতরে বা বাইরে সেই কেন্দ্রীয় সরকার বা শ্রীমতি গান্ধীর মত জনবিরোধী হিসাবে পরিচিত না হন তজ্জন্য তাঁদের অনুরোধ করছি। আমি আশা করব মাননীয় বিরোধী দলের বন্ধুরা আজকে হাউসে আমি যে প্রস্তাব এনেছি জনস্বার্থে সেই প্রস্তাবকে তাঁরা তাঁদের পূর্ণ সম্মতিজ্ঞাপন করবেন। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :—আমি এখন মাননীয় সদস্য মাণিক সরকার মহোদয় কর্তৃক আনীত প্রস্তাবটি ভোটে দিচ্ছি। প্রস্তাব হলো —

"যেহেতু পেট্রলজাত পন্যের দাম বার বার বৃদ্ধি করা হয়েছে, যেহেতু রেলে মালের ভাড়া শতকরা ১৫ ভাগ বৃদ্ধি করা হয়েছে এবং যেহেতু ত্রিপুরা সবচেয়ে দূরবর্ত্তী এলাকা হওয়ায় প্রতিটি জিনিসপত্রের উপর পরিবহনের খরচ সর্ব্বাধিক পড়িতেছে তাই ত্রিপুরা বিধানসভা কেন্দ্রীয় সরকারের নিকট প্রতিটি নিত্য প্রয়োজনীয় জিনিসের উপর পরিবহন বাবৎ বর্দ্ধিত সম্যক ব্যয়ভার বহন করার দাবী জানাচ্ছে।"

প্রস্তাবটি ভোটে দেওয়া হয় এবং সর্বসম্মতিক্রমে গৃহীত হয়।

মিঃ স্পীকার :—সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো প্রাইভেট মেম্বার্স রিজলিউশান। আমি মাননীয় সদস্য খগেন দাস মহোদয়কে অনুরোধ করছি উনার প্রস্তাবটি সভায় উত্থাপন করতে।

শ্রীখগেন দাস :—মিঃ স্পীকার স্যার, আমার প্রস্তাবটি হলো—

"এই বিধান সভা প্রস্তাব করিতেছে যে কেন্দ্রীয় সরকার ত্রিপুরা রাজ্যের সরকারী কর্মচারীদের বেতন বৃদ্ধি ও কেন্দ্রীয় হারে ডি. এ. দেওয়ার জন্য, ১৯৮০ এর জুনের দাঙ্গা পীড়িত উদ্বাস্তুদের সুষ্ঠু পুনর্বাসনের জন্য, পঙ্গু, বৃদ্ধ, অন্ধ ইত্যাদির ভাতা বৃদ্ধির জন্য, ত্রিপুরা স্বশাসিত জেলা পরিষদ পরিচালনার জন্য এবং খরা পীড়িত ও দুঃস্থ জুমিয়াদের সাহায্য কল্পে অবিলম্বে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করুন।"

মিঃ স্পীকার, স্যার, এই প্রস্তাব বিধান সভায় উত্থাপন করতে গিয়ে আমি আশা করব যে এই হাউসের সবাই এই প্রস্তাবকে সমর্থন করবেন মিঃ স্পীকার, স্যার, যে সমাজ ব্যবস্থা শোষণের উপর প্রতিষ্ঠিত, সেখানে দ্রব্যমূল্য বৃদ্ধি অবশ্যম্ভাবী। আমরা দেখতে পাই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা শোষণের উপর প্রতিষ্টিত। সেই ধনবাদী সমাজ-ব্যবস্থা যেখানে আছে সেখানে ধনী আরও ধনী হচ্ছে, গরীব আরও গরীব হচ্ছে এবং স্বাভাবিক ভাবেই গরীবদের উপর শোষণ চলে বিভিন্ন ধরনের ট্যাক্স বসিয়ে, জিনিষ-পত্রের দাম বাড়িয়ে ফলশ্রুতিতে গরীবরা হয় আরও বেশী শোষিত ও বঞ্চিত।

আর একটা সমাজ ব্যবস্থা আছে সেটা হচ্ছে ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা। এই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় সেখানে ধনী দরিদ্রের মধ্যে কোন পার্থক্য নেই, সেখানে কোন বেকার নেই, সেখানে কোন মূল্য বৃদ্ধি ঘটে না এবং ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় প্রত্যেকেই সমান সুযোগ-সুবিধা যেয়ে থাকে। কিন্তু শ্রীমতী ইন্দিরা গান্ধীর রাজত্বে ওরা গরীবের উপর দিনের পর দিন ট্যাক্স বসিয়ে দেশের মধ্যে একটা ভয়াবহ অবস্থা সৃষ্টি করছেন। দ্রব্য-মূল্যের উপর ট্যাকস্ বসিয়ে এবং গরীবদের নিত্য ব্যবহার বিভিন্ন জিনিসের ট্যাকস বসিয়ে অর্থনৈতিক কাঠামোকে পঙ্গু করার চেষ্টা করছেন। আমার কাছে একটা হিসাব আছে ১৯৭৯ সালে পরোক্ষ ট্যাকস্-এর পরিমার্ণ ছিল শতকরা ৮৯ ভাগ। প্রায় তার পরবর্তী ৪।৫ বছর পর সেই ট্যাকস্ অধিকাংশ ক্ষেত্র বেশী বেশী করে চাপানো হয়েছে। পাশাপাশি আর একটা জিনিস লক্ষ্য করতে দেখা যাবে ভারতবর্ষে এখন বৈধ টাকা ১৪ হাজার কোটি কিন্তু আর একটা হিসাব যেটা পার্লামেন্টে বিভিন্ন বক্তা বলেছেন যে ২৫ থেকে ৩০ হাজার কোটি কালো টাকা বাজারে চলছে তার ফলেই জিনিসপত্রের দাম বৃদ্ধি পাচ্ছে কিন্তু দেখা যাচ্ছে সরকার সেই কালো টাকা বাজেয়াপ্ত করার জন্য কোন চেষ্টাই করছেন না তার ফলে জিনিসপত্রের দাম দিনের পর দিন বেড়েই চলছে। ভারতবর্ষের বিভিন্ন স্থানে জিনিষপত্রের দাম যে ভাবে বেড়ে চলেছে তার ফলে আমাদের এই ক্ষুদ্র রাজ্য ত্রিপুরাতেও তার প্রভাব বিস্তার করছে। এটা অতি সাধারণ কথা যে ভারতবর্ষের কোথাও জিনিষপত্রের দাম বাড়লে আমাদের ক্ষুদ্র রাজ্য ত্রিপুরাতেও জিনিসপত্রের মূল্য বৃদ্ধি পাবে। তাই আমাদের দাবী হচ্ছে ত্রিপুরার সরকারী কর্মচারীরাও যাতে কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা পেতে পারে তার জন্য আমাদের রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকারের সাহায্য করা উচিত কারণ একই বাজারের জিনিষ কেন্দ্রীয় সরকারের কর্মচারী ও রাজ্য সরকারের কর্মচারী একই দামে সবাইকে কিনে খেতে হয়। কিন্তু দীর্ঘ দিন ধরে ত্রিপুরায় শ্রমিক কর্ম-চারীদের যে বেতন কাঠামো তার পরিবর্তন হয় নি কিন্তু জিনিষপত্রের দাম দিনের পর দিন বেড়েই চলেছে। তাদের নূন্যতম জীবন ধারনের যে টাকা প্রয়োজন সে টাকা তাদের দিচ্ছে না। দীর্ঘ কংগ্রেস রাজত্বের মধ্যেও বেতন কাঠামেরা কোন পরিবর্তন হয় নি। শ্রমিক কর্মচারীরা দীর্ঘ দিন ধরে কেন্দ্রীয় হারে মহার্ঘভাতার জন্য লড়াই করছে, আন্দোলন করছে, সংগঠন করছে কিন্তু তাতেও এতদিন ধরে কোন কাজ হয় নি। কিন্তু কর্মচারীদের এই আন্দোলন দীর্ঘ দিন ধরে কেন্দ্রীয় সরকার এবং কংগ্রেস সরকার উপেক্ষা করে আসছেন। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতার আসার পর জিনিসপত্রের মূল্য বৃদ্ধির সাথে সাথে বেতন কাঠামো পরিবর্তন করার ক্ষেত্রে একটা সুস্পষ্ট দৃষ্টিভঙ্গি ওরা নিয়েছেন যাতে নূন্যতম একটা বেতন কাঠামো সরকারী কর্ম-চারীদের জন্য করা যায়। কিন্তু এই বেতন কাঠামো পরিবর্তন করতে গেলে রাজ্য সরকারের প্রচুর টাকার প্রয়োজন কিন্তু কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারকে এখন পর্যান্ত কোন প্রতিশ্রুতি দেন নি। কিন্তু সংবিধানে এটা পরিষ্কার বলা আছে যে, যে রাজ্য পিছিয়ে পড়ে আছে এবং জনগণের উন্নতির প্রশ্নে কেন্দ্রীয় সরকার তাদের পুরোপুরি সাহায্য করবেন কিন্তু কেন্দ্রীয় সরকার এটা বার বার খেলাপ করছেন এবং রাজ্যের জনগণকে উপেক্ষা করছেন। আমাদের রাজ্য-সরকারের অর্থনৈতিক ক্ষমতা সীমাবদ্ধ তাই এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে ৩০০ টাকা পর্য্যন্ত কর্মচারীদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দিচ্ছেন। ৩১১ টাকার উপরে যাদের বেতন তাদের

কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়ার জন্য যে আন্দোলন করছেন আমরা বিধান সভার বাইরেও তাদের সমর্থনে আন্দোলন করছি। বর্ত্তমানে পে-কমিশন বেতন কাঠামো পরিবর্ত্তন করার জন্য যে সুপারিশ করেছেন এবং ৩০০ টাকার উপরে যে সমস্ত কর্মচারী আছেন তাদের জন্য যত টাকা প্রয়োজন সমস্ত টাকা কেন্দ্রীয় সরকারকে দেবার জন্য অনুরোধ করছি।

দ্বিতীয়তঃ ১৯৮০ সালে জুন মাসে যে ভাতৃ-ঘাতী দাঙ্গা সংগঠিত হয়ে গেল তাতে অনেক ক্ষয়-ক্ষতি হয়েছে। এই দাঙ্গার পরবর্ত্তী সময়ে একটা হিসাব নিরূপণ করে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে লিখেছিলেন এই দাঙ্গায় যারা ক্ষতিগ্রস্থ হয়েছেন তাদের পুনর্বাসনের জন্য কত টাকা লাগবে। কিন্তু কেন্দ্রীয় সরকার চাল সমেত মাত্র ১৫ কোটি টাকা সাহায্য করেছেন কিন্তু রাজ্য সরকারের খরচ হয়েছে ১৮ কোটি টাকা। পুনর্ব্বাসনের জন্য এখনও কিছু সাহায্য করার প্রয়োজন আছে কিন্তু কেন্দ্রীয় সরকার এখন আর কিছুই সাহায্য করছে না। এটা সবাই জানেন জুনের এই ভাতৃঘাতী দাঙ্গায় প্রায় দেড় হাজার লোক খুন হয়েছে, ৪০ হাজারেরও বেশী লোক ক্ষতিগ্রস্থ হয়েছে এবং ৩ লক্ষ লোক গৃহহারা হয়েছে। সুতরাং আমরা দাবী করছি ১৮ কোটি টাকা যেটা রাজ্য সরকার খরচ করেছেন সেই টাকা কেন্দ্রীয় সরকারকে দিতে হবে এবং আরও সুষ্ঠ পুনর্ব্বাসনের জন্য যে টাকার প্রয়োজন সে টাকাও কেন্দ্রীয় সরকারকে দিতে হবে।

এই জুনের যে ভাতৃঘাতী দাঙ্গা হয়ে গেল, তা অতি অল্প সময়ের মধ্যে কনটেইন করা গেছে তা তিনি স্বীকার করেছেন এবং তিনি রাজ্য সরকারকে এবং মুখ্যমন্ত্রীকে তার জন্য অভিনন্দন জানিয়েছেন। বিধানসভার বাইরে ও ভিতরে আমরা ৩০-৩৫ বছর ধরে পাহাড়ী বাঙ্গালীর ঐক্যকে সুপ্রতিষ্ঠিত করার জন্য, তাদের গণতান্ত্রিক অধিকারকে রক্ষা করার জন্য, শান্তি ও সম্প্রীতি বজায় রাখার জন্য আমরা লড়াই করে আসছি। তার জন্য অনেক রক্ত উপজাতি ভাইদের দিতে হয়েছিল। এই যে এত বড় একটা ভাতৃঘাতী দাঙ্গা হয়ে গেল তাতে প্রত্যক্ষ ও পরোক্ষভাবে কংগ্রেস আই এবং আমরা বাঙ্গালী ও উপজাতী যুব সমিতির সমর্থন আছে। এই ভাতৃঘাতী দাঙ্গাতে লক্ষ লক্ষ লোক আশ্রয় হীন হওয়া সত্ত্বেও কোটি কোটি টাকার ধন সম্পত্তি নষ্ট হওয়া সত্ত্বেও আমরা বাঙ্গালী, কংগ্রেস আই, উপজাতি যুব সমিতি তাদের মুখে একটি কথাও উচ্চারন হয়নি। এরা সাধারণ মানুষের শত্রু। ত্রিপুরা রাজ্যের ২০ লক্ষ মানুষ যখন দাবী করেছেন তাদের সুষ্ঠ পুনর্ব্বাসনের জন্য তখন এর বিরোধীতা করে কংগ্রেস ভবনের নীচে উপজাতি যুব সমিতি অনশন করেছে। কংগ্রেস আই এদের আশ্রয় দিয়েছে। আবার কংগ্রেস আই যখন রাষ্ট্রপতি শাসনের দাবীতে বন্ধ ডেকেছে তখন উপজাতি যুবসমিতি তা সমর্থন করেছে। পরোক্ষভাবে আমরা বাঙ্গালী সমর্থন করেছে। সুতরাং আজকে এই দলগুলির চরিত্র ত্রিপুরা রাজ্যের মানুষের কাছে পরিস্কার হয়ে গেছে। তাদের চেহারা সাধারণ মানুষ আজ চিনে ফেলেছে। সুতরাং ত্রিপুরা রাজ্যের ২০ লক্ষ মানুষের স্বার্থে, রাজ্যের শান্তি ও সম্প্রীতি বজায় থাকার স্বার্থে, গনতান্ত্রিক মানুষের গণতান্ত্রিক অধিকার রক্ষার প্রশ্নে যে সমস্ত মানুষ ভ্রাতৃঘাতী দাঙ্গায় ১৯৮০ জুনে ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের সুষ্ঠ পুনর্ব্বাসনের জন্য আরো যে টাকা প্রয়োজন সেই টাকা কেন্দ্রীয় সরকারকে দিতে হবে এই প্রস্তাব আমি বিধানসভায় উপস্থিত করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি দীর্ঘদীন ধরে ত্রিপুরা রাজ্যের

পিছিয়ে পড়া, অনগ্রসর উপজাতিদের জন্য তাদের অস্তিত্ব রক্ষা করার জন্য, নিজেদের সংস্কৃতি রক্ষা করার জন্য তাদের অর্থনৈতিক উন্নয়নের জন্য দীর্ঘদীন ধরে লড়াই সংগ্রাম করে আসছে। বিভিন্ন বামপন্থী দলগুলি ঐক্যবদ্ধভাবে বিভিন্ন আন্দোলন সংগ্রাম করেছে। এই ত্রিপুরা রাজ্যে যে স্বশাসিত জেলা পরিষদ নির্ব্বাচন হয়ে গেল এটা ভারতবর্ষের ইতিহাসে একটা উজ্জল দৃষ্টান্ত হয়ে থাকবে। ষষ্ঠ সংবিধানের আওতায় ও ৬ষ্ঠ তপশীলের আওতায় স্বশাসিত জেলা পরিষদ আছে। কিন্তু সংবিধানের বাইরে, ৬ষ্ঠ তপশীলের বাইরে ৭ম তহশীলের আওতায় উপজাতিদের অর্থাৎ পিছিয়ে পরা অনগ্রসর জাতি গোষ্ঠী উন্নয়নের জন্য তাদের স্বায়ত্ব শাসনের অধিকারের যে প্রশ্ন তার জন্য বামফ্রন্ট সরকার যে উদ্যোগ নিয়েছেন এবং তার জন্য যে স্বশাসিত জেলা পরিষদ এই ত্রিপুরা রাজ্যে গঠন করেছেন তা ভারতবর্ষের ইতিহাতে নজীরবিহীন। একটা উজ্জল দৃষ্টান্ত বামফ্রন্ট সরকার এখানেস্থাপন করেছেন। সুতরাং এই জেলা পরিষদ পিছিয়ে পড়া জাতি গোষ্টির জন্য যে করা হয়েছিল বা করা হয়েছে তাদের উন্নতির প্রশ্নে যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করতে হয় তার জন্য প্রচুর অর্থের প্রয়োজন। আমি শুনেছি মুখ্যমন্ত্রীর কাছে, মুখ্যমন্ত্রী যখন গতবার দিল্লীতে গেলেন তখন মুখ্যমন্ত্রী শ্রীমতি গান্ধীকে বলেছিলেন, আপনারাত আমাদের অভিনন্দন জানিয়েছেন। অবশ্য শ্রীমতি গান্ধী মুখে একথা বলেন, কাজে আর এক কাজ করেন। শ্রীমতি গান্ধী অনেক কুম্ভীরাশ্রু বিসর্জন করেছেন। যদিও জৈল সিং যাতে জেলা পরিষদ নির্বাচন সুষ্ঠভাবে হয় তার জন্য যথেষ্ট সাহায্য পাওয়া যাবে বলে আশা দিয়েছিলেন এবং ওরা এই নির্বাচনকে মুখে সমর্থন করেছিলেন। কিন্তু আমরা ত জানি ত্রিপুরা রাজ্য ছাড়া ভারতবর্ষের বিভিন্ন জায়গায় হরিজন, গিরিজনদের উপর কিভাবে নির্যাতন চলছে, সমাজের পিছিয়ে পড়া মানুষের উপর কিভাবে অত্যাচার দিনের পর দিন চলছে, সেগুলিত শ্রীমতি গান্ধীর দলায়ভুক্ত রাজ্যগুলিতেই চলছে। কাজেই এই ত্রিপুরা রাজ্যে যাতে বিচ্ছিনতাবাদী দলগুলি যাতে মাতা চাড়া দিয়ে উঠতে পারে তার জন্য শ্রীমতি গান্ধীর যে সায় আছে তা কিছুতেই অস্বীকার করা যায়না। তা না হলে এই নির্বাচনের আগে ত্রিপুরা উপজাতি যুবসমিতির নেতা শ্রী শ্যামাচরন ত্রিপুরাকে শ্রীমতি ইন্দিরা গান্ধী দিল্লীতে ডেকে নিয়ে গিয়েছিলেন, এই দাঙ্গার পরেও। ত্রিপুরা রাজ্যের মানুষ যখন শান্তি সম্প্রীতি ফিরিয়ে আনার জন্য লড়াই করছে, কাঁধে কাঁধ মিলিয়ে যখন ঐক্যবদ্ধভাবে সংগ্রাম করছে, সুষ্ঠু পুনর্বাসনের দাবীতে মিছিল করছে, মিটিং করছে সেই সময়ে শ্রীমতি গান্ধী উপজাতি নেতাদের দিল্লীতে ডেকে নিয়ে ত্রিপুরাতে রাষ্ট্রপতি শাসন চালু করার জন্য তাদের শলা পরামর্শ দেন। তারপর তারা দিল্লী থেকে এসেই রাষ্ট্রপতি শাসনের জন্য প্রস্তাব করেন। সুতরাং আমার দাবী এই পিছিয়ে পড়া জাতিগোষ্ঠীর জন্য যে স্বশাসিত জেলা পরিষধ গঠন করা হয়েছে, তাদের সীমাবদ্ধ ক্ষমতায় সুযোগ সুবিধা দেওয়ার প্রশ্নে, তাদের উন্নতির দিগে এগিয়ে নিয়ে যাওয়ার প্রশ্নে, সমগ্র জেলা পরিষদে যাতে আরো উন্নতি মূলক প্রকল্প গ্রহণ করা যায় তার জন্য প্রয়োজনীয় অর্থ কেন্দ্রীয় সরকারকে দিতে হবে এই প্রস্তাব আমি বিধানসভায় উৎথাপন করছি

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পঙ্গু, বৃদ্ধ ও অন্ধদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে এই ৩০ বছরে এই প্রথম তাদের জন্য ৩০ টাকা করে ভাতা দেওরার ব্যবস্থা করেছেন। যদিও সামান্য টাকা এটা। এই সামন্য টাকা জীবন ধারণের পক্ষে যদিও খুবই অল্প। আগে এই

পঙ্গু, বৃদ্ধ অন্ধ এরা রকের কীট হিসাবে বাস করত। কেউ বা রাস্তাঘাটে ভীক্ষা করে বেড়ায় কেউ বা না খেয়ে রাস্তাঘাটে পড়ে থাকত। পঙ্গু যারা তারা শারীরিক অসুস্থতার জন্য কাজ করতে পারে না। আর যারা বৃদ্ধ তারা বয়সের ভারে কাজ করতে অক্ষম, অন্ধরা চোখে দেখতে না পারাতে কাজ করতে পারেনা। সুতরাং তাদের সাহায্যের জন্য আমাদের বামফ্রন্ট সরকার এই সামান্য ভাতা টুকুর ব্যবস্থা করেছেন। সমাজ তান্ত্রিক দেশগুলিতে পঙ্গুদের ভাতা দেওয়ার ব্যবস্থা আছে, অন্ধদের ভাতা দেওয়ার ব্যবস্থা আছে।

চীনে গিয়ে দেখুন. সেখানে পঙ্গ.দেরকে, পঙ্গু-ভাতা, বৃদ্ধদেরকে বৃদ্ধভাতা, অন্ধদেরকে অন্ধভাতা এবং তাদের জন্য বিভিন্ন ধরনের কাজের ব্যবস্থা রাখা হয়েছে। কাজেই আজকে আমার এইখানেই প্রশ্ন হলো যে, ভারতবর্ষের কাঠামোটাকে কেন এইভাবে গড়ে তোলা হয় না। কেন ভারতবর্ষের পঙ্গু বৃদ্ধ ও অন্ধরা তাদের সমস্ত অধিকার থেকে বঞ্চিত হবে। তাইতো আমাদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে বৃদ্ধদের জন্য ৩০ টাকা করে বার্দ্ধক্য ভাতার ব্যবস্থা করেছেন। কিন্তু বৃদ্ধদের জন্য এই ৩০ টাকা যথেষ্ট নয়। চারপাশের সমস্ত প্রয়োজনীয় জিনিষ পত্রের দাম যেভাবে বাড়ছে তাতে এই টাকায় তাদের কিছুই হয় না। তাই তাদের এই ভাতাকে আরও বৃদ্ধি করার জন্য যে টাকার প্রয়োজন, কেন্দ্রীয় সরকারকে সেই টাকা দেওয়ার জন্য আমরা এই বিধানসভা থেকে বার বার আবেদন করেছি। কিন্তু কেন্দ্রীয় সরকার আজও আমাদের এই আবেদনকে পূরন করেন নি।

তারপর দেখুন, ১৯৮১ এর সেপ্টেম্বর মাসে ত্রিপুরা রাজ্যের উপর দিয়ে যে খরার বয়াবহতা বয়ে গেছে, তাতে ত্রিপুরার পাহাড়ী অঞ্চলের সমস্ত জুমিয়াদের প্রায় ৫০ ভাগ ফসল নষ্ট হয়ে গেছে। ফলে তারা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এই সমস্ত ক্ষতিগ্রস্ত জুমিয়াদের ক্ষতিপূরণ করার জন্য যে টাকার প্রয়োজন, তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমরা বার বার আবেদন করেও আজ পর্যন্ত তার কোন উত্তর পাইনি। এমন কি ক্ষতিগ্রস্তদের তদন্ত করার জন্য কেন্দ্রীয় সরকার কোন টিমও আজ পর্যন্ত পাঠাননি, টাকাতো দূরের কথা। তাইতো আমি আজ আবার নূতন করে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানাচ্ছি যে. খড়া পীড়িত ও দুঃস্ত জুমিয়াদের সাহায্যে প্রয়োজনীয় অর্থ বরাদ্ধ করুন।

এই অবস্থার মধ্যে আমাদের এখানে আবার দেখুন যে, উপজাতি যুব সমিতির কেন্দ্রীয় কমিটির একজন সদস্য লক্ষ্মী গাঁওসভার প্রধান, তিনি সেই এলাকার জুনের দাঙ্গায় পীড়িত উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য প্রেরীত ৯০ জন লোকের টাকা মেরে বসে আছেন, অবশ্য তার তদন্ত চলছে। তাইতো বলি যে, বিরোধী সদস্যদের আজ আর কথা বলার মুখ নাই। অথচ কেন্দ্রীয় সরকারের সাহায্য ছাড়াই রাজ্য সরকার জুমিয়াদের মধ্য দিয়ে যতটা করা সম্ভব ততটা করেছেন। রাজ্য সরকার জুমিয়াদের সাযাযো এবং খরা পীড়িতদের জন্য ৩০ লক্ষ টাকা খরচ করেছেন। এই সমস্ত খরা পীড়িত অঞ্চলের লোকদের ভাল ফসল করার জন্য সঠিকভাবে জল, সার, বীজ প্রভৃতি সরবরাহের জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে দেড় কোটি টাকা চেয়েছেন। রাজ্য কর্মচারীদের বেতন বৃদ্ধি ও কেন্দ্রীয় হারে ডি, এ দেওয়ার জন্য, ১৯৮০ সালের জুনের দাঙ্গা পীড়িত উদ্বাস্তুদের সুষ্ট পুনর্বাসনের জন্য পঙ্গু, বৃদ্ধ ও অন্ধদের ভাতা বৃদ্ধির জন্য, ত্রিপুরা স্বশাসিত জেলা পরিষদ পরিচালনার জন্য এবং খরা পীড়িত ও দুঃস্থ জুমিয়াদের

সাহায্য করে যে টাকা প্রয়োজন সেই টাকার জন্য আমি কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করছি এবং আমি মনে করি, আমার এই প্রস্তাবের সঙ্গে এই বিধানসভা একমত হয়ে তাকে সমর্থন করবেন। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

উপাধ্যক্ষ মহাশয় :- এই প্রস্তাবের উপর আলোচনা করার জন্য আমি মাননীয় সদস্য শ্রীনকুল দাস মহাশয়াক অনুরোধ করছি।

শ্রীনকুল দাস :- মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রী খগেন দাস মহাশয় এখানে যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি এবং সেই সঙ্গে বলতে চাই যে, কর্মচারীদের এই বেতন বৃদ্ধি ও কেন্দ্রীয় হারে ডি, এ দেওয়ার জন্য যে প্রস্তাব আজকে বিধান-সভাতে এসেছে, এই প্রস্তাবটা এর আগেও আমরা বহুবার এনেছি। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি যে, যেভাবে জিনিষ পত্রের দাম বাড়ছে, তাতে করে কর্মচারীদের পক্ষে স্বাভাবিকভাবে জীবন যাপন করা কষ্টকর হয়ে উঠছে। তাই তাদের জন্য আরও কিছু ব্যয় বরাদ্দ করা প্রয়োজন। আর এর উত্তরে কেন্দ্রী সরকার বলেছেন যে, তোমরা উৎপাদন বাড়াও। অথচ এই উৎপাদন বাড়াতে গিয়ে সাধারণ মানুষকে নানান অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে এবং তাতে করে তাদের লাভের চেয়ে লোকাসানটাই বেশী হচ্ছে। তার খবর কিন্তু শ্রীমতি গান্ধী রাখেন না। দৃষ্টান্ত স্বরূপ বলা যায় যে, শ্রীমতি গান্ধীর রাজত্বে শ্রমিকরা উৎপাদন বাড়াচ্ছে, আর তার ফলভোগ করতে ধনিক গোষ্ঠি, মানে শাসক গোষ্ঠি। আর শ্রমিকদের উপর নেমে আছে এসমো। কাজেই আমরা দাবী রাখবো যে, সামগ্রিক অবস্থার বিবেচনা করে এইটা করা হোক। বিশেষ করে দাঙ্গায় যারা ক্ষতিগ্রস্থ হয়েছেন তাদের কথা চিন্তা করে।

আমরা আরও দেখেছি যে দীনেশ সিং কমিটি এখান থেকে গিয়ে এখানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রয়োজনীয় টাকার যে রিপোর্ট দিয়েছেন, কেন্দ্রীয় সরকার এখন পর্যন্ত সেই টাকাটাও আমাদের জন্য পাঠাননি। অথচ এদিকে দেখুন, আমাদের এখানে অন্যান্য যারা আছেন যেমন কংগ্রেস (ই), আমরা বাঙালী এবং উপজাতি যুব সমিতির যারা আছেন তাদেরকে জনগণের স্বার্থে কথা বলতে খুব শুনা যায়, কিন্তু তাদেরকে কখনও এই কথা বলতে শুনা যায় না যে, ত্রিপুরার দুঃস্থ লোকদের জন্য আরও কিছু বেশী টাকা দেওয়া হউক। বিশেষ করে শ্রীমতি গান্ধীর রাজত্বে যেখানে তিনি ক্ষমতায় আসার আগে বলেছিলেন যে, তিনি ক্ষমতায় এলে আইন শৃঙ্খলাকে সুষ্ঠুভাবে প্রণয়ন করবেন—কারণ জনতার রাজত্বে নাকি কোন আইন শৃঙ্খলা নাই। আর এখন আমরা দেখছি যে, তিনি ক্ষমতায় আসার পরে জায়-গায় জাগায় দাঙ্গা সংগঠিত হচ্ছে। বিশেষ করে গুজরাটের কথাই যদি বলি, তাহলে দেখুন সেখানেও হরিজনদের এলাকাতে দাঙ্গা সংগঠিত হচ্ছে। এইভাবে জায়গায় জায়গায় দাঙ্গা সংগঠিত হচ্ছে। আমাদের এখানে দাঙ্গায় দুঃস্থদের জন্য শুধু রাজ্য সরকারই চিৎকার করছেন, কিন্তু আমরা দেখলাম যে, নগেন্দ্রবাবুরা এখানে থাকা সত্বেও তারা একবারও বলেন নি যে, এদের জন্য টাকার প্রয়োজন আছে। আসলে আমরা দেখলাম যে, এখানে বিরোধী দল হিসাবে যারা আছেন তারা সকলেই শ্রীমতি গান্ধীর মতের সমর্থক। বিশেষ করে জেলা পরিষদ তৈরীর ক্ষেত্রে আমরা দেখলাম যে, স্বশাসিত জেলা পরিষদ গঠনের মাধ্যমে আমরা

যখন একটা নূতন দিক সৃষ্টি করার চেষ্টা করছি তখনই তারা নানাভাবে তাকে বাঞ্চাল করার চেষ্টা করছে।

মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন, জনগণকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন, গণতান্ত্রিক মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন তার মধ্য দিয়ে অটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউন্সিলের নির্বাচন শান্তিপূর্ণ ভাবে সমাপ্ত হয় যেখানে ঐ শ্রীমতী গান্ধী তার লোকসভার নির্ব্বাচন করতে পারেন না সেখানে এত সমস্তন সত্বেও শান্তিপূর্ণভাবে জেলা পরিষদের নির্ব্বাচন সম্ভব হয়। যেখানে নগেনবাবু ওকালতি করলেন শ্রীমতি গান্ধীর কংগ্রেস (ই) জেলা পরিষদ নির্ব্বাচন বয়কট করল সেখানে ঐ নগেনবাবু কার সঙ্গে বন্ধুত্ব করতে চাইছেন, কোন্ শিবিরে যেতে চাইছেন এই জিনিষটা ভেবে দেখার জন্য আমি আপনাদের কাছে অনুরোধ করছি। এই ৩৪ বছর একটানা শাসন করা সত্ত্বেও ওরা কি করেছে? ৩০।৩৪ বছর শাসন ক্ষমতায় থেকে তারা সিড্যুল কাষ্টের জন্য, জুমিয়াদের জন্য কিছুই করতে পারেনি। কিন্তু আজকে আমরা দেখছি ওদের মত নগেনবাবুরা ঐ সিড্যুল কাষ্টের জন্য, জুমিয়াদের জন্য কিছু করতে গেলে তার বিরোধিতা করতে চাইছেন। এই অটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউন্সিলে নির্ব্বাচনে তারা বিরোধিতা করে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আজকে মাননীয় সদস্য শ্রীখগেন দাস মহাশয় কর্মচারীদের বেতন বৃদ্ধি ও কেন্দ্রীয় হারে ডি, এ, দেওয়ার জন্য, জুনের দাঙ্গা পীড়িত উদ্বাস্তুদের সুষ্ঠু পুনর্ব্বাসনে জন্য, পঙ্গু, বৃদ্ধ, অন্ধ প্রভৃতির ভাতা বৃদ্ধির জন্য যে প্রস্তাব হাউসের কাছে এনেছেন তাকে আমি সর্বতোভাবে সমর্থন করি। আজকে বামফ্রন্ট সরকার রিজার্ভ ফরেষ্টের মধ্যে জুমিয়াদের পুনর্বাসনের জন্য ব্যবস্থা করেছেন। কিন্তু আজকে আমরা দেখছি ঐ কেন্দ্রীয় সরকার বনায়ন আইন তৈরী করে জুমিয়াদের পুনর্বাসনের ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি করেছেন। আজকে তাদের চরিত্র সুন্দরভাবে প্রকাশিত হয়েছে, তাতে দেখা যাচ্ছে তাদের যে আইন তা গরীব মানুষের স্বার্থে আসছে না।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য আপনি আপনার বক্তব্য কয়েক মিনিটের মধ্যে শেষ করুন।

শ্রীনকুল দাস :—মানীয় উ ্যক্ষ মহোদয় আমি এক্ষুনি আমার বক্তব্য শেষ করছি। মাননীয় সদস্য শ্রীখগেন দাস মহাশয় যে প্রস্তাব এই হাউজে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরতি মোহন জমাতিয়া।

কক বরক

শ্রীরতিমোহন জমাতিয়া :—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মানগীনাও সদস্য খগেন দাস অরনি' যে Resolation তুবুমানি আবন' তীয়াই আংব' অংশ গ্রহণ খীলাইয়ানো। যে বিশেষ করে ১৯৮০ সালনি জুননি দাঙ্গানি সময় যে উদ্বাস্তু রগন পুনর্ব্বাসন রীমানি এবং এম. এল, এ রগ ব আক্রমন খীলাই তংখা। উপজাতি যুব সমিতি বরগ জুননি দাঙ্গা ফীনাওতই রীখা। কিন্তু আনি কক আংখা আহাই যে, জুননি দাঙ্গা ছাব' ফীনাওগাই রীখা আবন' যাচাই খীলাইয়াওই এক তরফাভাবে উপজাতি যুব সমিতি ন যে দোষ রীই থাংমানি আব' অত্যন্ত অন্যায়। যুব সমিতিনি সমস্ত নেতারগন' জেল' চবওই যাতে গণতন্ত্রনি কক

থাইছা ফান' ছাওই মানয়াতাই বরগ চিনি উপজাতি যুব সমিতিনি নেতারগন জেল' ছিতকবাই তনখা। কাজেই মান গীনাও ডেপুটি স্পীকার স্যার, তাই কাইছা নুগঅ কেন্দ্রীয় সরকারনি কর্মচারী সমহারে বেতন বৃদ্ধি এবং রাজ্য সরকারনি কর্মচারী কেন্দ্রীয় হারে ডি, এ, রীনা তুবুমানী অমহাই বিধানসভা' তুইফাইজাকমানি এবং অমনি ছাকাং ব তুইফাইজাক খা। গত ১৯শে জানুয়ারী সারা ভারতবর্ষ বন্ধ পালক জাকমানি লগি লগি অরনি ত্রিপুরা রাজ্য অর ধর্মঘট চলিখা। অরনি অ নুকজাক খা সমন্বয় গোষ্ঠীরক, সমন্বয় কমিটিনি গোষ্ঠীরক বরগনি সংগঠন কীরাইখা, চুরমার আংগাই থাংবাই খা। বামফ্রন্ট সরকারনি দালান হাই তাকজাক ও দালান ব বাই থাংকা ও সমন্বয় কমিটি ব-বাইওই থাংকা। ও চুরমার আংগাই থাংমানি ফলেন মাননীয় মুখ্যমন্ত্রী নিজিন' ঘোষণা খীলাই মা রীখা। গত ১৯শে জানুয়ারী যারা ধর্মঘট অংশ গ্রহন খীলাই তংনাই, যারা ধর্মঘট পালন খীলাই তংনাই ও ১৯শে জানুয়ারী বরগনি বাগাই বিশেষ ছুটি হীনাই ঘোষণা খীলাই রীনাই। কাজেই নরক তা ওযানাদি নরক সম্পূর্ণ বেতন মাননাই। আহাইকে ঘোষণা খীলাইমানি ফলে আবনি বাগাই অ ধর্মঘট ডাকক জাকঅ' অমহাইখে ঘোষণা খীলাইয়া হীনখে কারণ বনি সমন্বয় কমিটি অর্দ্ধেক অংশ বাইতই থাংকা। বরগ ন বীখা নারাকনানি বাগাই, বরগ ন য়াকা মচমওই নারাকনানি বাগাই তাম' খীলাইখা অরনি সরকার পক্ষে খগেন বাবু তাম' খীলাইখা, যাতে ও চীরাইনি বীছকাং অ চাকমূলা কুনুকওই, ও চাকমূলা নুগমাবাই চীরাই রগন বান্দিমাহাইখে ঠিক তেমনি রাজ্য সরকার বরগনি য়াগ' যাতে তংনাতাই ও কেন্দ্রীয় বাজার' যে কেন্দ্রীয়নি বুথাই ফুনুক ফুনুক ওই বরগনি সংগঠন' তুইফাইনানি বাগাইছে বরগনি ওকলক তুইফাই অ। অমহাইখে কক ছাওই জনসাধারণ' তুবুই রীই মানয়া। তাই কাইছা রমজাকনাই তংগ অরনি বরগ তাই ওয়াইছা ওয়ানছকনা বান্তা। যে অরনি' সরকারী কর্মচারী বেতন বারিরীমানি ন। চীও নুখয়াখ যে বিধান সভা' অর' শাসক গোষ্ঠিনি যে কোন মন্ত্রী আংথাং, যেকোন এম, এল, এ, আংথাং বরগ আলাদা বিল তুবুয়া। যারা তাংগাই চানাই, যারা আল ছুয়াই চানাই বরগনি বাগাই আলাদা ভাবে কেন্দ্রীয় সরকারনি থানিনি কোন' প্রস্তাব তুবুয়া খ। অমন' বরগ ওয়ানছুক না বাকী তংখ। বেতন বারিমা লগি লগি কর্মচারী রগনি' তাম' আংনাই। ঐ যে যারা তাংগাই চানাই বরগনি যে অনেক রাও পয়সা অনেক কমিই থাংনাই বরগ আব' ওয়ানছুকয়া। এবং ও কর্মচারী যদি রাও মানয়া হীনখে অরনি' যে দ্রব্য-মূল্য বারিমানি, এবং যেটা দ্রব্য মূল্য বারিই থাংমানি আব' কমিয়া থানাই। যারা কর্মচারীরগ বরগথাই হামবাই-নাই আর যারা তাংগাই চানাই, যারা আল ছুয়াই চানাইরগ বরগনি-ন' অসু-বিধা আংনাই। কাজেই ন চীও হীনানী, অম একটা রাজনীতি আহাই, খীলাইনা বাগাই যারা রাং মঞ্জুর রীনাই বরগনি থানিনি, অর্থাৎ কেন্দ্রীয় সরকারনি থানি রাও নানানি বাগাই অ বামফ্রন্ট সরকার ছং চেষ্টা খীলাই তংগ। কাজেই ন অমনি ছাকাং গছিই নানা ছামুও যদি তাংগাই চানাই বরগ, যারা আল চুয়াই চানাই বরগ যারা হুগ হগাই চানাই বরগ, বরগনি বাগাই যদিন' আলাদা ভাবে বিল তুবুখা হীনখে বিশ্বাস আংখামো। এই বামফ্রন্ট সরকার, অরনি কৃষক, অরনি তাংগাই চানাইরগন তেইখা কাহাম খে তংনানি খা কাথামো। কিন্তু তনয়া। বরগ তেই-বছে অ রাজ্যনি সরকারী কর্মচারী রগনি বেতন বৃদ্ধি খীলাই তংগ। তাই কাইছা অর' কক ছাতাই তংগ যে পঙ্গু, অন্ধ, বৃদ্ধ বরগনি বাগাই যে বেতন ভাতা ত্রিশ টাকাখেই রীজাক মানি বরগ ন বারিরীই রীদি। অবশ্য চীও যুক্তি গীনাও হীনাই গচিও। তবে অর' কক তংগ যারা নাকি

ভাতা মাননাই বরগ অরনি কমিউনিষ্ট অর্থাৎ বামফ্রন্ট সরকার বরগনি দল ন রীত। উদাহরন স্বরূপ কয়েকটা গাঁও সভা ছই ছই বরগয়া হীনাই ৯২ বৎসর বয়স বুড়া বরক তাবুক পর্য্যন্ত মানয়া। পশ্চিম খুপিলং গাঁওসভানি আঙ্গিনা জমাতিয়া বনি বয়স ৮৭ বৎসর ব-ব মানয়া বিনি বীছাইব কীরাই বীছাজীক রাণ্ডি ব-ব মানয়া। কারন বরগ উপজাতি যুব সমিতিনি বরগ। পূর্ব খুপিলং গাঁও সভানি নিকুঞ্জ রানী জমাতিয়া বনি বয়স মাত্র ৭২ বৎসর অীংয়া থ ব মানথা। যেহেতু ব সি, পি, এমনি বরক, তাই কাইছা পূর্ব খুপিলং নি-ন আনন্দ লক্ষ্মী জমাতিয়া বনি বরস ৮৫ বৎসর ব-ব' মানয়া। কিল্লা গাঁও সভানি ব্রজবাঁশী জমাতিয়া ৮০ বৎসর লাই থাংগাইছে ৮৬ বৎসর অাংগাই থাংকা আবতাই বয়স রগ পর্য্যন্ত ছে মানয়া। যেথানে সি, পি, এমনি এলাকা, আর' আনন্দ রোয়াজানি এলাকা যেখানে উপজাতি যুবসমিতি ছং মা ছে মা হাবয়া অাংগাই তংমানি, আর' একটা সম্পূর্ণ রতন নগর এলাকা অীংথা আব' আনন্দ মোহন রোয়াজানি এলাকা তবে আর' চিনি যারা উপজাতি যুব সমিতি ন সমর্থন থীলাইনাই রতন নগর গাঁও সভানি দীন বন্ধু কার্বারী বনি বরস ৮৫ বৎসর এবং কালা মদন কার্বারী বনি বরস ৮৮ বৎসর বরগ মানয়া। (Dy. Speaker মাননীয় সদস্য আপনি Conclude করুন)। অমহাই খেই যেটা নিরক ২০ লক্ষ বরকনি বাগাই তুবুনা নাইয়া নিরকনি ১৫-১৬ লক্ষ কর্মচারী দলনি কাগওই থাংমানি বনি বাগাইছে অ বিল তুইফাই অ। তাই ওয়াইছা কৌতাল প্রস্তাব তুবুওই তিনি কাহামনি বাগাই প্রস্তাব তুবুদি হীনাই যত-ন কবক তই আনি আলোচনা অংশ গ্রহন থীলাইমানি অরন' পাই রীথা।

বঙ্গানুবাদ

শ্রীরতিমোহন জমাতিয়া :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য খগেন দাস যে Resolution এনেছেন সেটাকে নিয়ে আমিও আলোচনায় অংশ গ্রহণ করব। বিগত ১৯৮০ইং এর জুনের দাঙ্গায় যে উদ্বাস্তুদের পুনর্ব্বাসন দেয়া হয়েছিল এবং এম, এল, এ দের প্রতি আক্রমন হয়েছিল। তারা বলেছেন জুনের দাঙ্গা উপজাতি যুব সমিতিরাই বেধে দিয়েছে এবং কিভাবে দাঙ্গা হয়েছে সেটাকে চিন্তা না করে উপজাতি যুব সমিতিকে একতরফাভাবে দোষারূপ দিয়েছে। কিন্তু এটা অত্যন্ত অন্যায়। দাঙ্গার সময়ে যুব সমিতির সমস্ত নেতাকে জেলে রেখেছিল যাতে গণতন্ত্রের কথা বলতে না পারে তার জন্যই জেলে রাখা হয়েছিল। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা এখানে দেখতে পাচ্ছি যে, কেন্দ্রীয় সরকারের সমহারে এ রাজ্যের কর্মচারীদেরকে কেন্দ্রীয় হারে ডি, এ, দেওয়ার দাবী এই হাউসে এনেছেন-এর আগেও এনেছিল কিন্তু তারা এখনও দিচ্ছে না। গত ১৯শে জানুযারী সারা ভারতবর্ষে ধর্মঘটের ডাক দেয়া হয়েছিল তৎসঙ্গে ত্রিপুরা রাজ্যেও ধর্মঘট হযেছে। আমরা এখানে দেখতে পাচ্ছি যে, সমন্বয় কমিটির গোষ্ঠীরা ভেঙ্গে গেছে এখন তাদের সংগঠন নেই বললেই চলে। তাদের সংগঠন চুরমার হয়ে গেছে। বামফ্রন্ট সরকারের সমর্থক সমন্বয় কমিটি ইট দিয়ে যেমন দালান তৈরী হয় সেই ইট খুয়ে গেছে ঠিক তেমনি তাদের সমন্বয় গোষ্ঠীও ভেঙ্গে গেছে। তারজন্য মাননীয় মুখ্যমন্ত্রী নিজেই ঘোষণা করে দিয়েছে যে, যারা ১৯শে জানুয়ারী ধর্মঘটে অংশ গ্রহণ করেছে তাদের জন্য বিশেষ ছুটি ঘোষণা করে দিতে হযেছে। তারা সম্পূর্ণ বেতন পাবেন। "তারজন্য আপনাদের চিন্তার কোন কারণ নেই।" যদি এভাবে ঘোষণা না করে তাহলে তার দল অর্থাৎ সমন্বয় কমিটি আরও ভেঙ্গে যাবে। তাদেরকে দলে রাখার

জন্য, তাদেরকে হাতে রাখার জন্য সরকার পক্ষের বিধায়ক খগেন দাস কি করেছে একজন ছোট শিশুকে একটা চাকমুন্দা দেখিয়ে নিজের কোলে আনতে চেষ্টা করে ঠিক তেমনি মাননীয় সদস্য খগেন দাস তাদের দলে আনার জন্য এরকম মোহ দেখাচ্ছে যে কেন্দ্রীয় কর্মচারীদের সঙ্গে সমহারে এবং রাজ্য সরকারের কর্মচারীদেরকে ডি, এ, দিয়ে দেব এরকম মোহ দেখিয়ে যাতে তার দলকে মজবুত করে তুলতে চেয়েছিল। এভাবে কোনদিন দলে আনতে পারবেন না। এখানে আর একবার চিন্তা করা দরকার যে, এ রাজ্যের সরকারী কর্মচারীদের বেতন বাড়িয়ে দেওয়ার সম্পর্কে। কিন্তু আমরা এখনও দেখতে পাচ্ছিনা যে, এই বিধান সভায় শাসক• গোষ্টির যেকোন মন্ত্রী হউক, যেকোন এম, এল. এ হউক তারা কোন আলাদা বিল এখনও আনছেন না। যারা হাল চাষ করে, দিন মজুরী করে জীবন ধারণ করেছেন তাদের জন্য এখনও কোন আলাদা বিল আনতে পারেন নি। এটা তারা চিন্তা করার বাকী রয়েছে। রাজ্য সরকারের কর্মচারীদের বাড়বার সঙ্গে সঙ্গে যারা হাল চাষ করে খাচ্ছে তাদের টাকার পরিমাণ কমে যাবে সেটা তারা চিন্তা করছেন না। এবং যদি ঐ কর্মচারীদের বেতন না বাড়ত তাহলে দ্রব্য মূল্যের এত বৃদ্ধি হতে পারত না। এবং যেটা দ্রব্য মূল্য বৃদ্ধি হয়েছে সেটা আর কমবেনা। যারা কর্মচারী তারা সুবিধা হবে কিন্তু যারা হাল চাষ করে খাচ্ছে তারা অসুবিধা পড়বে। কাজেই আমরা বলব—এটা একটা রাজনৈতিক। এরকম করবার জন্যই বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের নিকট টাকা আদায়ের জন্য চেষ্টা করছে কাজেই এর আগেই মেনে নেওয়া উচিত যে, যারা হাল চাষ, জুমচাষ ও দিন মজুরী করে জীবন যাপন করছেন তাদের জন্য আলাদা বিল আনলে আমি বিশ্বাস করতে পারতাম। তাদের জন্য সত্যিকারের কল্যাণের জন্য কাজ করতেন তাহলে আমি সমর্থন করতে পারতাম কিন্তু তারা করছেন না। তারা শুধু এই রাজ্যের কর্মচারীদের জন্য বেতন বৃদ্ধি করছে। আর একটি কথা এখানে বলতে হয়—যারা পঙ্গু, অন্ধ বৃদ্ধ ও তাদের জন্যই যে মাসিক ৩০ টাকা করে বেতন ভাতা দেয়া হয় সেটাকে আরও বাড়িয়ে দিন। তবে আমরা দেখতে পাচ্ছি যে, যারা এই ভাতা পাচ্ছেন তারা সি. পি, এমের লোক।

যেমন :— উদাহরণ সরূপ কয়েকটা গাঁও সভায় তাদের দলের লোক নয় বলে ৮৯ বৎসর বয়সের বৃদ্ধ লোক এখনও পাচ্ছেন না। পশ্চিম খুপিলং গাঁও সভার শ্রীমতি আঙ্গিনা জমাতিয়া তার বয়স ৮৭ বৎসর সেও পাচ্ছেন না। তার স্বামী নেই এবং তার মেয়েও বিধবা সেও পাচ্ছেন না। কারণ তারা উপজাতি যুব সমিতির লোক। পূর্ব্ব খুপিলং গাঁওসভার শ্রীমতি নিকুঞ্জ রাণী জমাতিয়া তার বয়স মাত্র ৭২ বৎসর এখনও ৮০ বৎসর হয় নাই কিন্তু সে পেয়েছে। যেহেতু সে সি, পি, এমের লোক। আরও একজন পূর্ব্ব খুপিলং এর শ্রীমতি আনন্দ লক্ষ্মী জমাতিয়া তার বয়স ৮৫ বৎসর সেও পায় নাই। কিল্লা গাঁও সভার ব্রজবাঁশী জমাতিয়া ৮০ বৎসর পাড হয়ে ৮৬ বৎসর হয়েছে সেও এখন পর্য্যন্ত পায় নাই। যেখানে সি, পি, এমের এলাকা, আনন্দ রোয়াজর এলাকা, সেখানে উপজাতি যুব সমিতির সমর্থক একটা কথা বলতে পাচ্ছেনা সেখানে রতন নগব এলাকা, সেটা আনন্দ মোহন রোয়াজার এলাকা। তবে সেখানে আমাদের উপজাতি যুব সমিতির সমর্থক রয়েছেন রতন নগর গাঁও সভার দীনবন্ধু কার্বারী তার বয়স ৮৫ বৎসর এবং কালামদন কার্বারী তার বয়স ৮৮ বৎসর তারাও পায় নাই।

(Mr. Deputy Speaker : মাননী সদস্য আপনি Conclude করুন) আপনারা ২০ লক্ষ জনসাধারণের মঙ্গলের জন্য বিল আনতে নারাজ হচ্ছেন। শুধু ১৫-১৬ লক্ষ কর্মচারী যে দল থেকে ছেড়ে গিয়েছে তাদেরকে দলে ফিরিয়ে আনার জন্যই এই বিল আনা হয়েছে। আমি আবার অনুরোধ করব নূতন ভাবে প্রস্তাব এনে সবার জন্য বিল আনুন এবং সবাইকে অনুরোধ করে আমার আলোচনা যে অংশ গ্রহণ করেছিলাম সেটাকে মেনে নিন এই বলে আমার বক্তৃতা এখানেই শেষ করছি।

মিঃ ডেঃ স্পীকার :—মাননীয় সদস্য শ্রী অভিরাম দেববর্ম্মাকে উনার বক্তব্য রাখতে অনুরোধ করছি।

শ্রী অভিরাম দেববর্মা :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রী খগেন দাস এই সভায় যে প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় সরকারী কর্ম্মচারীদের বেতন, কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা ইত্যাদি দেওয়ার জন্য এই প্রস্তাবে বলা হয়েছ। রাজ্যের কর্ম্মচারীদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়ার জন্য এই যে প্রস্তাব এটা নুতন নয়। এই যে দাবী এটা শুধু কর্ম্মচারীদের দাবী নয় সকল মানুষের এই দাবী, এই ন্যায় সঙ্গত দাবী আদায়ের জন্য কর্মচারীরা বহু সংগ্রাম করেছেন।

আমরা এই দাবী সমর্থন করি কারন বর্ত্তমানে যে ভাবে দ্রব্যমূল্য বৃদ্ধি পাচ্ছে এই রকম পরিস্থিতিতে বেতন ও ভাতা বৃদ্ধি একান্ত প্রয়োজন। কিন্তু এখানে একটা কথা আছে যে এই টাকা দেওয়া রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। কেন্দ্রীয় সরকার যদি রাজ্য সরকারকে এই টাকা না দেয় তবে কর্ম্মচারীদের এই ন্যায় সংগত দাবী পূরণ করা সম্ভব নয়। এই কারণে আমরা এই দাবী কেন্দ্রীয় সরকারের কাছে করছি যে তারা যেন কর্ম্মচারীদের বেতন ভাতা বৃদ্ধির জন্য যে টাকা প্রয়োজন তা তারা যেন রাজ্য সরকারকে দেন।

আমরা দেখেছি আমাদের রাজ্যে এবং সমাজে কয়েক হাজার অন্ধ, বৃদ্ধ, পঙ্গু এই রকম অনেক অসহায় আছেন যাদের সহায় সম্বল বলতে কেউ নেই তাদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে মাসিক ত্রিশ টাকা হারে একটা আর্থিক ভাতা দেওয়ার ব্যবস্থা করছেন। কিন্তু বর্ত্তমানে দ্রব্যমূল্য বৃদ্ধি পাওরার ফলে এদের প্রদেয় ভাতার পরিমান এবং এদের সংখ্যা বৃদ্ধির জন্য আমরা কর্মসূচী গ্রহন করেছি। এরজন্য যে টাকার প্রয়োজন তা রাজ্য সরকারকে দেবার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের নিকট দাবী করছি। এই দাবী ন্যায় সংগত দাবী। এটা সারা ত্রিপুরার মানুষ সমর্থন করবেন। কারন এই রাজ্যে অন্ধ, পঙ্গুদের ভাতা দেবার যে প্রথা চালু করা হয়েছে তা বামফ্রন্ট সরকারই চালু করেছেন। এর আগে এই সকল অসহায় লোকেদের জন্য কেউ কোন খোঁজ খবর করতেন না। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর এদের প্রতি বিশেষ দৃষ্টি দিয়েছেন। এদের বাঁচার ব্যবস্থা করে দিয়েছেন। বর্ত্তমানে আমরা এদের মাসিক যে ৩০ টাকা হারে ভাতা দিচ্ছি তা পর্য্যাপ্ত নয়। যে ভাবে দ্রব্য মূল্যবৃদ্ধি পাচ্ছে তাতে এই ভাতা আরো বৃদ্ধি করা দরকার। কিন্তু এটা করতে গেলে কেন্দ্রীয় সরকারকে অর্থ বরাদ্দ করতে হবে না হলে এই ভাতা বৃদ্ধি করা সম্ভব হচ্ছে না।

এখন খরা চলছে তাই কৃষকরা নানারকমের অসুবিধার সম্মুখীন হচ্ছেন। এই অবস্থায় যদি রাজ্য সরকার কৃষকদের সামনে, জুমিয়াদের সামনে রিলিফ নিয়ে উপস্থিত হতে না পারেন

তা হলে কৃষকদের অনেক দুর্ভোগ ভোগতে হবে। এই কারনে আমরা দীর্ঘদিন ধরে কেন্দ্রীয় সরকারের কাছে টাকা দাবী করছি কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করছেন না। কাজেই এখন যে কাজ আমরা হাতে নিয়েছি অর্থাভাবে তা করা আমাদের পক্ষে সম্ভব হচ্ছে না।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় এখানে আরেকটি কথা আছে, স্বশাসিত জেলা পরিষদ পরিচালনার জন্য অর্থ কেন্দ্রীয় সরকারের নিকট দাবী করা হয়েছে। যে উদ্দেশ্যে এই আটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউন্সিল করা হয়েছে। যে কাউন্সিল নির্ব্বাচিত প্রতিনিধিদের দ্বারা গঠিত হয়েছে উপজাতি এলাকায় উন্নয়নমূলক কাজ কর্ম্ম করার জন্যে তাদের হাতে যদি আমরা অর্থ দিতে না পারি তবে তাঁরা কাজ করবেন কি ভাবে? যে উদ্দেশ্যে জেলা পরিষদ গঠিত হয়েছে তা তার সফল হবে না। এই উদ্দেশ্যে আমরা দাবী করছি যে পরিষদের কাজকর্ম্ম যাতে সুষ্ঠভাবে করা যায় তার জন্যে কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করুন। জুমিয়া পুনর্ব্বাসন প্রভৃতি কাজের জন্যে এই অর্থের প্রয়োজন আছে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাবের উপর বক্তব্য রাখতে গিয়ে বিরোধী দলের সদস্য মাননীয় রতি মোহন জমাতিয়া বলেছেন গত জুনের দাঙ্গায় জুমিয়ারা নানাভাবে ক্ষতিগ্রস্ত হয়েছেন। কিন্তু এটা বহুবার এই সভায় আলোচনা হয়েছে। এখনও বহু লোককে আমরা সেইভাবে পুনর্বাসন দিতে পারিনি এবং তাদের সুষ্ঠু পুনর্ব্বাসন দিতে গেলে অর্থের প্রয়োজন আছে। সেই অর্থ আমরা পাচ্ছিনা। কিন্তু মাননীয় রতিমোহন বাবু বলেছেন এই জুনের দাঙ্গা কে করেছে, সেটা আগে ঠিক হোক। আমরা জানি এবং ত্রিপুরার ২০ লক্ষ মানুষ জানেন এই জুনের দাঙ্গা কে করেছে। উপজাতি যুবসমিতির লোকেরা এই দাঙ্গার জন্য দায়ী। এখনও বন্দুক হাতে লোককে খুন করছে। মেয়েদের উপর পাশবিক অত্যাচার করছে। টাকার জলায় দুইজন লোককে খুন করেছে। এটা মাননীয় নগেন বাবু ভালভাবেই জানেন।

শ্রী নগেন্দ্র জমাতিয়া:—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, উনি এখানে কতগুলি মিথ্যা অভিযোগ উপজাতি যুব সমিতির বিরুদ্ধে আনছেন। পুলিশের কাছে আমরা অভিযোগ করেছি। নাম দিয়েছি। তাদের কেন অ্যারেষ্ট করা হচ্ছেনা। তারা চাঁদা আদায় করছে। কেন তাদের অ্যারেস্ট করা হচ্ছেনা?

শ্রী অভিরাম দেববর্মা:—আমরা কেন্দ্রীয় হারে ডি. এ, এবং বেতন এই প্রস্তাবের মধ্যে তুলেছি। সেখানে রতিবাবু বলেছেন সমন্বয় কমিটি ভেঙে চুরমার হয়ে গেছে। তাদের মন রক্ষার জন্য এই দাবী এখানে আনা হয়েছে। মাননীয় রতিবাবুকে আমি বলতে চাই আজকে চিলড্রেনস পার্কের দিকে গেলেই দেখতে পাবেন সমন্বয় কমিটি ভেঙ্গে চুরমার হয়ে গেছে, না ত্রিপুরার মানুষের কিভাবে কল্যান করা যায় তার জন্য তারাও আজকে তাদের পাশে এসে দাঁড়িয়েছে এটাই সেখানে প্রমাণিত হবে। আমি তাঁদের জানিয়ে দিতে চাই কর্মচারী হলেও তাদের দাবী আদায়ের অধিকার আছে। সেজন্য এইসব কথা একজন দায়িত্বশীল সদস্যের মুখে শোভা পায় না।

. মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাবটাকে তাঁরা সমর্থন করতে পারতেন যদি ত্রিপুরার খেটে খাওয়া মানুষের কথা এখানে না থাকত। সমন্বয় কমিটির লোকেদের উপর এত রাগ কেন? যে সমস্ত কর্মচারী আগের রাজত্ব ফিরিয়ে আনতে চান, লক্ষ লক্ষ টাকার রাস্তা করার নামে নিজেদের পকেটে সেই টাকা পুরেন তাদের জন্যই তাঁদের দরদ। মাননীয় নগেন বাবুদের বলতে চাই, আজকে মাঠ খাঁ খাঁ করছে, জল নেই। বলতে লজ্জা করছেনা? তৈদুতে যেখানে খরার মোকাবিলার জন্য সরকারী গাড়ী গেলে গুলি ছোঁড়া হয়? মাননীয় নগেন বাবুরা সেটা কি ভুলে গেছেন?

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—সেটাও আপনারাই করছেন। আপনার লোকেরা করছে। আমরা নাম বলেছি।

শ্রী অভিরাম দেববর্মা :—তাঁরা বলছেন চাঁদা দিতে হবে। তাহলে চাকরী করতে পারবে। আপনারা কি সেই অংশ পান?

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— আপারা পান বলেই অ্যাকশান নেন না। আপনাদের পুলিশ নিষ্ক্রিয় কেন?

শ্রী অভিরাম দেববর্মা :—কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় নগেন বাবুরাতো হাউমাউ করেন, তাঁদের লজ্জা হওয়া উচিত। আর মাননীয় রতিবাবুর উপজাতি ভক্তির কথা আমরা জানি। তাঁরা ভাবে গদ গদ। কিন্তু যে অটোনমাস ডিসট্রিক্ট কাউনসিল দরকার। তার জন্য টাকা বরাদ্দের কথাটি কিন্তু তিনি মানেন না। যার জন্য আমরা গত ৩০ বৎসর আন্দোলন করেছি তার জন্য একটা উগ্রপন্থী সৃষ্টি করে পাহাড়ে বন্দরে সন্ত্রাস সৃষ্টি করে, স্কুল ঘর পুড়িয়ে, নারীদের উপর পাশবিক অত্যাচার করে, এমন কোন একটা হীন কাজ বাকী নেই তারা করছেনা। সমস্ত কাজ আপনারা চালিয়ে যাচ্ছেন। মাননীয় নগেন বাবু বলেছেন সমগ্র ভারতবর্ষের এক চতুর্থাংশ লোক উপজাতি এবং তারা সবদিক থেকে পিছিয়ে পড়া। আপনারা তাকিয়ে দেখুন বিহার, উত্তর প্রদেশ; এমন কোন রাজ্য নেই যেখানে তাদের উপর অত্যাচার হচ্ছে না। আজকে বামফ্রন্ট সরকার তাদের যে একটা অধিকার দিয়ে দিচ্ছে এটাকে অবলম্বন করে তারা ভারতের লোকগুলিকে দেখিয়ে দিচ্ছে যে এইভাবে আমরা আগামী দিনের একটা হাতিয়ার হিসাবে কাজ করতে পারব। কিন্তু আপনাদের পথে এটা হবেনা। একথা জেনে রাখুন যে এই পথই শেষ পথ নয়। এই পথ মানুষের কল্যাণ করতে পারে না। একটা পিছিয়ে পড়া অংশের মানুষের জন্য আপনারা যেমন আন্দোলন করছেন, আমরাও সেই রকম আন্দোলন এবং লড়াই করছি। কিন্তু তা সত্ত্বেও আমরা লক্ষ্য করছি যে আজকে গ্রামে গ্রামে আপনাদের তরফ থেকে ভয় ভীতি দেখিয়ে চিঠি পাঠানো হচ্ছে। কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য, খগেন বাবু এখানে যে প্রস্তাবটা রেখেছেন, তা খুবই যুক্তি-সঙ্গত এবং আমরা মনে করি যে ত্রিপুরা রাজ্যের কল্যাণের স্বার্থে ত্রিপুরা রাজ্যের কর্মচারীদের বেতন বৃদ্ধি ও কেন্দ্রীয় হারে ডি, এ, দেওয়ার জন্য, ১৯৮০ সালের জুনের দাঙ্গা পীড়িত উদ্বাস্তু-দের সুষ্ঠ পুনর্বাসন দেওয়ার জন্য; পঙ্গু বৃদ্ধ ও অন্ধ ব্যাক্তিদের ভাতা বৃদ্ধির জন্য এবং ত্রিপুরা

স্ব-শাসিত জেলা পরিষদ পরিচালনার জন্য ও খরা পীড়িত দুঃস্থ জুমিয়াদের সাহায্যের জন্য কেন্দ্রীয় সরকারের অবিলম্বে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা উচিত। কাজেই আমি এই কথাগুলি বলে এই প্রস্তাবকে আমার সমর্থন জানাচ্ছি এবং এখানেই আমার বক্তব্য শেষ করছি।

শ্রী বীরেন দত্ত :—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, সময় খুব কম, কাজেই আমি সংক্ষেপে আমার বক্তব্য রাখছি। এই প্রস্তাবটাকে আমি যে ভাবে দেখি, সেটা হল এই, ভারতবর্ষের বর্তমান যে সামাজিক ও অর্থনৈতিক ব্যবস্থা তার মধ্যে শ্রমিক শ্রেণী এবং কর্মচারী জনগণের স্বার্থে ভারতের স্বাধীনতা সংগ্রামের মধ্যে থেকেই কতগুলি দাবী উত্থাপিত হয়েছিল। কিন্তু আমরা দেখলাম যে স্বাধীনোত্তর সময় থেকেই শ্রম জীবি মানুষের সেই দাবীগুলির প্রতি আক্রমন শুরু হয়েছে। এই প্রস্তাবের মধ্যে যে কয়েকটা বিষয় উল্লেখ করা হয়েছে, একটু আগে মাননীয় মন্ত্রী অভিরাম দেববর্মা মহোদয়ও সেগুলি উল্লেখ করেছেন, তিনি বলেছেন যে শ্রমিকদের অধিকার স্বীকার করে নিয়ে ভারতবর্ষের কংগ্রেস সরকার এক সময়ে এটা স্বীকার করে নিয়েছিলেন যে যদি দেখা যায় যে জিনিষপত্রের দাম বাড়ে তাহলে সেটাকে পূরণ করে দেওয়ার জন্য শ্রমিকেরা বর্ধিতহারে ডি, এ, পাবেন। অর্থাৎ তাদের মজুরীর মান নির্দ্ধারন করার জন্য বৈজ্ঞানিক পদ্ধতি অবলম্বনে ন্যূনতম মজুরী কোনটা হবে অথবা লাভজনক মজুরী কোনটা হবে তা স্থিরিকৃত হয়েছে যাতে মজুরীর মানটা সুষ্ঠভাবে নির্দ্ধারিত হতে পারে। প্রশ্নটা ছিল বৃটিশ চলে যাওয়ার পর বৃটিশ যে পদ্ধতি বা নিয়ম কানুন রেখে গিয়েছিল, সেটার পরিবর্ত্তন না করে তার মধ্য থেকে শ্রমিকদের ন্যায় সঙ্গত দাবী দাওয়া আদায়ে অনেক প্রতিবন্ধকতা ছিল। তাই সারা ভারতের মধ্যে ত্রিপুরা এবং পশ্চিম-বঙ্গে আমাদের যে দুইটি বামপন্থী সরকার রয়েছে তারা বৃটিশের রাজত্ব থেকে শ্রমিক কর্মচারীদের জন্য যে সার্ভিস কনডাক্ট রুলস চালু ছিল, যে রুলস থাকার শ্রমিক কর্মচারীদের ন্যায় সঙ্গত দাবী দাওয়া আদায় করা সম্ভব নয়, তার পরিবর্ত্তন ঘটিয়ে শ্রমজীবি মানুষের অধিকার যাতে প্রতিষ্ঠিত হইতে পারে, তার সুযোগ করে দিয়েছেন। কারণ ত্রিপুরা এবং পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারে আসার আগে নির্বাচনের সময় এই প্রতিশ্রুতি দিয়েছিল যে বামফ্রন্ট যদি সরকারে আসে, তাহলে শ্রমজীবি মানুষের সে মৌলিক দাবী তা আদায় করবার সংগ্রাম করবে। আমরা মাঠে ময়দানে যে সব প্রতিশ্রুতি দিয়ে এসেছি, সেগুলিকে কার্য্যে রূপ দেওয়ার জন্য এই বিধানসভার ভিতরেও কাজ করে চলেছি। শুধু যে শ্রমিক কর্মচারীদের সংগঠনগুলিই এর জন্য সংগ্রাম করছে, তা নয়, আমরা এখানে যারা জনগণের প্রতিনিধি হয়ে এসেছি, আমরাও সেই শ্রমজীবি মানুষের দাবী আদায়ের জন্য সংগ্রামে অংশ নিচ্ছি। আর সেজন্য মাননীয় সদস্য, খগেন দাসকে ধন্যবাদ দিচ্ছি কারণ তিনি যে প্রস্তাবটা এখানে উত্থাপন করেছেন, তার সঙ্গে সমাজের সকল অংশের মানুষ এর স্বার্থ জড়িত রয়েছে, কাজেই তাঁর এই প্রস্তাব অত্যন্ত যুক্তি সঙ্গত। কারণ এই প্রস্তাবের মাধ্যমে স্বশাসিত জেলা পরিষদ গঠন করার পর উপজাতি অংশের মানুষদের যে মৌলিক অধিকার, তা প্রতিষ্ঠা করার ক্ষেত্রে অগ্রসর হওয়া যাবে। এছাড়া গত জুনের দাঙ্গায় যে সমস্ত লোকগুলি ক্ষতিগ্রস্ত হয়েছে, তাদের সুষ্ঠ পুনর্ব্বাসন করার জন্য এই প্রস্তাবের মধ্যে যে দাবী করা হয়েছে, এটা শুধুমাত্র ত্রিপুরা রাজ্যের একটা বিষয় বলা চলে না, এর মাধ্যমে আমাদের বাম গণতান্ত্রিক ফ্রন্টের যে শক্তি, সে শক্তির মাধ্যমে শ্রমজীবি মানুষের অধিকার

প্রতিষ্ঠিত হবে, এটা আমরা সবাইকে জানিয়ে দিতে চাই। ত্রিপুরা এবং পশ্চিম বঙ্গ ছাড়া অন্যান্য যে সব কংগ্রেস শাসিত রাজ্য আছে, সেগুলিতে এখন পর্য্যন্ত সেই বৃটিশ আমলের সার্ভিস কনডাক্ট রুলস চালু রয়েছে। যার ফলে আমরা লক্ষ্য করেছি যে গত ১৯ তারিখে সারা ভারতব্যাপী যে ধর্মঘট হয়েছিল তার জন্য প্রায় ৫০ হাজার কর্মচারীকে এরেষ্ট করা হয়েছে। কাজেই অবস্থার পরিপ্রেক্ষিতে যে প্রস্তাবটা এখানে উত্থাপন করা হয়েছে, তা অত্যন্ত সময়োপযোগী এবং এটাকে আমাদের সকলেরই সমর্থন করা উচিত। অতএব আমি আশা করব যে আপনারা এই প্রস্তাবটাকে গ্রহণ করে ভারতের জনগণ যে মৌলিক অধিকার আদায় করার জন্য আজকে যে সংগ্রাম করছে, তাকে আরও এগিয়ে নেওয়ার জন্য আপনারা তাদেরকে সহায়তা করুন। এই কথাগুলি বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— এখন প্রস্তাব ইচ্ছা করলে কিছু বলতে পারেন।

শ্রীখগেন দাস :— স্যার, আমার কিছু বলার নাই। আশা করব যে আমার প্রস্তাবটার প্রতি বিধান সভা সমর্থন জানাবেন।

মিঃ ডেপুটি স্পীকার :— তাহলে, আমি এখন মাননীয় সদস্য কর্তৃক আনীত প্রস্তাবটি ভোটে দিচ্ছি।

প্রস্তাবটি হল—

"এই বিধানসভা প্রস্তাব করিতেছে যে কেন্দ্রীয় সরকার ত্রিপুরা রাজ্যের সরকারী কর্মচারীদের বেতন বৃদ্ধি ও কেন্দ্রীয় হারে ডি, এ, দেওয়ার জন্য, ১৯৮০ এর দাঙ্গা পীড়িত উদ্বাস্তুদের সুষ্ঠ পুনর্বাসনের জন্য, পঙ্গু, বৃদ্ধ, অন্ধ ইত্যাদির ভাতা বৃদ্ধির জন্য, ত্রিপুরা স্বশাসিত জেলা পরিষদ পরিচালনার জন্য এবং খরা পীড়িত ও দুঃস্থ জুমিয়াদের সাহায্য কল্পে অবিলম্বে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করুন"।

( প্রস্তাবটি সর্ব্বসম্মতিক্রমে ধ্বনি ভোটে গৃহীত হয় )।

মিঃ ডেপুটি স্পীকার :— সভার পরবর্তী কার্যসূচী হল প্রাইভেট মেম্বারস রিজিউলিশান। আমি এখন মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী মহোদয়কে অনুরোধ করছি উনার রিজিউলিশানটি সভায় উত্থাপন করতে।

শ্রীবাদল চৌধুরী :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার প্রস্তাবটি হচ্ছে—'এই বিধানসভা অল ইণ্ডিয়া রেডিও, আগরতলা কেন্দ্রের অসত্য সাম্প্রদায়িক ও উস্কানিমূলক সংবাদ পরিবেশনের প্রতিবাদে তীব্র ক্ষোভ প্রকাশ করছে এবং কেন্দ্রীয় সরকারকে এই সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বনের জন্য অনুরোধ জানাচ্ছে'।

আজকে এই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে, আকাশবাণী আগরতলা কেন্দ্র যে ভাবে সাম্প্রদায়িক এবং উস্কানীমূলক সংবাদ পরিবেশন করছে, এই কেন্দ্র যে ভাবে সংবিধান বিরুদ্ধ কাজ কর্ম করছে এবং সাংবিধানিক আইন কানুন লংঘন করছে, তা সত্যি আমাদের প্রত্যেকের কাছে একটা ভাববার বিষয় হয়ে দাঁড়িয়েছে। কারণ আমরা দেখলাম যে স্বশাসিত জেলা পরিষদের যে নির্বাচন হয়ে গেল এবং নির্ব্বাচনের বেশ কিছু সংখ্যক ফলাফল বেরিয়ে যাওয়ার

পরও আকাশ বাণীর আগরতলা কেন্দ্রে ত্রিপুরী ভাষায় যে সব সংবাদ প্রচারিত হয়, তাতে নির্ব্বাচন সম্বন্ধে কোন সংবাদই প্রচার করা হল না। এমন কি যে সব আসনের ফলাফল ইতিমধ্যে ঘোষণা করা হয়ে গিয়েছে, সেগুলি সমন্ধেও' আকাশ বাণী আগরতলা কেন্দ্র বিন্দু মাত্র প্রচার না করে, মনে হয় যেন একটা নিরবতা পালন করলেন। আকাশ বাণীর মাধ্যমে ত্রিপুরী সংবাদ প্রচার করার নিশ্চয় একটা বিশেষ উদ্দেশ্য ছিল। কিন্তু নির্ব্বাচনের ফলাফল সম্পর্কে ত্রিপুরী সংবাদ কিছু না পরিবেশন করার কারণ কি, তা আমাদের সহজ বোধগম্য নয়। নায্যত: এটা প্রকাশ করা উচিত ছিল, কারণ এর ফলে উপজাতি অংশের মানুষেরা যারা ত্রিপুরা রাজ্যের বিভিন্ন অঞ্চলে ছড়িয়ে ছিটিয়ে আছে, তারা নির্ব্বাচনের ফলাফল সম্পর্কে অবহিত হতে পারতেন। অথচ আমরা লক্ষ্য করলাম যে আকাশবাণী আগরতলা কেন্দ্রে সেই বিষয়ে নীরবতা পালন করে. ত্রিপুরা রাজ্যের উপজাতি অংশের মানুষকে, তাদের যে সেই অধিকার থেকে বঞ্চিত করেছে। এরই পরিপ্রেক্ষিতে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী একটা প্রতিবাদ করেছিলেন এবং আমরা লক্ষ্য করলাম যে ৬ই জানুয়ারী তারিখে আকাশবাণী আগরতলা কেন্দ্রে নিজ দায়িত্বে স্থানীয় সংবাদ পরিবেশন করার সময় আমাদের মানীয় মুখ্যমন্ত্রীর বক্তব্যকে খণ্ডন করেছেন। এখানে আমার প্রশ্ন হচ্ছে, আকাশবাণী হচ্ছে কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা আর আগরতলা কেন্দ্র হচ্ছে তারই অধীন। কাজেই এই রকম একটা শাখা কেন্দ্রের এই ধরণের কোন ক্ষমতা আছে কিনা, এটা আমাদের সবার জানার দরকার। সত্যি কথা বলতে কি আকাশবাণী তার কাজ কর্মে নিরপক্ষ নয়, কেন্দ্রে যে শ্রীমতি ইন্দিরা গান্ধীর সরকার কংগ্রেস (ই) আছে, তার পক্ষে যারা কথা বলবেন, তাদের হয়ে আকাশবাণী আগরতলা কেন্দ্র কাজ কর্ম করে চলেছেন। মনে হয় এতে কাঁরো কোন কিছু আপত্তি করার নাই। আমি সেই দিকে যাচ্ছি না, কিন্তু আকাশবাণীর আগরতলা কেন্দ্র নিজ দায়িত্বে যে কাজটা করলেন, এটা করার তাদের ক্ষমতা আছে, কিনা, বা এটা সংবিধান হয়েছে কিনা, তা আমাদের চিন্তা করে দেখতে হবে। আকাশবাণী হচ্ছে কেন্দ্রীয় সরকার এর একটি সংস্থা, এবং তারই অধীনে রয়েছে আকাশবাণীর আগরতলা কেন্দ্র, রাজনৈতিক ভাবে এই সংস্থার সর্বোচ্চে একজন কেন্দ্রীয় মন্ত্রীও রয়েছেন। কাজেই মাননীয় মুখ্যমন্ত্রীর যে প্রতিবাদ তার প্রতিবাদ করতে পারেন শুধু মাত্র এই সংস্থার ভার প্রাপ্ত কেন্দ্রীয় মন্ত্রীর। এই ক্ষেত্রে কেন্দ্রীয় মন্ত্রীর কোন প্রতিবাদ নাই, অথচ স্থানীয় কেন্দ্ররে ভারপ্রাপ্ত ডাইরেক্টার আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর প্রতিবাদকে খণ্ডন করলেন, এই সম্পর্কে কোন রুলস আছে কিনা, অবশ্য তা আমাদের জানা নাই।

সংসদ যখন চলে না তাহলে সেখানে উনি উনার বক্তব্য প্রকাশ করতে পারবেন না। কিন্তু সেখানে এই ঘটনা যখন ঘটেছে তখন অন্য দিনের মত এখানকার প্রচার দপ্তর সেই খবর পাঠানোর চেষ্টা করেছিলেন এবং টেলিফোনে আশবাণীর সংবাদদাতা শ্রীহেরম্ববেজ বরুয়ার কাছে সেই খবর পাঠানোর চেষ্টা করা হয়েছিল কিন্তু তিনি সেই খবর গ্রহণ করেন নাই। এটা পরিস্কার হয়েছে যে আকাবাণী এখানকার বিরোধী এবং বিচ্ছিন্নতাবাদীদের পক্ষ দিয়েছিলেন—এটা তাদের কাজের মধ্যে দিয়ে বুঝা গিয়েছে। এবং পরের দিন যখন সংবাদ পরিবেশন করা হল তখন জানা হলো যে বাগমারা কিল্লা কেন্দ্রে উপজাতি যুবসমিতি

সেখানে জিতেছে। কিন্তু ইতিমধ্যে খোয়াই ইত্যাদি কেন্দ্র বিশেষ করে আশারাম বাড়ীতে উপজাতি যুবসমিতির প্রতিনিধির জামানত জব্দ হয়েছিল সেই খবর কিন্তু আকাশবাণীর ত্রিপুরী সংবাদে স্থান পায় নাই। সেই খবরকে চাপা দেওয়া হয়েছে। আকাশবাণীর এই ধরণের ভূমিকা সমর্থন করা যায় না। তারপর অটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউনসিলের নির্ব্বাচন সম্পর্কে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যখন প্রধান মন্ত্রী শ্রীমতী গান্ধীকে চিঠি লিখে জানালেন এবং শ্রীমতী গান্ধী যখন বুঝলেন যে এটাকে অস্বীকার করা যাবে না। তখন সরাষ্ট্র মন্ত্রী জৈল সিং এই ব্যাপারে উৎসাহ দিলেন এবং প্রয়োজনীয় সাহায্যের প্রতিশ্রুতি দিলেন। কিন্তু যারা বিচ্ছিন্নতাবাদী তারা কিন্তু এই খবরকে ভাল ভাবে গ্রহণ করতে পারলেন না। এবং জৈল সিংহের এই খবর কিন্তু আকাশবাণী এক বারের জন্যও এই খবর প্রকাশ করল না। তারপরে নির্ব্বাচনের তারিখ ঘোষণা করা হল এবং এখানকার পত্র পত্রিকায় প্রকাশ হয়েছে কিন্তু আকাশবাণী কোন খবর প্রকাশ করল না। যখন বামফ্রন্ট বিরোধি শক্তিগুলি ত্রিপুরায় এই স্বশাসিত জেলা পরিষদের নির্ব্বাচনকে বয়কট করার জন্য ডাক দিয়েদিয়েছিল. তখন এই নির্ব্বাচনকে কেন্দ্র করে যাতে উত্তেজনা সৃষ্টি করা যায় সেইজন্য সাম্রাজ্যবাদী শক্তি এবং বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলি জনসাধারণকে বিভ্রান্ত করার জন্য উঠে পড়ে লেগেছিল। এর মধ্যে আমরা বাংগালী দল ইলেক্শনের দিন হরতালের ডাক দিয়েছিল। সেটাকে আকাশবাণী একবার নয় দুইবার নয় বেশ কয়েকবার প্রচার করেছিল। গত দাংগার সময়, এই দাংগা রাজনৈতিক কারণেই হয়েছিল এবং এই দাংগাকে কেন্দ্র করে কিভাবে এই বামফ্রন্ট সরকারকে ভাংগা যায়, এখানে রাষ্ট্রপতির শাসন চালু করা যায় সেই চেষ্টা এখানে চলছিল। এখানকার যে গণতান্ত্রিক ঐক্য সেই ঐক্যকে কি করে আরও দুর্ব্বল করা যায় সেই অপচেষ্টাই এখনে করা হয়েছিল। এটা বলার অপেক্ষা রাখে না যে উপজাতি যুব সমিতি, আমরা বাংগালী এবং কংগ্রেস (আই) এই দাংগা বাঁধিয়েছিল। আমরা দেখলাম হাজার হাজার মানুষের ঘরবাড়ী পুড়েছে এবং তিন লাখ লোক শরণার্থী হয়ে এসেছিল। এই শরণার্থীদের নিয়ে যখন সরকার বিব্রত তখন দেখা গেল কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী সরজমিনে তদন্ত করার জন্য এখানে এলেন। তখন চারিদিকে চিৎকার উঠল এই বামফ্রন্ট সরকারকে ভেংগে দিয়ে এখানে রাষ্ট্রপতির শাসন চালু করা হোক। এই খবর সেদিন কিন্তু আকাশবাণী ঠিকভাবেই প্রচার করেছিল। দাংগার সময়ে আকাশবাণী কিভাবে দাংগাসৃষ্টিকারীদেরকে উস্কানী দিয়েছিল? আকাশবাণী তখন প্রচার করত এই মাত্র খবর পাওয়া গেল অমুক জায়গায় আগুন লাগানো হয়েছে। এই দাংগার লেলিয়ান শিখা ছড়িয়ে পড়ছে ইত্যাদি। এইভাবে আকাশ বাণী সেই দিন দাংগা সৃষ্টিকারীদেরকে মদৎ দিয়েছিলেন। আমি নজির হিসাবে এখানে একটা ঘটনার কথা বলছি। ১৯৮১ সনের মার্চ মাসে আকাশ বাণী একটা খবর প্রচার করল যে গত জুনের দাংগায় যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদেরকে জোর করে পাঠিয়ে দেওয়া হয়েছে এবং এই শরণার্থীদের মধ্যে যারা স্বশাসিত জেলা পরিষদের মধ্যে পড়েছেন তাদেরকে কিছুতেই স্বশাসিত এলাকার মধ্যে পুনর্ব্বাসন দেওয়া হবে না।

বিরোধী দলগুলি কর্ত্তৃক প্রচারিত বিভ্রান্তকর এই সমস্ত প্রচারের উপর ভিত্তি করে আকাশবাণী এই গুলি প্রচার করেছে।

মিঃ ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য, সময় শেষ হয়ে গেছে। এটা পরবর্তী দিনের জন্য অসমাপ্ত আলোচনা হিসাবে রইল। এই সভা এখন ১৫ই ফেব্রুয়ারী ১৯৮২, বেলা ১১টা পর্য্যন্ত মুলতুবী রইল।

## PAPERS LAID ON THE TATBLE

ANNEXURE—"A"

Admitted Starred Question No. 2.

By—Shri Ram Kumar Nath

Will the Hon,ble Minister-in-Charge of the Public Works Department be pleased to state—

প্রশ্ন

১। মিনিমাম নিড্স প্রোগ্রাম এ তিলথৈ আনন্দ বাজার রাস্তার সলিং এর কাজ কবে পর্য্যন্ত শেষ হবে বলে আশা করা যায় ?

২। ইহা কি সত্য যে উক্ত রাস্তায় পাঁচ কিলোমিটার সলিংএর কাজ তিন চার বৎসর পূর্ব্বে আরম্ভ হওয়া সত্বেও এখনও শেষ হয়নি ?

৩। চলতি আর্থিক বৎসরে পুরো রাস্তার কাজ শেষ করা যাবে আশা করা যায় কি ?

উত্তর

১। চলতি আর্থিক বছরে কাজটি পুনরায় আরম্ভ করা যাবে এবং ১৯৮২ সালের জুন মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

২। হ্যাঁ।

৩। না।

Admitted Starred Question No. 11.

By :—Shri Ram Kumar Nath

Will the Hon'ble Minister-in-charge of the Panchayat Department be Pleased to state:—

প্রশ্ন

(১) ইহা কি সত্য যে দেওহড়া মধ্য তিলথৈ (দেওছড়া) ডিপ টিওবওয়েল বসানো হয়েছিল ?

২) সত্য হইলে এই টিউবওয়েলের বর্ত্তমান অবস্থা কি ?

৩) মধ্য দেওছড়া মাঠে সেচের ব্যবস্থা করার কোন নতুন পরিকল্পনা গৃহীত হয়েছে কি ?

৪) না হইয়া থাকিলে কবে নাগাদ ব্যবস্থা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১) হঁ্যা।

২) অনেক দিন পূর্বে Central Ground water Board একটি গভীর নলকূপ খনন করিয়াছিল কিন্তু ইহাতে কোন জল পাওয়া যায় নাই। পরবর্তী সময়ে সেখানে আরো একটি

গভীর নলকূপ বসানো হয়েছে এবং ইহা চালু অবস্থায় আছে। উক্ত নলকূপ হইতে পানীয় জল সরবরাহ করা হইতেছে এবং জল সেচও করা হইবে।

৩) না।

৪) ৩নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্নই উঠে না।

Admitted Starred Question No. 41

By—Shri Badal Choudhury

Will the Hon'ble Minister in-Charge of the P. W. Department be pleased to state :—

প্রশ্ন

১। রাজ্যের বর্তমানে কত মেগাওয়াট বিদ্যুৎ এর প্রয়োজন এবং বর্তমানে কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হইতেছে ?

২। বিদ্যুত ঘাটতি মিটানোর জন্য রাজ্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন এবং এর জন্য প্রয়োজনীয় কেন্দ্রীয় অনুমোদন পাওয়া গিয়াছে কি ?

The Minister in-charge of the P. W. Department :— Shri Baidyanath Majumder.

উত্তর

১। (ক) রাজ্যের বর্তমান বিদ্যুৎ চাহিদা ১৫.০০ মেগাওয়াট।

(খ) নিজস্ব উৎপাদন ৮.৬ মেঘাওয়াট (জলবিদ্যুৎ) ১ মেগাওয়াট (ডিজেল চালিত)

(গ) আসাম হইতে আমদানী ৩.০০ মেগাওয়াট

(ঘ) ঘাটতি ২.৪ মেগাওয়াট।

২। ঘাটতি মিটাইবার জন্য নিম্নলিখিত পরিকল্পনা আছে।

(ক) গ্যাস থারমেল ১০ মেগাওয়াট নতুন বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র স্থাপন (১৯৮৩ সালের মধ্যে)।

(খ) মহারানীতে ১মেগাওয়াটের ক্ষুদ্রজল বিদ্যুৎও গোমতীতে আরও একটা ২ মেগাওয়াটের ক্ষুদ্র জলবিদ্যুৎ কেন্দ্রস্থাপন ইত্যাদি (১৯৮৪ সালে)

(গ) কোপিলী ও লোকটাককে কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থা হইতে বিদ্যুৎ আমদানীর ব্যবস্থা করা ইত্যাদি (১৯৮৪-৮৫ সালে)।

Admitted Starred Question No. 50

By—Shri Keshab Majumder

Will the Hon'ble Minister in-Charge of the Animal Husbandry Department be pleased to state:—

প্রশ্ন

১। সারা রাজ্যে কয়টি দুগ্ধ সমবায় সমিতি গঠিত হয়েছে ? (১৯৮১ ইং সনের ৩১শে ডিসেম্বর পর্যন্ত)

২। তার মধ্যে কয়টি বর্তমানে চালু অবস্থায় আছে ?

৩। এই সমবায় সমিতিগুলির মাধ্যমে সরকার গড়ে দৈনিক কি পরিমাণ দুধ সংগ্রহ করতে পারছেন ?

উত্তর

১। ১৯৭৮ এর আগষ্ট হইতে ১৯৮১ ইং সনের ৩১শে ডিসেম্বর পর্যন্ত মোট ৫৫টি দুগ্ধ সমবায় সমিতি গঠিত হয়েছে।

২। তন্মধ্যে ২১টি চালু অবস্থায় আছে।

৩। বর্তমানে গড়ে দৈনিক ৫৫০ লিটার দুধ ঐ সমস্ত সমবায় সমিতিগুলি হইতে সংগ্রহ করা হইতেছে।

## Admitted Starred Question No. 66

By—Shri Makhan Lal Chakraborty.

Will the Hon'ble Minister-in-Charge of the Transport Department be pleased to state:—

প্রশ্ন

১। তেলিয়ামুড়া হইতে উত্তর মহারাণীপুর ভায়া ঘিলাতলী এই রোডে টি, আর. টি, সি, বাস চালু করার কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা ?

২। যদি পরিকল্পনা গ্রহন করে থাকেন তাহলে কবে নাগাদ উক্ত রাস্তায় বাস চালু করা হবে ?

উত্তর

১। না।

২। ১নং উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

## Admitted Starred Question No. 71.

By—Shri Subodh Chandra Das.

Will the Hon'ble Minister-in-charge of the PWD be pleased to state :—

প্রশ্ন

১) ধর্মনগর বিভাগের দুটি পি. ডবলিউ. ডি. রাস্তা ১১০ হইতে দুগাঙ্গা এবং ১১১ মাইল হইতে পদ্মবিল পুরাণ বাজার এর কাজগুলি দীর্ঘদিন যাবৎ শেষ না হওয়ার কারণ কি ?

২) আগামী কতদিনের মধ্যে রাস্তাগুলির মাটি কাটার কাজ শেষ হবে, এবং

৩) মাটি কাটার কতদিন পরে ইট সলিং এর কাজ রাস্তাগুলিতে হবে বলে আশা করা যায় ?

উত্তর

১) জমি না পাওয়ায় পি.ডবলিউ, ডি. এর অন্তর্গত এ.এ. রোড এর ১১০ মাইল হইতে দুগাঙ্গা পর্যন্ত মাটির কাজ পুরোপরি ভাবে শেষ করা সম্ভব হয় নাই।

এ.এ. রোড. এর ১১১ মাইল (রামনগর) হইতে পদ্মবিল পর্য্যন্ত জমির প্রাপ্যতা অনুসারে রাস্তায় চওড়াকরার মাটির কাজ শেষ হইয়াছে। মূলতঃ নির্ব্বাচিত ঠিকাদার কিছু কাজ করিয়া চলিয়া যাওয়ায় সলিং এর কাজটি শেষ করা যায় নাই।

২) মাটির কাজের জন্য প্রয়োজনীয় জমি পাওয়া যাইবে বলিয়া আশা করা যায় না। জমি পাওয়া গেলে দোগঙ্গা পর্য্যন্ত মাটির কাজ ১৯৮২-৮৩ সনে শেষ হইবে বলিয়া আশা করা যায়।

জমির প্রাপ্যতা অনুসারে এ,এ, রোড রাস্তার ১১১ মাইল (রামনগর) হইতে পদ্মবিল পর্য্যন্ত মাটির কাজ শেষ হইয়াছে।

৩) উল্লিলিখত দুইটি রাস্তার মধ্যে শুধুমাত্র এ,এ, রোডের ১১১ মাইল (রামনগর) হইতে পদ্মবিল রাস্তার সলিং এর কাজ মঞ্জুর হইয়াছে। এই রাস্তার অবশিষ্ট অংশের সলিং এর জন্য দরপত্র অহ্বানের কার্যকরী ব্যবস্থা লওয়া হইতেছে। অপর রাস্তার সলিং এর জন্য মঞ্জুরী পাওয়া গেলে সলিং এর কাজ হাতে নেওয়া যাইতে পারে।

Admitted Starred Question No. 78.

By—Shri Mohan Lal Chakma

প্রশ্ন

১) বর্ত্তমান ত্রিপুরায় কয়টি ক্ষুদ্র সেচ প্রকল্প চলতি অবস্থায় আছে? ইহাতে কত একর জমি সেচ প্রকল্পের আওতায় এসেছে?

উত্তর

১) ত্রিপুরায় ১৯৮১ সনের ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত মোট ২৫০টি ক্ষুদ্র সেচ প্রকল্প চালু অবস্থায় আছে। ইহাতে মোট ৯৩২৭ হেক্টর জমি জল সেচের আওতায় এসেছে।

প্রশ্ন

২) চলতি আর্থিক বছরে কত একর জমি উক্ত প্রকল্পের আওতায় আনা হইবে?

উত্তর

২) চলতি বাজেটে মোট ২০০০ হেক্টর জমি জল সচের আওতায় আনার পরিকল্পনায় আছে। তন্মধ্যে ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত ৫৪৪ হেক্টর জমি সেচের আওতায় আনা হয়েছে।

প্রশ্ন

৩) মাছ মারা ক্ষুদ্র সেচ প্রকল্প চালু না হওয়ার কারণ কি?

উত্তর

৩) মাছমারা ক্ষুদ্র সেচ প্রকল্প চালু অবস্থায় আছে।

Admitted Starred Question No. 93.

By—Shri Nagendra Jamatia

প্রশ্ন

১) অম্পি এলাকার একজন ছড়ায় ডাইভারশান স্কীমটি এর জন্য সরকার কত টাকা অথ বরাদ্দ করেছেন।

উত্তর

২) অম্পি এলাকার একজন ছড়ায় ডাইভারশন স্কীমের জন্য বর্ত্তমান আর্থিক বৎসরে কোন অর্থ সংস্থান করা হয় নাই।

প্রশ্ন

১) কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায় ?

উত্তর

২) ১নং উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না ।

Admitted Starred Question No. 94

By—Shri Nagendra Jamatia

প্রশ্ন

১। তৈদুর মাইনর ইরিগেশান সেন্টারটি কতদিন যাবত অচলাবস্থায় আছে ?

২। ঐ সেচের কেন্দ্রটি অচল থাকার ফলে মোট কত পরিমাণ ফসল উৎপাদনে ব্যহত হয়েছে ?

৩। ঐ সেচ কেন্দ্রটি চালু করার জন্যে সরকার কি কি উদ্যোগ গ্রহণ করেছেন ?

উত্তর

১। বিগত ১৯৮০ ইং সনের জুন মাস হইতে অচলাবস্থায় আছে ।

২। উক্ত তথ্য এসেস্মেন করা হয় নাই ।

৩। পাম্প মেসিনগুলি মেরামত করার উদ্যোগ নেওয়া হইতেছে ।

Admitted Starred Question No. 96

By=Shri Rati mohan Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the P.W. Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য ত্রিপুরায় কোন ক্ষুদ্রজল প্রকল্পের জন্য সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন এবং

২। যদি সত্য হয় তবে কোথায় কোথায় স্থাপিত হইবে এবং মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে ?

১। হ্যাঁ

২। আপাতত দুইটি প্রকল্প যথা, মহারাণী ক্ষুদ্রজল বিদ্যুৎ প্রকল্প (২X৫০০ কিলো ওয়াট) ও আকালিয়া ছড়া ক্ষুদ্রজল বিদ্যুৎ প্রকল্পের (২X১০ কিলো ওয়াট) কাজ হাতে নেওয়া হইয়াছে। প্রথমটির জন্য বরাদ্দ অর্থের পরিমাণ হইল ১ কোটি ৬৭ লক্ষ টাকা এবং দ্বিতীয়টির জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ হইল ২ লক্ষ ২৫ হাজার টাকা মাত্র।

Admitted Starred Question No. 113.

By—Shri Sumanta Das.

প্রশ্ন

১। ১৯৭৭ সালের ডিসেম্বর পর্য্যন্ত কত শতাংশ জমি জলসেচের আওতায় ছিল ? এবং

২। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যে সেচ প্রকল্পগুলি হাতে নেওয়া হয়েছে এগুলোর কাজ শেষ হলে কত শতাংশ জমি সেচের আওতায় আসিবে।

(বিভাগ ভিত্তিক হিসাব)

উত্তর

১। ১৯৭৭ সালের ডিসেম্বর পর্যন্ত মোট ১·৯৫ শতাংশ জমি জলসেচের আওতাধীন ছিল।

২। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যে প্রকল্পগুলি হাতে নেওয়া হইয়াছে তাহা শেষ হইলে আরও ৫,১৬ শতাংশ মোট জমি সেচের আওতায় আসিবে। বিভাগ ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হইল:—

| বিভাগ | ১৯৭৭ সালের ডিসেম্বর পর্যন্ত জল সেচের আওতাধীন জমি। | বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যে প্রকল্পগুলি হাতে নেওয়া হয়েছে তাহাতে জল সেচের আওতায় আসিবে। |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ১। ধর্মনগর | ৫৫৮ হেক্টর | ৭০১ হেক্টর |
| ২। কৈলাসহর | ৬০৬ হেক্টর | ৩৪৯ হেক্টর |
| ৩। কমলপুর | ৯৫০ ,, | ৫৯২ ,, |
| ৪। খোয়াই | ৩২২ ,, | ১৫৩১ ,, |
| ৫। সদর | ১১৬৬ ,, | ১৪৬১ ,, |
| ৬। সোনামুড়া | ২২৮ ,, | ৫৫৪ ,, |
| ৭। উদয়পুর | ৫৭৪ ,, | ৫১৬৬ ,, |
| ৮। বিলোনীয়া | ৩১১ ,, | ১১৩৫ ,, |
| ৯। সাব্রুম | ২৪ ,, | ৬৫০ ,, |
| ১০। অমরপুর | ৮০ ,, | ৬১৪ ,, |
| মোট | ৪৮১৯ হেক্টর (১,৯৫ শতাংশ) | ১২,৭৫৩ হেক্টর (৫০১৬ শতাংশ) |

Admitted Starred Question No. 124

By—Shri Khagen Das

Will the Hon'ble Minister-in-charge of the A.H. Department be pleased to state:—

প্রশ্ন

১। ১৯৭৭ সালের ১লা এপ্রিল থেকে ১৯৮১ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত মোট কত পরিমান দুগ্ধ দুগ্ধ সমবায় সমিতি এবং রাধা কিশোরনগর ফার্ম থেকে সংগ্রহ করা হয়েছে (বছর ভিত্তিক পৃথক পৃথক হিসাব)?

উত্তর

১। ১৯৭৭ সালের ১লা এপ্রিল হইতে ১৯৮১ সালের ডিসেম্বর পর্য্যন্ত দুগ্ধ উৎপাদক সমবায় সমিতি এবং রাধা কিশোরনগর পশুখামার হইতে নিম্ন পরিমান দুধ সংগ্রহ করা হইয়াছে।

| সাল | দুগ্ধ উৎপাদক সমবায় সমিতি | রাধা কিশোরনগর পশু খামার |
|---|---|---|
| ১৯৭৭-৭৮ | — — | ৬৬, .০ লি. |
| ১৯৭৮-৭৯ | ১,৬০,৪৭৪.০লি. | ৯১, ১৬৫.০ লি. |
| ১৯৭৯-৮০ | ৩,১৩,১১৪.০ কে.জি. | ১,২০, ১৩৫.০ কে.জি. |
| ১৯৮০-৮১ | ২,২৯,৬২২.০ কে.জি. | ১,৭১, ০৫৬.০কে.জি. |
| ১৯৮১-৮২ (ডিসেম্বর) | ১,৩০,৮৮১.৫ কে.জি. | ১,২৯, ৫০৩.০কে.জি. |

Admitted Starred Question No. 127

By—Shri Sumanta Das.

Will the Hon'ble Minister-in-charge of the Social Education Department be pleased to state:—

প্রশ্ন

১। মহারাণী গোমতী প্রকল্পের জন্য মোট কত টাকা এসটিমেট করা হয়েছে এবং এ পর্য্যন্ত মোট কত টাকা খরচ করা হয়েছে ?

২। আগামী কত বৎসরের মধ্যে একাজ শেষ হবে বলে আশা করা যায়।

৩। শেষ হওয়ার পর কত হেকটর জমি সেচের আওতায় আসিবে ? এবং

৪। এ বাঁধ দেওযার ফলে বন্যা নিয়ন্ত্রনের কোন সম্ভবনা আছে কি ?

উত্তর

১। মহারাণী গোমতী প্রকল্পের জন্য ১৯৭৮ সালে ৫·৮৮ কোটি টাকা এষ্টিমেট করা হয়েছিল। ১৯৮১ ইংরেজীর ডিসেম্ভর মাস পর্য্যন্ত মোট ৪ কোটি ৪৬ লক্ষ ৭৪ হাজার টাকা খরচ করা হয়েছে।

২। ব্যারেজের কাজ আগামী ৮৪ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়। ব্যারেজের আনুষঙ্গিক কাজ যথা ক্যানেল ইত্যাদি ৮৬ সালের মধ্যে শেষ হবে বলে আশা কর যায়।

৩। শেষ হওয়ার পর আনুমানিক ৪৪৮৬ হেক্টর জমি সেচের আওতায় আসিবে।

৪। ব্যারেজ নির্ম্মান করা হয় জল সেচের জন্য। শুখা মরশুমে যখন জল খুব কম থাকে তখন ব্যারেজ নির্মান করে জলকে পাড়ের উচ্চতার সমান নিয়ে আসা হয় এবং ঐ জলকে খাল দ্বারা জমিতে সেচের জন্য নিয়ে যাওয়া হয়। ব্যারেজের সাহায্যে বন্যা নিয়ন্ত্রণ সাধারণত হয় না। তবে জলের প্রবাহকে কণ্ট্রোল করা হয়।

Admitted Starred Question No. 129.

By—Shri Manindra Deb Barma.

Will the Hon'ble Minister in-charge of the P. W. D. be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য তেলিয়ামুড়া কয়ইলং হাইস্কুলের ছাত্র বোর্ডিং এ বিদ্যুৎ সরবরাহ করার জন্য ইণ্টারনেল ওয়ারিং এর কাজ শেষ হওয়া সত্বেও বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে না,

২। সত্য হইলে তাহার কারণ ?

উত্তর

১। হ্যাঁ।

২। আভ্যন্তরিন বৈদ্যুতিক তার সংযোজন লাইন সম্পূর্ণ নষ্ট হওয়ায় বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হয় নি।

Admitted Starred Question No. 132

By—Shri Nagendra Jamatia.

Will the Hon'ble Minister in-charge of the P. W. D. be pleased to state :—

প্রশ্ন

১। অম্পিবাজার হইতে তৈল্যমনি পাড়ায় যাওয়ার কোন সরকারী রাস্তা আছে কি ?

২। থাকিলে উক্ত রাস্তাটি পুনরায় চালু করিবার কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কি ?

৩। না থাকিলে কবে নাগাদ চালু করা যাইবে বলিয়া আশা করা যায়।

উত্তর

১। পূর্ত দপ্তরের অধীনে এই রকম কোন রাস্তা নাই।

২। প্রশ্ন উঠে না

৩। উপরোক্ত দুটি প্রশ্নের জবাবের পরিপ্রেক্ষিতে এই প্রশ্নটিও উঠে না।

Admitted Starred Question No. 137

By—Shri Mohan Lal Chakma.

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state—

প্রশ্ন

১। বর্তমানে ত্রিপুরায় কয়টি টি,আর,টি,সি, বাস চালু এবং কয়টি অকেজো অবস্থায় আছে ;

২। কয়দিন অন্তর এই বাসগুলি ধোয়া মুছা হয়,

৩। চলতি বাসগুলির মধ্যে কয়টিতে সাইনবোর্ড আছে ও কয়টিতে নাই ;

৪। সাইনবোর্ড না থাকার কারণ কি ?

উত্তর

১। টি,আর,টি,সির বর্তমানে ১০০ টি বাস চালু এবং ৫২ টি অকেজু অবস্থায় আছে। অকেজু বাসের ২০ টি কনডেম করার প্রস্তব আছে।

২। ট্রিপ থেকে ফিরে আসার পরে ম্যানুয়েল লেবার দ্বারা বাসগুলি ধোয়া ও পরিষ্কার করার ব্যবস্থা নেওয়া হয়।

৩। বাসগুলিতে স্থায়ীভাবে কোন সাইনবোর্ড লাগান থাকেনা যাত্রার সময় নির্দিষ্ট পথের সাইনবোর্ড লাগাবার ব্যবস্থা আছে। সব সময় লাগান হয় না।

৪। ৩ নং উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 142

By—Shri Akhil Debnath

Will the Hon'ble Minister in-charge of the P. W. D. be pleased to state—

প্রশ্ন

১। ত্রিপুরাতে বর্তমানে কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন হয় ?

২। বর্তমানে সারা ত্রিপুরায় মোট কত মেগাওয়াট বিদ্যুৎ প্রয়োজন ?

৩। ত্রিপুরাতে বিদ্যুৎ উৎপাদনের আর কতটি প্রজেকট হাতে নেওয়া হয়েছে ? এবং এই প্রজেকট গুলির কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ?

৪। ত্রিপুরাতে শিল্প প্রতিষ্ঠার জন্য যে পরিকল্পনাগুলি নেওয়া হইয়াছে এইগুলি কার্যকরী করিতে হইলে আরও কত মেগাওয়াট বিদ্যুৎ এর প্রয়োজন ?

The Minister in-charge of the P. W. D. :—

By—Baidyanath Majumder.

উত্তর

১) জল বিদ্যুৎ ৮.৬ মে.ও. এবং তৈলভিত্তিক ১.0 মে.ও., মোট ৯.৬ মে. 3।

২) ১৫ মেগাওয়াট।

৩) আরও তিনটি বিদ্যুৎ উৎপাদন প্রকল্প হাতে নেওয়া হয়েছে। যথা :—

(ক) তৃতীয় জলবিদ্যুৎ ইউনিট ( গোমতী ) ( ১×৫ মে.ও. )

(খ) ক্ষুদ্র জল বিদ্যুৎ প্রকল্প (মহারানী) (২ × ০.৫ মে.ও.)

(গ) ক্ষুদ্র জল বিদ্যুৎ প্রকল্প (আকালিয়াছড়া) ২ × ০.0১ মে.ও) এই প্রজেক্টগুলি যথাক্রমে ১৯৮২-৮৩, ১৯৮৪-৮৫, ও ১৯৮২-৮৩ সালে শেষ হবে বলে আশা করা যায়।

৪) শিল্প পরিকল্পনাগুলির বিশদ বিবরণ না পাইলে এই গুলির জন্য বিদ্যুতের চাহিদা নির্ণয় করা সম্ভব নয়।

Admitted Starred Question No. 149.

By—Shri Nakul Das.

Will the Hon'ble Minister-in-Charge of the Fisheries Department be pleased to state :—

প্রশ্ন ১: ইহা সত্য যে ডম্বুর জলাশয়টি কচুরিপানা ও কাটা শেওলা বনের জন্য প্রভুত পরিমান মাছের চাষ বিঘ্নিত হচ্ছে।

প্রশ্ন ২: যদি সত্য হয় তবে জলাশয়টিকে কচুরিপানা ও শেওলা মুক্ত করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন এবং এর কতটা কার্য্যকর হয়েছে।

প্রশ্ন ৩: না হয়ে থাকলে তার কারণ কি ?

উত্তর ১: মাছ চাষের ক্ষেত্রে প্রভুত ক্ষতি না হইলে মাছ ধরার ক্ষেত্রে আংশিক ক্ষতি হইতেছে।

উত্তর ২: ডম্বুর জলাধারে প্রকৃতিগত কারনেই বিভিন্ন উদ্ভিদের সৃষ্টি হইয়া থাকে। বা সরকারী তত্বাবধানের পর পর দুই বৎসরই এই জলজ উদ্ভিদ দমাইয়া রাখার জন্য আংশিক পরিস্কার করা হইয়াছিল, কিন্তু দাঙ্গা জনিত পরিস্থিতিতে জুন ৮০ থেকে এই পরিস্কারের কাজ ব্যহত হওয়ায় তাহা আবার বাড়িয়া যায়।

বর্ত্তমান আর্থিক বৎসরের মধ্যে এই জলজ উদ্ভিদ গ্রামীন কর্মসূচী প্রকল্পের মাধ্যমে পরিস্কার করার জন্য সমস্ত ব্যবস্থা নেওয়া হইয়াছে এবং এই কাজ ১৫ই ফেব্রুয়ারী ৮২ইং হইতে আরম্ভ হইবে। ইহার জন্য ২,৪৭,৩০০ টাকা ব্যয় বরাদ্দ করা হইয়াছে।

উত্তর ৩: এই সম্পর্কে আগের প্রশ্নের উত্তরে বিস্তারিত তথ্য দেওয়া হইয়াছে।

## Admitted Starred Question No. 151

By—Nakul Das.

Will the Hon'ble Minister in-charge of the P. W. D. be pleased to state :—

১) বীরচন্দ্র মনুরমুখ, বড় পাথরী তুলামুড়া এবং বনকর একিনপুর বিলোনীয়া বিভাগের রাজনগর ব্লকের এই রাস্তা তিনটির কাজ কতটা অগ্রসর হয়েছে।

২) প্রথম দুটির রাস্তাকে চলতি বছরের মধ্যে সলিং মেটেলিং এর কাজ সম্পন্ন করা হবে কিনা,

৩) যদি না হয়, তার কারণ কি ?

১) (ক) বীরচন্দ্র মনুরমুখ রাস্তার ১৪.২ কি. মি. দৈর্ঘ্যের মধ্যে প্রায় ৪ কি. মি. সোলিং করা হয়েছে এবং অবশিষ্ট কাজ আরম্ভ করার জন্য ব্যবস্থাদি নেওয়া হচ্ছে।

(খ) বড়পাথারী তুলামুড়া রাস্তায় ১৬ কি. মি. এর মধ্যে প্রায় ১৪ কি. মি. রাস্তা সোলিং করা হয়েছে। অবশিষ্ট কাজ চলছে।

(গ) বনকর থেকে একিনপুর রাস্তার, বনকর (বিলোনীয়া) থেকে বড়পাথারী পর্যান্ত অংশের মেটালিং এর কাজ হয়ে গেছে এবং সারফেস পেইন্টিং এর কাজের জন্য প্রাপ্ত দরপত্র পরীক্ষাধীন আছে। বড়পাথারী থেকে রাজনগর অংশে মেটালিং কাজের জন্য মেটাল সংগ্রহ করা হয়েছে এবং মেটালিং এর ঠিকাদার নিযুক্ত করা হয়েছে। রাজনগর থেকে সিদ্দিনগর অংশের কাজ হয়ে গেছে। সিদ্দিনগর থেকে একিনপুর অংশে একাধারে মেটাল সংগ্রহ ও মেটালিং এর কাজ চলছে।

২) প্রথমোক্ত (বীরচন্দ্র মনুরমুখ) রাস্তার সোলিং ও মেটেলিং এর কাজ চলতি বছরের মধ্যে শেষ করা সম্ভব হবে না। দ্বিতীয়োক্ত রাস্তার সলিং এর কাজ চলতি বছরের মধ্যেই শেষ করা হবে ।

৩) ১৪.২ কি.মি. দীর্ঘ বীরচন্দ্র মনুরমুখ রাস্তার সোলিং এবং মেটেলিং এর কাজ এই বৎসরের মধ্যেই শেষ করা সম্ভব হবে না। কারন বাকী কাজের ঠিকাদার নিযুক্ত করার পর চলতি বৎসরের অবশিষ্ট সময়ের মধ্যে শেষ করা সম্ভব হবে না।

বড়পাথারী তুলামুড়া রাস্তায় সোলিং এর কাজটি এই বছরের মধ্যে শেষ করা হবে। এই রাস্তায় মেটালিং কাজের জন্য কোন মঞ্জুরীকৃত এষ্টিমেট নাই ।

Admitten Srarred Question No, 155

By—Sri Khagen Das

Will the Hon'ble Minister-in-charge of the fisheries Department be pleased to state.

প্রশ্ন ১। ১৯৭৬ সালের ১লা এপ্রিল থেকে ১৯৮১ সালের ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত মোট কত টাকার মাছের পোনা ডম্বুর জলাধারে ছাড়া হয়েছে ?
( বৎসর ভিত্তিক হিসাব )

প্রশ্ন ২। ঐ সময়ের মধ্যে মোট কত পরিমান মাছ উক্ত জলাধার থেকে ধরা হয়েছে ? এবং

প্রশ্ন ৩। কত পরিমান মাছ বাজারে বিক্রয় করা হয়েছে ?
( বৎসর ভিত্তিক হিসাব )

উত্তর ১। ১৯৭৬ইং সনের ১লা এপ্রিল হইতে ১৯৮১ইং সনের ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত যে মাছের পোনা ডম্বুর জলাধারে ছাড়া হইয়াছে তাহার মূল্য — —

ইহার বছর ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হইল :—

১৯৭৭-৭৮—৫৯, ৭৪৪.০০ টাকার মাছের পোনা।
১৯৭৮-৭৯— ৬, ৫৫০.০০ ,, ,, ,,
১৯৭৯-৮০—৩৩, ৭৫৮.০০ ,, ,, ,,
১৯৮০-৮১— ২, ২৫০.০০ ,, ,, ,,
১৯৮১-৮২—১৫, ০০.০০০ ,, ,, ,,

১,০০,৩১০২.০০ টাকা

উত্তর ২। ঐ সময়ের মধ্যে মোট ৭,২৮,৮০৯.১৫০ কেজি মাছ জলাধার থেকে ধরা হইয়াছে।
( ইহার বৎসর ভিত্তিক হিসাব )

৭৮-৭৯—১,৬৯,০৯২.৩৫০ কেজি মাছ জলাধার থেকে ধরা হইয়াছে।
৭৯-৮০—১,৯১,৩৬৯.৭৫০ ,, ,, ,, ,, ,,
৮০-৮১—১,৯২,৫৯৩.৮০০ ,, ,, ,, ,, ,,
৮১-৮২—১,৭৫,৭৪৭.০৫০ ,, ,, ,, ,, ,,

৭,২৮,৮০৯.১৫০ কেজি

উত্তর ৩। মোট ৬,৬৮,৭০০.৮৫০ কেজি মাছ বাজারে বিক্রয় করা হইয়াছে। ইহার বছর ভিত্তিক হিসাব হইল :—

৭৮-৭৯—১,৩৯,০২০.২৭০ কেজি মাছ।
৭৯-৮০—১,৯১,৩৬৯.৭৫০ ,,
৮০-৮১—১,৯২,৫৯৩.৮০০ ,,
৮১-৮২—১,৭৫,৭৪৭.০৫০ ,,

৬,৬৮,৭৩০.৮৫০

## Admitted Starred Question No. 157

By Shri Nakul Das.

Will the Hon'ble Minister-in-charge of the Fisheries Department be pleased to state :—

প্রশ্ন

১। ডুম্বুর জলাশেয়ে বর্ত্তমানে দৈনিক গড়ে কত মাছ ধরা পড়েছে। ( ১৯৮১ সনের ডিসেম্বর হইতে ১৯৮২ সনের ১৫ই জানুয়ারী পর্যান্ত )।

২। এর মধ্যে সরকারী চাষ কৃত মাছের পরিমাণ কত এবং অচাষ কৃত মাছের পরিমাণ কত। ( Major Carp & MinorCarp ),

৩। বড় মাছ বা চাষযোগ্য মাছ দুষ্প্রাপ্য হওয়ার কারণ কি ? এবং

৪। উক্ত মাছের উৎপাদন বৃদ্ধি করার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করবেন কিনা ?

উত্তর

১। ডুম্বুর জলাধার থেকে ১৯৮১ ডিসেম্বর হইতে ১৯৮২ সনের ১৫ই জানুয়ারী পর্য্যন্ত দৈনিক গড়ে ৩১০.৭৭১ কে, জি, মাছ ধরা পড়েছে।

২। এর মধ্যে সরকারের চাষ কৃত এবং অচাষ কৃত মাছের পরিমাণ যথাক্রমে ৯.১ কে, জি, ও ৩০১.৬৭১ কে, জি,

৩। এই সময়ে বড় মাছ কম ধরা পড়ার কারণ গুলির মধ্যে এইগুলি হইল অন্যতম।

ক) ঠাণ্ডা আবাহাওয়ার দরুন জেলেদের উপস্থিতির সংখ্যা কম।

খ) কেবল মাত্র উপরের স্তরেই মাছ ধরার জন্য জাল ব্যবহার করার দরুণ মাছ কমধরা পড়ে।

গ) জলাধারের অনেক অংশে গাছ ও কচুরি ফেনা থাকায় ঐ জায়গা হইতে মাছ ধরার বাধা।

৪। বড় মাছের উৎপাদন বৃদ্ধির জন্য সরকার সবরকম ব্যবস্থা গ্রহণ করিবেন।

Admitted Starred Question No. 170.

By—Shri Rudreswar Das.

Will be Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে প্রয়োজন অনুযায়ী টি, আর, টি, সি বাস না থাকার ফলে ত্রিপুরার বিভিন্ন রাস্তায় যাত্রী সাধারণ সচ্ছন্দে চলাফেরা করতে পারছেন না ;

২। যদি সত্য হয় তবে যাত্রীদের প্রয়োজন অনুযায়ী টি, আর, টি, সি বাস বাড়ানোর জন্য ত্রিপুরা সড়ক পরিবহন দপ্তর কি উদ্যোগ নিয়েছেন ?

৩। ইহা কি সত্য যে কমলপুর আমবাসা রাস্তার প্রয়োজন অনুযায়ী বাস না থাকার ফলে যাত্রীগণকে ভীষণ অসুবিধা ভোগ করতে হচ্ছে ;

৪। যদি সত্য হয় তবে যাত্রীদের এই অসুবিধা দূর করার জন্য পরিবহন দপ্তর কি উদ্যোগ নিয়েছেন ?

উত্তর

১। টি আর, টি, সি'র বাস সংখ্যা ক্রমশঃ বৃদ্ধি করা হইতেছে :

২। প্রতি বৎসর নূতন বাস ক্রয় ক্রমে যথেষ্ট সংখ্যক বাস সংগ্রহ করার প্রচেষ্টা চলিতেছে।

৩। বর্তমানে আমবাসা কমলপুর রুটে ৮টি বাস সার্ভিস উভয় দিকে চলাচল করিতেছে।

৪। টি, আর, টি, সি,র বাস সংখ্যা আরও বৃদ্ধি করিয়া যথেষ্ট সংখ্যক বাসের ব্যবস্থা করার পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে এবং কিছু সংখ্যক বেসরকারী বাসেরও পারমিট প্রদান করা হইয়াছে।

Admitted Starred Question No. 172.

By:— Shri Rudreswar Das

Will the Hon'ble Minister in-charge of the P. W. Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে কমলপুর মরাছড়া আমবাসা রাস্তায় ধলাই নদীর উপর পাকা সেতু নির্মাণের কথা বর্তমান সরকার ভাবছেন,

২। যদি সত্য হয় তবে এ বিষয়ে কি উদ্যোগ নেওয়া হয়েছে ?

উত্তর

১। হঁ্যা।

২। প্রয়োজনীয় আর্থিক সংস্থান না থাকায় এখনও কোন উদ্যোগ নেওয়া হচ্ছে না।

Admitted nstarred Question No. 179

By—Shri Matilal Sarkar

Will the Hon'ble Minister in-charge of the A. H. Department be pleased to state

প্রশ্ন

১। বর্ত্তমানে সারা ত্রিপুরায় কয়টি পরিবার সরকারী দুগ্ধ সরবাহ প্রকল্পের সুযোগ ভোগ করছেন ?

২। ত্রিপুরার কোন কোন স্থানে এই সুযোগ চালু করা হইয়াছে ?

৩। এই প্রকল্প সম্প্রসারনের জন্য সরকার আগামী দিনে কি কি পরিকল্পনা গ্রহন করেছেন ?

উত্তর

১। আগরতলা ও শহরতলী অঞ্চলে প্রায় ৪০০০ পরিবার সরকারী দুগ্ধ সরবরাহ প্রকল্পের দুধ ক্রয় করিতেছেন। এ ছাড়া আগরতলার জি, বি. এবং ভি, এম হাসপাতালে, উদয়পুর হাসপাতালে রোগীদের জন্য সরকারী দুগ্ধ সরবরাহ প্রকল্প থেকে দুগ্ধ যোগান দেওয়া হয়।

২। আগরতলা ব্যতীত ত্রিপুরার আর কোনও শহরে সরকারী দুগ্ধ সরবরাহ প্রকল্প চালু হয় নাই। তবে উদয়পুর হাসপাতালে রোগীদের জন্য এই প্রকল্পে দুধ সরবরাহ করা হয়ে থাকে।

৩। উত্তর ত্রিপুরায় কুমারঘাটে এই প্রকল্প চালু করার সম্ভাবনা আছে।

Admitted Sstarred Question No. 181

By—Shri Matilal Sarker,

Will the Hon'ble Minister in-charge of the Fisheries Department be pleased to state-

প্রশ্ন

১। ১৯৭৮ সনেব জানুয়ারী থেকে ১৯৮২ পর্য্যন্ত সরকারী খরচে অথবা ব্যাঙ্ক থেকে ঋনের মাধ্যমে অথবা পনচায়েতের কাজের মাধ্যমে কত হেক্টর নূতন জলাশয় সৃষ্টি করা হয়েছে ?

২। এগুলিতে মৎস্য চাষের জন্য কি কি ব্যবস্থা গৃহিত হয়েছে।

৩। মাছযাতে নিয়মিত বাজারে উঠে, তারজন্য সরকার কি ব্যবস্থা গৃহিত হয়েছে ?

৪। বত্তমানে ত্রিপুরার মানুষের চাহিদার কত অংশ বিভিন্ন জলাশয় থেকে মিটানো সম্ভব হচ্ছে ?

উত্তর

১৯৭৮ সনের জানুয়ারী থেকে ১৯৮২ জানুয়ারী পর্য্যন্ত সরকারীখরচে অথবা ব্যাঙ্ক থেকে ঋণের মাধ্যমে অথবা পঞ্চায়েতের কাজের মাধ্যমে মোট ১৪৬৭.৪৩ হে: নূতন জলাশয়ের সৃষ্টি হইয়াছে।

২। এই গুলিতে ভূতকী সহকারে সার বীজ সরবরাহ করিয়া প্রশিক্ষন ও প্রদর্শনীর মাধ্যমে নিবির মৎস্য চাষের ব্যবস্থা গৃহিত হইয়াছে।

৩। শর্ত্ত অনুযায়ী সমস্ত সরকারী ইজারা দেওয়া জলাশয় হইতে নির্ধারিত মূল্যে মাছ বাজারে বিক্রয়ের ব্যবস্থা আছে এবং গোমতী জলাধারের মাছ ও মৎস্যজীবি সমবায়ের মাধ্যমে নির্ধারিত মূল্যে বাজারে বিক্রয় করা হইতেছে।

৪। বর্ত্তমানে ত্রিপুরার মানুষের মাছের চাহিদার প্রায় ৪৪.৪০ শতাংশ বিভিন্ন জলাশয় হইতে মিটানো সম্ভব হইতেছে।

Admitted starred Question No. 182,

By Shri—Bhanulal Saha

Will the Hon'ble minister in-charge of the Public Works Department be plesed to state.

প্রশ্ন

১। বিদ্যুৎ দপ্তরের কাজ সম্প্রসারিত করার জন্য নূতন ডিভিসন স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে কি ?

২। হলে নূতন ডিভিসন-এর সংখ্যা কয়টি ?

৩। এদের মধ্যে একটি ডিভিসান বিশালগড়ে স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে কি ? এবং

৪। হলে কবে নাগাদ এই নুতন ডিভিসন-এর কাজ শুরু হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। হ্যাঁ

২। দুইটি

৩। হ্যাঁ

৪। নুতন মঞ্জুরীকৃত বিশাল গড় ডিভিশনে ১লা ফেব্রুয়ারী হইতে নির্ব্বাহী বস্তুকার কার্য-ভার গ্রহন করিয়াছেন। অন্যান্য কর্মচারী নিয়োগ-এর কাজ চলিতেছে। আশা করা যায় অতি শীঘ্রই কাজ আরম্ব করা হইবে।

Admitted Starred Question No. 184

By—Shri Samar Chowdhury.

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state :—

প্রশ্ন

১। রাজ্যে কোন ব্লকে কতগুলি সেলো টিউবওয়েল বসানো হয়েছে এবং সেগুলি পরিচালনার কি ব্যবস্থা রয়েছে ?

২। ইহা কি সত্য যে এই টিউবওয়েল গুলির অধিকাংশই গত খরা পরিস্থিতিতে এবং এখনও পর্য্যন্ত অকেজো অবস্থায় পড়ে আছে ?

৩। এই টিউবওয়েলগুলি চালু করার ফলে কত একর জমি এসিওরড্ ( assured ) ইরিগেশানের আওতায় এসেছে বলে ধরা হয়েছে ?

উত্তর

১। রাজ্যের নিম্নলিখিত ব্লকগুলিতে মোট ৩২১ টি সেলো টিউবওয়েল বসানো হয়েছে।

১। পানিসাগর—৩ টি
২। কুমারঘাট—১০ টি
৩। সালেমা—৬ টি
৪। খোয়াই—৩ টি
৫। তেলিয়ামুড়া—৬ টি
৬। জিরানীয়া—১৬২ টি
৭। মোহনপুর—৬ টি
৯। বিশালগড়—১৯ টি
৮। মেলাঘর—২৮ টি
১০। মাতাবাড়ী—১০ টি
১১। বগাফা—২৭ টি
১২। রাজনগর—২০ টি
১৩। সাতচান্দ—২১ টি

মোট—৩২১ টি

সেলো টিউবওয়েলগুলি পরিচালনার দায়িত্ব ল্যাম্পস্ ও প্যাকস এবং অন্যান্য কোপারেটিভ সোসাইটির উপর ন্যস্ত আছে।

২। হঁ্যা কারণ অধিকাংশ সেলো টিউবওয়েল এখনও চালু করা সম্ভব হয় নাই।

৩। ৩২১ টি সেলো টিউবওয়েলের মধ্যে ১৯৮১ সালের ৩১ শে ডিসেম্বর পর্য্যন্ত মোট ৯২ টি সেলোটিউবওয়েল চালু হইয়াছে এবং তাহাতে ২৭১ হেক্টর জমি জল সেচের আওতায় আনা সম্ভব হইবে।

## Admitted starred Question No 191

## By—Shri Hari Charan Sarkar

Will the Hon'ble Minister in-charge of the Labour Department be pleased to State—

প্রশ্ন

১। ত্রিপুরাতে কত সংখ্যক নদীকে লিফট ইরিগেশনের উদ্দেশ্যে ব্যবহার করা হয়েছে?

২। এতে কত পরিমাণ জমি জলসেচের আওতায় আনা সম্ভব হয়েছে?

৩ বুধজংনগর ফটিকছড়া, এবং বামুটিয়া গাঁওসভার মধ্যে দিয়ে প্রবাহিত লোহার নদীকে লিফট ইরিগেশনের উদ্দেশ্যে ব্যবহার করার পরিকল্পনা সরকারের আছে কি ?

৪। যদি থাকে তবে তাহা কবে নাগাদ করা হবে ?

উত্তর

১। ত্রিপুরার নিম্নলিখিত ১৬ টি নদী ও ১৯ টি ছড়াগুলিতে লিফট ইরিগেশনের আওতায় আনা হয়েছে।

| নদী | ছড়া |
|---|---|
| ১। জুরি | ১। শুকনা ছড়া |
| ২। কাকড়ী | ২। দেওয়ান পাছা ছড়া |
| ৩। কুলাই | ৩। হাফলং ছড়া |
| ৪। ধলাই | ৪। গঙ্গানগর ছড়া |
| ৫। খোয়াই | ৫। লক্ষী ছড়া |
| ৬। দেও | ৬। ফটিক ছড়া |
| ৭। মনু ( উত্তর ) | ৮। ছন গাঙ |
| ৮। হাওড়া | ৮। মকর ছড়া |
| ৯। কাটাখাল | ৯। মোহরছড়া |
| ১০। বুড়িমা | ১০। ঘোড়ামারা |
| ১১। সোনাই | ১১। কামাই ছড়া |
| ১২। গোমতী | ১২। গঙ্গাছড়া |
| ১৩। মহুরী | ১৩। বলেশ্বর |
| ১৪। লাউগাঙ্গ | ১৪। মিত্রাছড়া |
| ১৫। মনু ( দক্ষিণ ) | ১৫। গজারিয়া ছড়া |
| ১৬। ফেনী | ১৬। ঘোড়াছড়া |
| | ১৭। ধনলেখা ছড়া |
| | ১৮। জাম্বুক ছড়া |
| | ১৯। হুলু ছড়া |

২। এ পর্যন্ত লিফট ইরিগেশান দ্বারা মোট ১৩৮১ হেক্টর জমি জল সেচের আওতায় আনা সম্ভব হয়েছে।

২। না।

৪। ৩ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Starred Question No. 197

Name of the M.L.A :—Shri Hari Charan Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of the A.H. Department be pleased to state :—

প্রশ্ন

১। কতগুলি দুগ্ধ সমবায় সমিতি ইন্দ্রনগরস্থিত ডায়েরীতে দুগ্ধ সরবরাহ করছেন এবং কত পরিমান করছেন ?

২। অপারেশন ফ্লাড টু স্কীম সারা ত্রিপুরায় চালু করার জন্য সরকার কি ব্যাবস্থা গ্রহণ করেছেন ?

উত্তর

১। মোট ২২টি দুগ্ধ সমবায় সমিতি ইন্দ্রনগরস্থিত ডায়েরীতে দুগ্ধ সরবরাহ করছেন সরবরাহের বর্তমান দৈনিক গড় পরিমান ৫৫০ কে, জি।

২। ভারত সরকার কেবলমাত্র এক লক্ষের উপরে অধিবাসী সম্বলিত শহরগুলিতেই অপারেশন ফ্লাড টু প্রকল্প চালু করার ব্যাবস্থা নিয়াছেন। এই কারনে পশ্চিম ত্রিপুরা ও দক্ষিন ত্রিপুরা জেলার কিছু অঞ্চল ব্যাতীত, ত্রিপুরার অন্যান্য অংশে অপারেশন ফ্লাড টু প্রকল্প অপাততঃ চালু হওয়ার সম্ভাবনা নাই।

Admitted Starred Question No. 198

Name of the Member :—Shri Hari Charan Sarkar

Will the Hon'ble Minister in-charge of the Fisheries Development be pleased to State :—

প্রশ্ন

১। সারা ত্রিপুরায় সরকারী জলাশয়ের সংখ্যা কত ?

২। সমগ্র জলাশয় মৎস্য চাষের অওতায় আনা হয়েছে কি ?

৩। এর মধ্যে কত জলাশয় মৎস্যজীবি সমবায় সমিতিকে লিজ দেওয়া হয়েছে ?

উত্তর

১। সারা ত্রিপুরায় ২০৩টি সরকারী জলাশয় মৎস্য বিভাগের অধীণে আছে।

২। না।

৩। এর মধ্যে ৮৯টি জলাশয় মৎস্যজীবি সমবায় সমিতিকে লিজ দেওয়া হয়েছে।

Admitted Starred Question No. 200

Name of Member :—Fayzur Rahaman

Will the Hon'ble Minister in-charge of the A. H. Department be pleased to state—

প্রশ্ন

১। ধর্মনগর মহকুমায় গোবিন্দপুর এর মাঠ, মহাঘণের ১০০ নকী মাঠও ফুলবাড়ী জালাই বাড়ীর মাঠে জলসেচ ব্যবস্থা না হওয়ার কারণ কি ?

উত্তর

১। গোবিন্দপুর মাঠ এবং ফুলবাড়ী জালাই বাড়ী মাঠে জলসেচের কোন পরিকল্পনা তৈয়ারী হয় নাই। তবে চুর্ত্তীর বাগানের মাঠে ইদানিং জলসেচের জন্য একটি গভীর নলকূপ খনন করা হইয়াছে।

Admitted Starred Question No. 201

Name of Member :—Shri Fayzur Rahaman.

Will the Hon'ble Minister-in-charge of the A. H. Department be pleased to state—

প্রশ্ন

১। সারা ত্রিপুরায় মোট কয়টি লিফটইরিগেশান স্কীম আছে (বিভাগ ভিত্তিক হিসাব)।

১। সারা ত্রিপুরায় মোট ২০০টি লিফটইরিগেশান স্কীম চালু আছে। বিভাগ ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হইল।

Admitted Starred Question No. 203

Name of the Member :—Sri Subodh Ch Das. M.L.A.

Will the Hon'ble Minister-in-charge of the Industry Department be leased to state :—

প্রশ্ন

১। জলেবাসা (ধর্মনগর) উত্তর পদ্মবিল কোয়ারী, বিলথৈ, পূর্ব্ব পানিসাগর ও পশ্চিম পানিসাগরে লিফটে ইরিগেশনের কোন প্রস্তাব বা পরিকল্পনা আছে কি? এবং

২। যে সব গ্রামে পূর্ব্বেই কিছু কিছু সেচ ব্যবস্থা চালু হয়েছে সে গুলির চেয়ে বর্তমানে যে সব গ্রামে তাহা নাই সেখানেই অগ্রাধিকারের ভিত্তিতে সেচ প্রকল্প হাতে নেওয়ার ব্যবস্থা হইবে কি?

উত্তর

১। জলেবাসা, উত্তর পদ্মবিল কোয়ার প: পানিসাগর ও বিলথৈ মাটের জন্যে আপাতত: কোন প্রস্তাব নাই। পূর্ব্বপানিসাগরে পরীক্ষা নিরীক্ষা করিয়া দেখা হইতেছে।

২। হ্যাঁ।

ANNEXURE—'B'

Admitted Unstarred Question No. 6

By—Shri Subodh Ch. Das.

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Deptt. be pleased to state.

প্রশ্ন

১) ধর্মনগর ও কাঞ্চনপুর পি. ডব্লিউ. ডি. ডিভিশনে ১৯৮০-৮১ইং সনে মঞ্জুরীকৃত নূতন রাস্তাগুলির মধ্যে আজ পর্য্যন্ত কতগুলির কাজ শুরু হয়েছে; (পি. ডব্লিউ. ডি এর বিভাগ ভিত্তিক রাস্তার নাম টাকা খরচের পরিমাণ সহ) এবং

২) এখনও যে রাস্তাগুলির কাজ আরম্ভ হয়নি সেই রাস্তাগুলির নাম (পি. ডব্লিউ. ডি ভিত্তিক)?

উত্তর

১) ধর্মনগর পূর্তবিভাগের অধীনে ১৯৮০-৮১ সনে মঞ্জুরীকৃত ২৭টি রাস্তার মধ্যে ২১টির কাজ আরম্ভ হইয়াছে।

১। কাঞ্চনপুর পূর্তবিভাগের অধীনে ১৯৮০-৮১ ইং সনে মঞ্জুরীকৃত ৪টি রাস্তার মধ্যে ৩টির কাজ আরম্ভ হইয়াছে।

বিভাগ ভিত্তিক রাস্তার নাম টাকা খরচের পরিমাণ সহ সংযোজনী 'ক' তে দেওয়া হইল।

২) এখনও যে রাস্তাগুলির কাজ এখনও আরম্ভ হয় নি সেই রাস্তাগুলির বিভাগ ভিত্তিক নাম সংযোজনী 'খ' তে দেওয়া হইল।

ANNEXURE—'A' ( সংযোজনী—ক )

List of roads sanctioned during 1980-81 under Northern Division/ Kanchanpur Division expenditure incurred so far.

| Sl. No. | Name of Road | Estimated cost | Expenditure incurred upto Jan. 1982. |
|---|---|---|---|
| | NORTHERN DIVISION, DHARMANAGAR | | |
| 1. | Construction of roads from Dharmanagar-Kadamtala road to D. K. road (Ananda Bazar) via Sonarupassa-Raghna West Chandrapur—Baruakandi-Balidrum. | | |
| | a) Portion from Baruakandi to Ananda Bazar. | Rs. 8,40,650/- | 2,06,633/- |
| 2. | Constn. of road from Panisagar Sailenbari road to Bilthai. | Rs. 1,87,275/- | 35,577/- |
| 3. | Strengthening of S. P. T. foot Bridge Over river Manu at Sreerampur Ghat, Kailashahar. | Rs. 1,41,500/- | 9020/- |
| 4. | Construction of road from Halflongcherra Senior Basic School to Madhubari. | Rs. 5,88,725/- | 17,373/- |
| 5. | Construction of link road passes through Dupirbandh Village joining Uptakhali to A. A. Road and road from D. T. Road to A. A. Road. | Rs. 89,800/- | 19,419/- |
| 6. | Constn. of road from Panisagar Block Office to Jalabassa via B. T. College field & Kukinala Sr. Basic School. | Rs. 5,70,470/- | |
| 7. | Widening of road formation & providing brick soling on Panisagar Sailenbari road including land acquisition. | Rs. 7,65,820/- | 837/- |

| 1. | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 8. | Widening of road formation providing brick soling on Noagaon-Jalabassa road including land acquisition. | Rs. 8,30,470/- | — |
| 9. | Constn. of road from Goldharpur to Doganga at Kailashahar. | Rs. 2,48,890/- | 8,832/- |
| 10. | Constn. of road from Kajirgaon J. B. School to Laxmicherra Embankment. 557. Road & bridge MNP | Rs. 84,900/- | 20,917/- |
| 11. | Constn./Imp. of road from Hidly village to Manuvalley Tea Garden. | Rs. 2,16,829/- | 12,357/- |
| 12. | Imp./Constn. of road from Mohanpur to Kacharghat (road started from Laxmicherra Embankment near house of Shri Rabindra Kr. Bhattacharjee & passes through the back side of late Mrinmoy Choudhury's house. | Rs. 38,770/- | Rs. 23588/- |
| 13. | Imp./Constn. of road from Tum Charai para to Joyshree market (Laljuri). | Rs. 9,12,129/- | Rs. — |
| 14. | Imp./Constn. of road from Dhanbilash Assam basti, meeting near Mongal Singh house. | Rs. 1,60,857/- | Rs. 43,163/- |
| 15. | Imp./Constn. of road from Chaintailghat to Chaintail Village near permanent bridge at Kailashahar. | Rs. 63,750/- | Rs. 38,001/- |
| 16. | Imp./Constn. of road started from Dharmanagar- Kadamtala road at Ichai Nutan Bazar Mahadebdivi upto Churaibari via Laxminagar & Fulbari. | Rs. 6,10,400/- | Rs. 35,267/- |
| 17. | Imp./Constn. of road from South Pearicherra to Halam basti. | Rs. 5,04,600/- | Rs. 80,033/- |
| 18. | The brick soling on Sanicherra Misson tilla road. | Rs. 2,86,100/- | Rs. 2,85,643/- |
| 19. | Brick Soling on Sanicherra to Kalacherra via Nadiapur. | Rs. 2,55,044/- | Rs. 263/- |
| 20. | Imp. of road from Halai cherra Tea garden to Jarultali Fultali road. | Rs. 1,26,280/- | Rs. 22,178/- |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 21. | Imp. of road from Jarultali to Dalugaon market via Fultali. | Rs 4,94.685/- | Rs. — |
| | KANCHANPUR DIVISION | | |
| 1. | Imp. of road in and around Kanchanpur under Dharmanagar Sub-Division/ Metalling and carpetting/Gr-I/portion from Kanchanpur to Suknacherra (5Km). | Rs. 9,03,760.00 | Rs. 3,03,880/- |
| 2. | Imp. of road in and around Kanchanpur under Dharmanagar Sub-Division/ Metalling and carpetting/Gr-II portion from Trijunction to Block tilla (1Km). | Rs. 1,34,250 00 | Rs. 68,214/- |
| 3. | Imp of road around Kanchanpur under Dharmanagar/Metalling and carpetting/ Gr-IV/ portion from Trijunction to N.E.C. road via Hospital Tilla. | Rs. 54,730.00 | Rs. 49,660.00 |

ANNEXURE—'B' (সংযোজনী—খ)

List of roads sanctioned during 1980-81 under Northern Division/Kanchanpur Division-expenditure incurred so far.

| Sl. No. | Name of road | Estimated | Expenditure-incurred upto Jan., 1982. |
|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 |
| | NORTHERN DIVISION | | |
| 1, | Imp. of road Sakaibari bridge towards East through Chandrapur colony ending of Dharmanagar-Ranghna road near the house of Arun Purkayastha. | Rs. 3,12,367 | — |
| 2. | Constn. of Link road joining Dharmanagar Tilthai road and old Dharmanagar Tilthai road. | Rs. 4,64,500/- | — |
| 3. | Improvment of Dharmanagar Town road/Phase-III/- Acquisition of land, Earth work in formation, soling, metalling & Carpetting. | Rs. 9,19,511/- | — |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 4. | Constn. of road from Assam-Agartala road to Panisagar poultry firm by the side of Panisagar Sectional Officer,s Office. | Rs, 2,10,100 | |
| 5. | Constn. of road from Rangauti to Rangauti via Kaliakandi. | Rs. 1,86,705 | |
| 6. | Improvement of road from Tilthai Damcherra road to Assam Border, Damcherra, | Rs, 1,29730 | |
| | KANCHANPUR DIVISION | | |
| 1. | Constn, of Marboat at Buright and Adhibashighat over river Deo on Dasda Ananbazar road via Buright and Adibashighat | Rs, 59,800,00 | |

Admitted Un-Starred Question No. 8.

By—Shri Badal Chowdhury.

Will the Hon'ble Minister in-charge of the P. W. D. pleased to state :—

প্রশ্ন

১। আগরতলা শহরে বাড়ী আছে অথবা দীর্ঘদিন যাবৎ আগরতলার বাইরেও চাকুরী করছেন এমন কতজন সরকারী অফিসার ও কর্মচারী আগরতলা শহরে সরকারী বাড়ী দখল বা ভাড়া করে বসে আছেন ? ( দখলকারীদের নামের তালিকা )

২। সরকার এদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন ?

৩। কর্মচারীদেরও জন্য নতুন করে বাড়ী তৈরী করার কোন সরকারী পরিকল্পনা আছে কি ?

উত্তর

১। নামের তালিকা সংযোজনী 'ক'তে দেওয়া হইল। যথা—যাদের নিজস্ব বাড়ী আছে অথচ সরকারী কোয়াটারে আছেন—১৩টি।
যারা আগরতলা হইতে বদলী হইয়া গিয়াছেন অথচ আগরতলা এখনও কোয়াটার দখলে রাখিয়াছেন—৯টি। যারা চাকুরী হইতে অবসর গ্রহণ করিয়াছেন অথচ কোয়ার্টারের দখল ছাড়েন নাই—৬টি।

২। "এলটমেণ্ট অব গভর্ণমেণ্ট" রেসিডেণ্টস ( জেনারেল পুল এক্ট, আগরতলা ) ১৯৭৩' অনুযায়ী ব্যবস্থা নেওয়া হইতেছে।

৩। হ্যাঁ।

সংযোজনী : ক :

নিজের বাড়ী আছে অথচ সরকারী বাড়ী দখল করে আছেন তাদের তালিকা।

| | নাম | সরকারী বাড়ী নং |
|---|---|---|
| ১) | শ্রী সি. আর. দাস, সহ শিল্প অধিকার | ৪।৮ কুঞ্জবন টাউনশীপ। |
| ২) | শ্রী এস. এম. দাস, সুপারিনটেণ্ডিং ইঞ্জিনীয়ার | ৫।১৫ ,, |
| ৩) | শ্রী বি. কে. ভট্টাচার্য্য, একাউণ্টস অফিসার, এ. জি. অফিস, ত্রিপুরা। | সি ২।৭ গান্ধীঘাট। |
| ৪) | শ্রী ডাঃ ডি. এ. চৌধুরী | ডি।৬ রবীন্দ্রপল্লী। |
| ৫) | শ্রীমতি মিলন ঘোষ দস্তিদার, টেসার, পূর্ত্ত বিভাগ। | ২।১৬ মেলারমাঠ। |
| ৬) | শ্রী এস. আর. চক্রবর্ত্তী, ডাইরেক্টর, সেন্সাস | ডি।৭ রবীন্দ্র পল্লী। |
| ৭) | শ্রীনারায়ণ চন্দ্র দেব, ষ্টেনোগ্রাফার, আই. এফ. সি. | ২।১১৪ কুঞ্জবন টাউনশীপ। |
| ৮) | শ্রীত্রিপুরেন্দ্র ভৌমিক, প্রিন্সিপ্যাল, মিউজিক কলেজ | সি।৭ রবীন্দ্রপল্লী। |
| ৯) | শ্রীমতি দীপা ভট্টাচার্য্য ( দেববর্মা ) ইনসপেক্টর, কো-অপারেটিভ। | সি।৮ রবীন্দ্রপল্লী। |
| ১০) | শ্রীরামানুজ ভট্টাচার্য্য, এস. পি. (ক্রাইম) | ডি।২ রবীন্দ্রপল্লী। |
| ১১) | শ্রীরাধিকামোহন সিং, ডি. এস. পি. (এস.বি.) | পুরান কালীবাড়ী রোড। |
| ১২) | শ্রীতরুন কুমার চক্রবর্ত্তী, মেকানিক, পূর্ত্ত বিভাগ | ২।২০ মেলারমাঠ। |
| ১৩) | শ্রীচয়ন চক্রবর্তী, ইউ. ডি. সি. ,, | ২।১৯ ,, |

শহরের বাইরে আছেন অথবা আগরতলায় সরকারী বাড়ী দখল করে আছেন তাদের তালিকা।

| | নাম | সরকারী বাড়ী নং |
|---|---|---|
| ১) | শ্রীপরিমল দাস, ওভারসীয়ার (মাতাবাড়ী) ব্লক | সি।৬ রবীন্দ্রপল্লী। |
| ২) | শ্রীনীহার রঞ্জন রায়চৌধুরী, ,, | ৩।৫ কুঞ্জবন, আগরতলা। (টাউনশীপ) |
| ৩) | শ্রীপ্রেমাঙ্কুশ সাহা, ওভারসীয়ার, পূর্ত্ত বিভাগ | ২।৩ ,, |
| ৪) | শ্রীজন চক্রী, ষ্ট্যাটিষ্টিক্যাল, শিল্প বিভাগ | ২।১৭ ,, |
| ৫) | শ্রীঅমিয় মাধব ভট্টাচার্য্য, মুখ্য সচিবের প্রাক্তন নিজস্ব সচিব। | সি।৫ রবীন্দ্র পল্লী। |
| ৬) | শ্রী এন. সি. দাস, ডিষ্ট্রিক্ট এ্যাণ্ড সেসন জজ, কৈলাশহর, দক্ষিণ। | সি।২।৬ গান্ধীঘাট। |
| ৭) | শ্রীশিবব্রত চক্রবর্তী, এ. ডি. এম. | নন্ টাইপ, পুরাতন কালীবাড়ী। |
| ৮) | শ্রী এ. বি. বোস, তদানীন্তন, এস. পি. (ক্রাইম) | এম, জি।২, মেলারমাঠ, আগরতলা। |
| ৯) | শ্রীমতি মীরা ভট্টাচার্য্য, ইউ. ডি. সি. পূর্ত্ত বিভাগ। | ২।২২ মেলারমাঠ। |

যারা চাকুরীতে অবসর গ্রহণ করিয়াছেন অথচ সরকারী বাড়ী এখনও ছাড়েন নাই তাদের তালিকা।

১) শ্রীঅবনী দত্ত, অবসর প্রাপ্ত অফিস সুপারিন্টেডেন্ট — সি।১০ রবীন্দ্র পল্লী।

২) শ্রীবিমল দেব, অবসরপ্রাপ্ত অতিরিক্ত জেলা শাসক — সি, ২।৯ গান্ধীঘাঠ।

৩) শ্রীসন্তোষ চক্রবর্তী, অবসর প্রাপ্ত অফিস সুপারিন্টেণ্ড, পুর্ত্ত বিভাগ। — ২।২৫ মেলারমাট।

৪) কুমারী শোভা বোস, অবসর প্রাপ্ত ডিরেক্টর, শিক্ষা বিভাগ। — নন্ ষ্টাণ্ডাড, মেলারমাঠ।

৫) শ্রী আর. কে. ভট্টাচার্য্য, ফিনান্স অফিসার, পুর্ত্ত বিভাগ। — ২।১ মেলারমাঠ।

৬) শ্রীকৃষ্ণকমল সূত্রধর, অবসর প্রাপ্ত ইউ. ডি. সি. পূর্ত্ত বিভাগ। — ২।২ মেলারমাঠ।

Admitted Un-starred Question No. 12

By—Shri Sumanta Das.

Will the Hon'ble Minister in-charge of the P. W. D. be Pleased to State :—

প্রশ্ন

(১) সোনামুড়া বিভাগে দুর্লভ নারায়ণ বাজার থেকে তকছাপাড়ার বড়ছড়া পর্য্যন্ত রাস্তাটি নির্মানের ব্যাপারে জমি অধিগ্রহণের কোন পরিকল্পণা সরকারের আছে কি?

(২) যদি থাকে, তাহলে জমি অধিগ্রহণের পরে, রাস্তাটির কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

(৩) যদি কোন পরিকল্পনা না থাকে তাহলে কারন কি?

উত্তর

(১) এরকম কোন প্রস্তাব আপাতত: নাই।

(২) ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

(৩) রাস্তাটি এম. এন. পি. প্রকল্পে অন্তর্ভূক্ত। কাজেই এম. এন. পি. অন্তর্ভূক্ত কোন রাস্তার জমি অধিগ্রহণের জন্য ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা নাই।

Admitted Un-Starred Question No 13.

By—Shri Sumanta Das.

Will the Hon'ble Minister in-charge of the P. W. D be pleased to State :—

প্রশ্ন

(১) সোনামুড়া বড়তলী হইতে দুর্লভনারায়ণ বাজার পর্য্যন্ত রাস্তাটি ইটের সলিং করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

(২) থাকলে কবে পর্য্যন্ত হবে বলে আশা করা যায়।

(৩) না থাকিলে, তার কারন কি ?

উত্তর

(১) হ্যাঁ।

(২) ১৯৮২-৮৩ সনের আর্থিক বৎসরে কাজটি করা যাবে বলে আশা করা যায়।

(৩) উপরোক্ত জবাবগুলির পরিপ্রেক্ষিতে, এই প্রশ্ন আসে না।

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

The Assembly met in the Aseembly house (Ujjwayanta Palace), Agartala, on Monday, the 15th February, 1982 at 11-00 A.M.

### PRESENT

Mr. Speaker (the Hon'ble Sudhanwa Deb Barma), in the Chair, Chief Minister, 10 Ministers, the Deputy Speaker and 39 Members.

### QUESTIONS AND ANSWERS

মিঃ স্পীকার :—আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যদিগের নাম ডাকিলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে কোন প্রশ্নের নাম্বার বলিবেন। সদস্যগণ প্রশ্নের নাম্বার জানালে মাননীয় সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী জবাব প্রদান করবেন। শ্রীকামিনী দেব বর্মা

শ্রীকামিনী দেব বর্মা :—কোয়েশ্চান নাম্বার ১৪।

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, ষ্টার্ট কোয়েশ্চান নাম্বার ১৪।

প্রশ্ন

১। প্রাক্তন সৈনিকদের কত পরিবারকে পুনর্বাসন দেওয়া হইয়াছে, এবং কয়টি কলোনী করা হইয়াছে, কলোনীর বাহিরে কত পরিবারকে পুনর্বাসন দেওয়া হইয়াছে তার পৃথক পৃথক হিসাব,

২। রাজ্যে প্রাক্তন সৈনিকদের পুনর্বাসন বা বিভিন্ন সাহায্যের জন্য কেন্দ্রীয় সরকার হইতে প্রতি বৎসর কত টাকা পাইয়া থাকে এবং রাজ্যে সরকার হইতে প্রতি বৎসর কত টাকা খরচ হয়;

৩। প্রাক্তন সৈনিকদের সুষ্ঠু পুনর্বাসন দেওয়ার সরকারের কোন পরিকল্পনা আছে কি?

উত্তর

১। ৫৯২ জন প্রাক্তন সৈনিককে নিম্নলিখিত কলোনীতে পুনর্বাসন দেওয়া হইয়াছে :—

নাগীছড়া— ৮৯ জন
পশ্চিম নোয়াবাদী— ১৪০ জন
মধুবন— ৬৩ জন
উত্তর রামচন্দ্র ঘাট— ৩১ জন
দক্ষিণ রামচন্দ্র ঘাট— ৩১ জন
দক্ষিণ পদ্মবিল— ২৭ জন

| | |
|---|---|
| রাজনগর— | ৩০ জন |
| সরসীমা— | ৩৫ জন |
| হুরুয়া (ধর্ম্মনগর) | ২৮ জন |
| মনুঘাট | ৭ জন |
| করঙ্গীছড়া | ১১১ জন |
| মোট— | ৫৯২ জন |

৯ জন প্রাক্তন সৈনিককে কলোনীর বাহিরে নিম্নলিখিত স্থানে পুনর্বাসনের জন্য জমি দেওয়া হইয়াছে :—

| | |
|---|---|
| রানীর বাজার— | ৫১ জন |
| মধুপুর— | ২ জন |
| কমলপুর— | ৬ জন |
| | মোট—৯ জন |

২। কেন্দ্রীয় সরকার প্রাক্তন সৈনিককে পুনর্বাসনের জন্য কোন আর্থিক সাহায্য রাজ্য সরকারকে দেন না। রাজ্য সরকারেরও এই খাতে বার্ষিক কোন অর্থ বরাদ্দ নাই।

৩। রাজ্য সরকার নিম্নলিখিত কলোনীতে উন্নয়নমূলক কর্মসূচী হাতে নিয়েছে :—

| | |
|---|---|
| মধুবন কলোনী | ১। একটি বারোয়ারী স্কুল স্থাপন,<br>২। কলোনীর মধ্যে রাস্তা নির্মাণ,<br>৩। পানীয় জল সরবরাহের জন্য রিংওয়েল এবং টিউব-ওয়েল স্থাপন,<br>৪। মৎস চাষের জন্য লেক খনন। |
| পশ্চিম নোয়াবাদী | ১। পানীয় জল সরবরাহের জন্য অধিক সংখ্যক রিংওয়েল এবং টিউবওয়েল স্থাপন। |
| করঙ্গীছড়া (খোয়াই) | ১০০ জন প্রাক্তন সৈনিককে রাবার গাছ রোপন কাজে নিয়োজিত করিয়া তাহাদের পুনর্বাসনের এক কর্মসূচী ত্রিপুরা ফরেষ্ট ডেভেলাপমেন্ট অ্যাণ্ড প্ল্যান্টেশান কর্পোরেশান লিমিটেড হাতে নিয়াছে। এই কর্মসূচীর ব্যয় ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট বহন করিতেছে।<br>নাগীছড়া কলোনীতেও উন্নয়নমূলক কাজ হাতে নেওয়া হবে। |

**শ্রী বাদল চৌধুরী** :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, রাজ্যে প্রাক্তন সৈনিকের সংখ্যা কত, মহারাজার আমলে যারা সৈনিক

ছিলেন তাদের কি রাজ্য সরকার থেকে পুনর্বাসন দেওয়া হয় এবং যেসব সৈনিক মারা গিয়েছেন তাদের বিধবা পত্নীদের কি ভাতা এবং পুনর্বাসন দেওয়ার ব্যবস্থা করছেন ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—রাজ্যের প্রাক্তন সৈনিকদের সংখ্যা প্রায় ১০,০০০ হবে। এটা কিছু বাড়েকমে। এটা আনুমানিক হিসাব দেওয়া আছে। মহারাজার সময় যারা বিভিন্ন ধরনের সৈনিকের কাজ করতেন তাদের আর্থিক সাহায্য করা হয় কিনা এ সম্পর্কে আলাদা প্রশ্ন করলে জানিয়ে দেওয়া হবে।

শ্রীঅমরেন্দ্র শর্মা :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, বিভিন্ন কলোনীতে যাদের পুনর্বাসন দেওয়া হইয়াছে তারা সবাই সেখানে বসবাস করছেন কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, অনেক জায়গায় খবর নিয়ে দেখা গেছে, তারা সেখানে বসবাস করছেন না। বিশেষ করে আগরতলার নিকটবর্তী নাগীছড়াতে অনেক জায়গা দেওয়া হয়েছিল সেগুলিতে হয় তারা ফেলে চলে এসেছেন নয়ত বিক্রীও করে দিয়েছেন কেহ কেহ। তবে এই সম্পর্কে তথ্য সংগ্রহ করা হচ্ছে।

শ্রী বিদ্যা দেব বর্মা :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে, ৫৯২ জন সৈনিক পুনর্বাসন পেয়েছেন তাদের মধ্যে যারা মারা গিয়েছেন তাদের স্ত্রী এবং ছেলে মেয়েরা পুনর্বাসন পেয়েছেন কি না ?

শ্রী নৃপেন চক্রবর্তী :—স্যার, আমরা একটা সিদ্ধান্ত নিয়েছি খুব বেশী দিন হয় নি, যারা মারা গেছেন তাদের বিধবারাও আর্থিক সাহায্য পাবেন।

শ্রীনকুল দাস :—এই যে পুনর্বাসনের কথা এখানে বলা হয়েছে তার মধ্যে কতজনকে বাম-ফ্রন্ট সরকারের আমলে দেওয়া হয়েছে এবং বিগত কংগ্রেস আমলে কি কি করা হয়েছিল ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—স্যার, এই যে কলোনীগুলির কথা বলা হয়েছে এইগুলি সবই আমাদের আসার আগে করা হয়েছিল। তবে এইগুলি মুমূর্ষু ছিল। আমরা এইগুলিকে পুনর্জীবিত করার চেষ্টা করছি। কংগ্রেস আমলে শুধু টিলা পড়ে ছিল সেখানে আমরা লক্ষ লক্ষ টাকা খরচ করছি যাতে সেখানে রাবার বাগান করা যেতে পারে। করঙ্গীছড়াতে আমরা ঐ রকম রাবার বাগান করছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, প্রাক্তন সৈনিকদের যে সমস্ত কলোনীতে পুনর্বাসন দেওয়া হয়েছে সেই সমস্ত কলোনীতে কি কি সুযোগ সুবিধা দেওয়া হয়েছে ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় সদস্যদের আমি আগেই জানিয়েছি, কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে এক পয়সাও দিচ্ছেন না। আমরা বার বার এ ব্যাপারে আবেদন জানাচ্ছি। রাজ্য সরকার-এরও এ ব্যাপারে আলাদা কোন তহবিল নেই। রাজ্য সরকারের অন্যান্য দপ্তর থেকে যে সাহায্য করা যায় সেই টাকা নিয়েই তাদের সাহায্য করা হচ্ছে।

শ্রীদ্রাউ কুমার রিয়াং ঃ—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন, ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্ট-মেণ্ট-এর ফাণ্ড থেকে দেয়া হয়, তাহলে প্রাক্তন সৈনিক সবাই কি ট্রাইবেল ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—এরা সবাই ট্রাইবেল এবং ট্রাইবেল অধ্যুষিত এলাকার লোক। আমরা আশা করছি, কেন্দ্রীয় সরকার সাহায্য করবেন। কেন্দ্রীয় সরকারের কাছেও এইজন্য লেখা হয়েছে। তবে তাদের কাছ থেকে পাব কি পাব না এর জন্য অপেক্ষা না করেই আমরা কাজ আরম্ভ করে দিয়েছি। আমরা আশা করছি, কেন্দ্রীয় সরকার তাদের যে প্রাক্তন সৈনিক পুনর্বাসন দপ্তর আছে সেখান থেকে এই ব্যাপারে আর্থিক সাহায্য করবে। আমরা এই একটা স্কীম চালু করার জন্য কেন্দ্রীয় সরকারকে বলেছি। যদি আর্থিক অনুদান পাওয়া যায়, তাহলে কাজটি আরম্ভ করে দেয়া হবে। এ ছাড়া হাঁস, মোরগও কিছু কিছু দেয়া হচ্ছে।

মিঃ স্পীকার :—শ্রীতরণী মোহন সিন্হা।

শ্রীতরণী মোহন সিন্হা ঃ—কোয়েশ্চান নং ৪৫ স্যার।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—কোয়েশ্চান নং ৪৫ স্যার।

প্রশ্ন

১) ১৯৮০ সনের জুনের সাম্প্রদায়িক দাঙ্গায় এখন পর্যন্ত কতজন লোক আদালতের বিচারে দোষী সাব্যস্ত হইয়া দণ্ডপ্রাপ্ত হইয়াছে,

২) দাঙ্গায় জড়িত সন্দেহে বর্ত্তমান কয়টি মামলা আদালতে বিচারাধীন আছে,

৩) দাঙ্গায় জড়িত কতজন আসামীকে এখন পর্য্যন্ত পুলিশ গ্রেপ্তার করতে সক্ষম হন নাই তার সংখ্যা ?

উত্তর

১) একজনও হন নাই।

২) ৪৬০টি মামলা আদালতে বিচারাধীন আছে।

৩) ২৭১২ জনকে এখনও পুলিশ গ্রেপ্তার করতে সক্ষম হয় নি।

শ্রীতরণী মোহন সিন্হা ঃ—সাপ্লিমেণ্টারী স্যার, যে ৪৬০টি মামলা আদালতে বিচারাধীন আছে তারা কোন্ রাজনৈতিক দলের বলে সন্দেহ করা হচ্ছে, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ—মিঃ স্পীকার স্যার, মামলা রাজনৈতিক দল হিসেবে করা হয় না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া : —সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী ভুল তথ্য পরিবেশন করে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। গত বিধান সভার অধিবেশনে মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া কর্ত্তৃক আনীত একটি প্রশ্নের উত্তরে তিনি ৮৪ জনের একটি লিষ্ট পেশ করেছিলেন। আর উনি এখন বলেছেন ৭১২ জন। বাকী প্রায় পৌনে দুই হাজার জনকে গত অধিবেশনের পর পুলিশ ইচ্ছাকৃতভাবে বিরোধী দলের সমর্থকদের বিরুদ্ধে কেস করছে।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্যদের আমি বলতে চাই যে এই তথ্য আদালত থেকে সংগৃহীত। এর বাইরে কোন সময়েই এখানে তথ্য পরিবেশিত হয় না। মাননীয় সদস্যদের নিশ্চয়ই জানা আছে যে গত বিধান সভার সময়ে মামলা করা হয় এবং

সে মামলা এখনও করা হচ্ছে বিভিন্ন অভিযোগের ভিত্তিতে। কাজেই এই ২৭১২ জন হচ্ছে সর্বশেষ তথ্য যারা আদালতের সামনে উপস্থিত হয় নি।

শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :—সাপ্লিমেন্টারী স্যার, দাঙ্গায় কোন বিরোধী দলের এম. এল. এ. জড়িত আছেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—আছেন।

শ্রনগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মূল প্রশ্ন এড়িয়ে গেছেন। আমি প্রশ্ন করেছিলাম বিগত বিধান সভার অধিবেশনে মাননীয় সদস শ্রীরতিমোহন জমাতিয়ার একটি প্রশ্নের উত্তরে তিনি ৮ জনের একটি লিষ্ট দিয়েছিলেন, উনি তখন বলেছিলেন যে এর বাইরে কোন আসামী নাই। আর এখন উনি বলছেন ২৭১২ জন। তাহলে বিগত অধিবেশনের পরে এটা করা হয়েছে?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মিঃ স্পীকার স্যার, আমি আপনার দৃষ্টি আর্কষণ করে বলছি এভাবে কোন প্রশ্ন এখানে করা যেতে পারে না।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য, আপনার এই প্রশ্নটা আমি এডমিট করছি না। আপনি আলাদা ভাবে প্রশ্ন করুন।

শ্রীদ্রাউকুমার রিয়াং :—আমাদের কাছে ডকুমেন্ট আছে। আপনারা এখানে ভুল তথ্য পরিবেশন করছেন। আমাদের বলার রাজনৈতিক অধিকার আছে।

(ইন্টারাপশান)

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মিঃ স্পীকার স্যার, আমি মাননীয় সদস্যদের বলব তাঁদের কাছে কোন তথ্য থাকলে তাঁরা সেটা মাননীয় স্পীকারের কাছে উপস্থিত করুন। এখানে কোন হৈ চৈ করবেন না। হাউসে আসলে হাউসের একটা আইনকানুন আছে সেটা মানতে হয়।

শ্রীদ্রাউকুমার রিয়াং :—এটা স্পীকার মহোদয়ের মেটার। স্পীকার মহোদয়ের কথা আপনি বলতে যাচ্ছেন কেন? আপনি তো পারেন না করতে পারেন না।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য, আমি এটা এডমিট করি নি। আপনার কাছে যদি কোন তথ্য থাকে তাহলে আপনি আমাকে জানাবেন।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী বাদল চৌধুরী।

শ্রী বাদল চৌধুরী :— মিঃ স্পীকার স্যার, কোয়াশ্চান নাম্বার ২৮।

শ্রী নৃপেনচক্রবর্ত্তী :— মিঃ স্যার, কোয়াশ্চান নাম্বার ২৮।

প্রশ্ন

১। বর্ত্তমান আর্থিক বছরে রাজ্যের বাজেট ঘাটতি মিটানোর জন্য সরকার কোন উদ্যোগ গ্রহণ করেছেন কি,

২। এ ব্যাপারে কেন্দ্রীয় পরিকল্পনা মন্ত্রী ঘাটতি মিটানোর জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করার জন্য সুপারিশ করছেন,

৩। আই, এম, এফ, এর ঋণ ত্রিপুরার জন জীবনে কোন আর্থিক সংকট সৃষ্টি করবে বলে রাজ্য সরকার মনে করেছেন কিনা?

উত্তর

১। রাজ্যস্তরে ঘাটতি মিটানো সম্ভবপর নয় বলে কেন্দ্রীর সরকারকে অনুদান অথবা দীর্ঘ মেয়াদী ঋণ দিতে বলা হয়েছে।

২। ৮ই ডিসেম্বর ১৯৮১ তারিখে দিল্লীতে কেন্দ্রীয় যোজনা মন্ত্রী এক আলোচনার ব্যবস্থা করেন। আলোচনা কালে কেন্দ্রীয় পরিকল্পনা মন্ত্রী এই অভিমত পোষণ করেন যে রাজ্য সরকারের উচিত নতুন ট্যাক্স বসানোর ব্যবস্থা করা, ট্যাক্স এর হার বৃদ্ধি করা রাজ্য সরকারী কর্মচারীদের মহার্ঘ ভাতা ও বেতনের একটি অংশ আটক রাখা যেতে পারে যাতে এসব ব্যবস্থা গ্রহণের ফলে সামগ্রিক ঘাটতির একটি বিরাট অংশ পূরণ করা সম্ভব হয়। এ সব ব্যবস্থায় রাজ্য সরকারের পক্ষে সায় দেওয়া সম্ভব হয় নি। পরবর্ত্তীকালে দিল্লীতে ১৪.১.৮২ তারিখে আরেকটি আলোচনা হয়। এই আলোচনায় ১৯৮২-৮৩ সালের জন্য রাজ্য যোজনার আয়তন ঠিক করা হয়। ঘাটতি কি ভাবে মেটানো যায় সে প্রশ্ন উঠে নি। তবে ১৯৮২-৮৩ সালের জন্য অতিরিক্ত ৫০ লাখ টাকার সম্পদ আহরন রাজ্যস্তরে করতে হবে।

৩। আই, এম, এফ, এর ঋণ কেন্দ্রীয় সরকারের নীতির উপর নির্ভরশীল, ইহাতে ত্রিপুরার জন জীবনে কি আর্থিক সংকট সৃষ্টি করতে পারে তাহা এখনই বলা সম্ভব নহে। আগামী বাজেটে এবং পরবর্ত্তী সময়ে সেটা আমরা লক্ষ্য করতে পারবো।

শ্রীবাদল চৌধুরী :— সাপ্লিমেণ্টারী স্যার, বাজেট ঘাটতি কি পরিমান হয়েছে এবং কর্মচারীদের বেতন ও ভাতা ইত্যাদির জন্য যে বাড়তি টাকা লাগবে সেটা দেওয়ার জন্য রাজ্যসরকার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, ১৯৮১-৮২ সালে রাজ্যে ঘটতি ১৮ কোটি ৭০ লক্ষ টাকা হতে পারে বলে রাজ্য সরকার মনে করেছেন। ৭ম অর্থ কমিশনের যে টাকা এর বরাদ্দ ধরে আমরা দেখেছি যে রাজ্য সরকারের কর্মচারীদের বেতন ভাতা ইত্যাদি দেওয়ার ব্যবস্থা যেটা রয়েছে সেটা কার্য্যকরী করার জন্য রাজ্যসরকারের সম্পদের মধ্যে দেওয়া সম্ভব নয়। সে জন্য এই প্রশ্নটা বার বার আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আমরা উপস্থিত করেছি এবং সামনে এন. ডি. সি মিটিং এ যেখানে সমস্ত রাজ্যের মুখ্যমন্ত্রীরা বসেন এবং যোজনা সম্পর্কে, রাজ্যের অন্যান্য সমস্যা সম্পর্কে এবং রাজ্যের আর্থিক সমস্যা সম্পর্কে আলোচনা হবে। এই এন.ডি.সি. মিটিং এ রাজ্যসরকারের পক্ষ থেকে এই সম্পর্কে যা ঠিক করনীয় সেটা আমরা করবো।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী রাম কুমার নাথ, শ্রী তরনী মোহন সিনহা, শ্রী কেশব মজুমদার, শ্রী দ্রাউ কুমার রিয়াং, শ্রী সুবোধ চন্দ্র দাস, শ্রী ভানু লাল সাহা, শ্রী খগেন দাস এবং শ্রী মতিলাল সরকার।

শ্রীরাম কুমার নাথ :— মিঃ স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৩৮।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মিঃ স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ৩৮।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে খরার ফলে আমন ও রবি ফসলের ভীষণ ক্ষতি হয়েছে,

২। সত্য হইলে এই খরায় রাজ্যের কত শতাংশ ফসল নষ্ট হয়েছে,

৩। এই খরা মোকাবেলায় কি কি ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন,

উত্তর

১। খরায় আমন ধানের ক্ষতি হয়েছে। রবি ফসলের ক্ষতি সম্পর্কে এখনই কিছু বলা সম্ভব নয়।

২। প্রাথমিক তথ্য অনুসারে গত বৎসরের তুলনায় প্রায় ২৮ শতাংশ আমন ধান ক্ষতি হয়েছে। আমন ধান উৎপাদনের পূর্ব্বাভাষ চূড়ান্ত করার সময় এই ক্ষতির পরিমাণ বৃদ্ধি পাইতে পারে এইরূপ আশঙ্কা করা যাইতেছে।

৩। ফুল আসর প্রারম্ভে আমন ধান খরায় আক্রান্ত হয়। কাজেই যেখানে সম্ভব সেখানে চালু সেচ প্রকল্পগুলি হইতে সেচের জল সরবরাহ করার ব্যবস্থা করা হইয়াছে।

খরার প্রতিক্রিয়া রবি ফসলের উপর কমানোর জন্য এবং কৃষকদের রবি ফসল চাষে উৎসাহিত করার জন্য সরকার কর্তৃক যে সব ব্যবস্থা নেওয়া হইয়াছে তাহা এইরূপ :—

ক) সমস্ত চালু সেচ প্রকল্পগুলি হইতে নিয়মিত জল সরবরাহের ব্যবস্থা।

খ) যত বেশী সংখ্যক সম্ভব মৌসুমী বাঁধ দ্বারা বিভিন্ন ছড়া ইত্যাদিতে জল সঞ্চিত করে সেচের ব্যবস্থা করা এবং সম্ভবপর স্থানে অধিক জমি সেচের আওতায় আনা।

গ) পরিবহন ব্যয় ১০০ ভাগ ভর্তুকী ছাড়াও ক্রয় মূল্যের শতকরা ৩৩·৩ ভাগ ভর্তুকীতে বিভিন্ন সার কৃষকদের মধ্যে বিক্রির ব্যবস্থা।

ঘ) পরিবহন ব্যয় ১০০ ভাগ ভর্তুকী ছাড়াও বিক্রয়মূল্যের উপর কেজি প্রতি ০ ১৫ পয়সা ভর্ত্তুকীতে কৃষকদের ৩৯৩ মেঃ টন আলুর বীজ সরবরাহ।

ঙ) ২৯৭ মেঃ টন গম বীজ বিক্রয় মূল্যের উপর শতকরা ২৫ ভাগ ভর্ত্তুকীতে কৃষকদের সরবরাহ।

চ) ৪০ মেঃ টন বোরো ধানের বীজ বিক্রয় মূল্যের উপর শতকরা ২৫ ভাগ ভর্ত্তুকীতে কৃষকদের সরবরাহ।

ছ) সেচযুক্ত এলাকায় সরকারী খরচে কৃষকদের জমিতে গমের প্রদর্শনী চাষের মাধ্যমে কৃষকগণকে উন্নত প্রথায় গম চাষ সম্বন্ধে উৎসাহিত করা।

জ) সরকারী খরচে উপজাতি ও তপশীল শ্রেণীভুক্ত কৃষকদের জমিতে প্রতি ব্লকে ১০০টি করে বোরো ধানের প্রদর্শনী চাষের মাধ্যমে উন্নত প্রথায় বোরো ধান চাষ সম্বন্ধে উৎসাহিত করা।

ঝ) বোরো ধানের রোগ ও পোকার আক্রমন প্রতিহত করিতে দানা জাতীয় কীট নাশক ঔষধের ৪০ হাজার সংখ্যক "মিনিকিট" বিনা মূল্যে কৃষকদের বিতরনের মাধ্যমে ধানে পোকার আক্রমন প্রতিহত করিতে কৃষকদের উৎসাহিত করা।

ঞ) সরকারী খরচে তপশীল শ্রেণীভুক্ত কৃষকদের জমিতে প্রতি ব্লকে ২০ টি করে আলুর প্রদর্শনী চাষের মাধ্যমে উন্নত প্রথায় আলু চাষ সম্বন্ধে উৎসাহিত করা।

ট) সরকারী খরচে প্রতি মহকুমায় ৫০জন উপজাতি কৃষকদের জমিতে আলুর প্রদর্শনী চাষের মাধ্যমে উপজাতি কৃষকদের উন্নত প্রথায় আলু চাষে উৎসাহিত করা।

ঠ। লক্ষ্য মাত্রা অনুযায়ী রবি ও বোরো ফসলের চাষের কৃষকদের সাহায্যের জন্য ব্লক স্তরে, জিলা স্তরে এবং রাজ্য স্তরে উচ্চ ক্ষমতা সম্পন্ন "তদারকি কমিটি" গঠনের মাধ্যমে চালু সেচ প্রকল্পগুলির মাধ্যমে নিয়মিত জল সরবরাহ ও নিয়মিত বিদ্যুৎ সরবরাহ, প্রয়োজন মত ডিজেল সরবরাহ, কৃষকদের সময় মত প্রয়োজনীয় বীজ, সার ইত্যাদি যোগানের ব্যবস্থা।

ইহা ছাড়াও খরায় ক্ষতিগ্রস্ত এলাকার জুমিয়াদের জন্য বিশেষ সাহায্যের নিম্ন লিখিত ব্যবস্থা গ্রহন করা হয়েছে।

ক। এ-আর-১১ জাতের ধানের প্রতিটি ৪ কে. জি. হিসাবে ১২৫০ টি 'মিনিকিট' উপজাতি জুমিয়া কৃষকদের মধ্যে বিনা মূল্যে বিতরন।

খ। প্রতিটি ৫০০ গ্রাম হারে ১০ হাজারটি মেস্তা পাটের "মিনিকিট" বিনা মূল্যে উপজাতি জুমিয়া কৃষকদের মধ্যে বিতরন।

গ। প্রতিটি ২০০ গ্রাম হারে ১০ হাজারটি তুলা বীজের 'মিনিকিট" উপজাতি জুমিয়া কৃষকদের মধ্যে বিনামূল্যে বিতরন।

ঘ। প্রতিটি ১ কেজি হারে ১০ হাজারটি তিল বীজের 'মিনিকিট' উপজাতি জুমিয়া কৃষকদের মধ্যে বিনামূল্যে বিতরন।

ঙ। প্রতিটি ১.২৫ কে. জি. হারে ৮ হাজারটি উন্নত জাতের ভুট্টা বীজের "মিনিকিট" উপজাতি জুমিয়া কৃষকদের মধ্যে বিনামূল্যে বিতরন।

চ। প্রতিটি ১ কেজী হারে ২০০ মাসকলাই বীজের 'মিনিকিট' উপজাতি জুমিয়া কৃষকদের মধ্যে বিনামূল্যে বিতরন।

ছ। প্রতিটি ২ কেজি হারে আদা বীজের ২ হাজারটি "মিনিকিট' উপজাতি জুমিয়া কৃষকদের মধ্যে বিনামূল্যে বিতরন।

জ। প্রতিটি ১ কেজী হারে হরিদ্রা বীজের ২ হাজারটি "মিনিকিট" উপজাতি জুমিয়া কৃষকদের মধ্যে বিনামূল্যে বিতরন।

ঝ। প্রতিটি ৫ কেজি হারে মুগী কচু বীজের ২ হাজারটি "মিনিকিট"; উপজাতি জুমিয়া কৃষকদের মধ্যে বিনামূল্যে বিতরন।

ঞ। যেখানে সম্ভব সেখানে ক্ষুদ্র জলাশয় ও মৃত্তিকা সংরক্ষন প্রকল্পের কাজ-এর ব্যবস্থা করা হয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি তারা নিশ্চয় জানেন যে এই জুমিয়ারা ত উচু পাহাড়ে বসবাস করে। যেখানে অন্য ধরনের ফলান খুব কঠিন ব্যাপার। তার জন্য এই ধরনের বীজ দেওয়া হয়েছে যেগুলি সাধারনতঃ টিলা জমিতে করা সম্ভব হতে পারে।

শ্রীবিমল সিন্‌হা :—মাল্লিমেটারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, জুমিয়াদের জন্য কতগুলি প্রকল্প নেওয়া হয়েছে। এই ব্যাপারে আমি দৃষ্টি আর্ষন করতে চাই যে, গঙ্গানগরে ৭ টি জুমিয়া অধ্যুষিত গাঁও সভাতে মাননীয় মুখ্যমন্ত্রীর নির্দেশে ৪৩টি এসটিমেইট করা হয়েছিল। কিন্তু দুঃখের বিষয় ৩ মাস আগে তা করা সত্তেও আমলাতান্ত্রিকতার জন্য একটাতেও এখন পর্য্যন্ত কাজ আরম্ভ হয় নাই। যেখানে ৩২ মেট্রিক টন জুম বীজ কেনার কথা, আমি কয়েক-দিন আগে জানতে পারলাম মাত্র সেখানে সা৩ মেট্রিক টন বীজ সংরক্ষিত হওয়ার পর এই বীজ কেনা বন্ধ করে দিয়েছে। তারপর তুলাবীজ, আদা, হলুদ এই সম্পর্কে যে পরিমা সংগ্রহ করা উচিত যে সময়ে সেটার দিকে বিশেষভাবে অফিসার মহলে নানারকম অছিলার সৃষ্টি করে কাজের ব্যাঘাত ঘটাচ্ছে। ২৭ শে সেপ্টেম্বর এই মর্মে একটা উর্দ্ধ পর্যায়ের একটা মিটিং হয়েছিল। সেই মিটিং যতগুলি সিদ্ধান্ত করা হয়েছে তাতে কে. ডি. মেনন (প্রিন্সিপল, সেক্রেটারী) দস্তখত করেছেন। কিন্তু সেগুলি এখনও কার্যকরী হয় নাই। সেগুলি কার্যকরী করার ব্যবস্থা নেবেন কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী নৃপেন চক্রবর্তী:—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য যে প্রশ্নটি করেছেন তাকে দুইটি ভাগে বিভক্ত করা যেতে পারে। একটা হচ্ছে জুমিয়াদের জন্য যেসব ব্যবস্থা নেওয়া হয়েছে সেগুলি কার্যকরী হচ্ছে কিনা ? মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, জুমবীজ সংগ্রহের জন্য সব জায়গাতেই টাকা দেওয়া হয়েছে। এইরকম রিপোর্ট বিভিন্ন জায়গা থেকে আমরা পেয়েছি, যে টাকা দেওয়া হয়েছে তা প্রয়োজনের তুলনায় কম হতে পারে। আমি মাননীয় সদস্যদের এ বিষয়ে প্রতিশ্রুতি দিতে পারি যদি কোন জায়গায় জুম বীজ কেনার জন্য টাকার প্রয়োজন হয় সরকার সেই টাকা দেবেন। বি, ডি, ও কে সেই টাকা দেওয়া হয়েছে। তারা ল্যাম্পস্‌ ও প্যাক্‌সের মাধ্যমে সংগ্রহ করছেন। সেই সংগ্রহের ব্যাপারে আমি আশা করি মাননীয় সদস্যরা সাহায্য করবেন। কোন্ কোন্ জায়গায় কাজ আরম্ভ হয়নি তা যদি মাননীয় সদস্যরা জানান তাহলে তা অতিমধ্যেই কাজ আরম্ভ করানোর জন্য ব্যবস্থা নেওয়া যেতে পারে। অন্যান্য "মিনিকিট" যেগুলির কথা বলা হয়েছে, জুম চাষ এখনো আরম্ভ হয়নি, জুম চাষ আরম্ভ হওয়ার পর মিনিকিট যাতে ঠিকমত দেওয়া হয় তার জন্য বিভিন্ন দপ্তরগুলিকে নির্দ্দেশ দেওয়া হবে। দ্বিতীয়ঃ যে প্রশ্নটা তিনি বলেছেন কিছুদিন আগে যে উচ্চ পর্যায়ে মিটিংএ যে সিদ্ধান্তগুলি স্থির হয়েছিল, যাতে কে. ডি মেননের দস্তখত ছিল, সেই সিদ্ধান্তগুলি এখনো কার্যকরী হয় নাই। সেই সিদ্ধান্তগুলির মধ্যে ছিল জুমিয়ারা যাতে সারা বছর আগামী ফসল পর্য্যন্ত কাজ করে যেতে পারে সেইরকম ব্যবস্থা করা। মাননীয় সদস্যরা যদি এমন কিছু জানতে পারেন এমন কোন জায়গার নাম যে জায়গায় কাজের অভাব আছে তাহলে সেই জায়গাতে কাজের ব্যবস্থা করে দেওয়া যেতে পারে। ফরেষ্ট দপ্তর থেকে বলা হয়েছে কাজের লোক পাওয়া যাচ্ছে না। আমরা জানি অনেক জায়গাতে লোক কম আছে, অনেক জায়গাতে কাজ কম আছে। অনেক জায়গাতে এস, আর, ই, পি, এন, আর. ই, পিতে অনেক লোক কাজে ব্যস্ত। মাননীয় সদস্যরা শুধু জেনারেল টার্মসে না বলে শুধু হাউসের ভিতরেই নয়, হাউসের বাইরেও তারা বিভিন্ন দপ্তরে বলে দিতে পারেন. কোন্ কোন্ জায়গায় কাজের অভাব আছে। যেমন জম্পুই পাহাড়ে সেখান থেকে বলা হয়েছিল সেখানে কাজের ভীষণ অভাব। সঙ্গে সঙ্গে

সেখানে নির্দ্দেশ দেওয়া হয়েছে। কাজেই জুমিয়াদের জন্য যদি টাকার প্রয়োজন হয় তাহলে সরকার তা দেবে। যেহেতু এলাকাগুলি অত্যন্ত ছড়ানো। সেইসব জায়গায় অ্যাডমিনিস্ট্রেসন পৌছানো খুবই কষ্টকর। কারণ উপজাতি যুবসমিতি সেখানে অনবরত খুন, রাহাজানি ডাকাতি করে চলেছে। যারজন্য কর্মচারীদেরকে ঐ সব এলাকায় পাঠানো যাচ্ছেনা। তাই টি, ইউ, জে, এস. এই সব খুন রাহাজানি না কমান তাহলে জুমিয়াদের বাঁচানো খুবই কষ্টকরহবে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া: - সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি বিগত খরার সময়ে কয়টা জলসেচ অচল ছিল এবং গাঁওসভাতে বিতরণের জন্য কয়টা পাম্পসেট অচল ছিল এবং আরেকটি সাপ্লিমেন্টারী হল আইন শৃংখলার অবনতির জন্য টি, ইউ, জে, এসকে দায়ী করা হয়েছে তা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ?

শ্রী নৃপেন চক্রবর্ত্তীঃ—মাননীয় স্পীকার, স্যার, জল সেচের ব্যবস্থাটা সম্পর্কে সরকার খুবই গুরুত্ব দিয়েছেন। সেটা এই হাউসের কাছে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে, তার উপর আলাদা ভাবে আলোচনা করা হবে। জল সেচের ব্যবস্থা থাকা সত্বেও যে সব জায়গায় তা সক্রিয় নয়, মাননীয় সদস্যগণ আপনারা এটা সম্পর্কে আলাদা ভাবে আলোচনা করার সুযোগ পাবেন। এই প্রশ্নের জবাবে সে তথ্য এখানে উপস্থিত করা সম্ভব নয়, এইটা নিয়ে আলাদা ভাবে আলোচনা করার ব্যবস্থা হতে পারে।

আর দ্বিতীয় প্রশ্ন যেটা করেছেন- যেসব এলাকাতে জুমিয়ারা থাকেন. সেগুলি দুর্গম এলাকা এবং দুস্কৃতকারীদের আড্ডায় পরিণত হয়েছে। সেখানে আজ পর্য্যন্ত কত খুন হয়েছে, ডাকাতি হয়েছে তার তুলনা নাই। পরন্ত কাঠালীয়া ছড়ার বাজারে ল্যাম্পসে লুট হয়েছে, ওরা সেখানে সম্মেলন করছেন, কিন্তু ঐ ডাকতদেরকে তারা একটা কথাও বলেনি।

অধ্যক্ষ মহাশয়ঃ—মানননীয় সদস্য শ্রীখগেন দাস।

শ্রীখগেন দাসঃ—কোয়েশ্চান নাম্বার ৬৪.

শ্রীনৃপেন চক্রবর্ত্তী:—মাননীয় স্পীকার, স্যার, কোয়েশ্চান নাম্বার ৬৪,

প্রশ্ন

১। বিগত ১৯৮১ ইং সনের ১ লা নবেম্বর থেকে ৬ ই জানুয়ারী ১৯৮২ ইং পর্য্যন্ত সময়ের মধ্যে ত্রিপুরায় মোট কয়টি বিদ্যালয় গৃহ, কয়টি পুল ও কয়টি অফিস গৃহ অগ্নিদগ্ধ হয়েছে।

২। এই সমস্ত অগ্নিকাণ্ডে মোট ক্ষতির পরিমাণ কত,

৩। এই সমস্ত অগ্নিকাণ্ডের ঘটনাগুলি কোন অন্তর্ঘাতমূলক কাজ কিনা ?

উত্তর

১। বিদ্যালয় গৃহ-৩৪টি. পুল-৪ টি এবং অফিস গৃহ-৫ টি।

২। এই সমস্ত অগ্নিকাণ্ডে মোট ক্ষতির পরিমাণ প্রায়-২৯,৭৬,৮১৫ টাকা।

৩। অধিকাংশ অগ্নিকাণ্ডের ঘটনাগুলিই দুর্ঘটনা জনিত কারণে ঘটিয়াছে। এর মধ্যে কিছু সংখ্যক ঘটনা অন্তর্ঘাতমূলক কাজ কিনা তা নিশ্চিত রূপে বলা যায় না।

শ্রীকেশব মজুমদার ঃ—মাননীয় স্পীকার, স্যার, যে সমস্ত অগ্নিকাণ্ড সম্পর্কে থানায় অভিযোগ করা হয়েছে, সেই সমস্ত অগ্নিকাণ্ডের সঙ্গে জড়িত ব্যক্তিদের মধ্যে কয়জনকে গ্রেপ্তার করা হয়েছে।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার, স্যার, অগ্নিকাণ্ডের সঙ্গে জড়িত ব্যক্তিদের মধ্যে কিছু গ্রেপ্তার করা হয়েছে, তবে তার সঠিক সংখ্যা এখনই এখানে দেওয়া সম্ভব হবে না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ— মাননীয় স্পীকার স্যার, অগ্নিকাণ্ডের সঙ্গে জড়িত ব্যক্তিদের অনেকেই শাসক দলের সঙ্গে যুক্ত থাকায় পুলিশ তাদেরকে গ্রেপ্তার করছে না। মাননীয় মন্ত্রী মহোদয়ের কি তা জানা আছে।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার, স্যার, এইটা খুবই দুঃখের ব্যাপার যে এই সব ঘটনার সঙ্গে জড়িতদের মধ্যে আমরা দেখেছি যে অনেকেই উপজাতি যুব সমিতি ও আমরা বাঙ্গালীর সঙ্গে যুক্ত বা সমর্থক। এইটা সরকারের পক্ষে খুবই দুঃখের ব্যাপার।

শ্রীকেশব মজুমদার :—মাননীয় স্পীকার, স্যার, এইভাবে সমস্ত ঘটনা ঘটেছে, এইগুলি কি রাজ্যের পক্ষে ক্ষতিকারক হচ্ছে না। আমরা এইগুলি সম্পর্কে আমরা বাঙ্গালী, উপজাতি যুব সমিতি, কংগ্রেস (ই)র লোকেরা কি এর বিরুদ্ধে নিন্দা করে কোন বক্তব্য প্রচার করেছেন?

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ—মাননীয় স্পীকার, স্যার, এইভাবে যে সমস্ত স্কুলগুলি পোড়ানো হচ্ছে, তার বিরুদ্ধে বিরোধী দলের সদস্যদের মধ্যে কোন প্রতিবাদ উঠে নি। কিছুদিন আগে তাদের একজন প্রতিনিধি আমাকে বলেছেন যে দেখুন আমার এলাকার স্কুলটা পোড়ানো হয়েছে। সেটা ট্রাইবেল এবং পাহাড়ী এলাকা। আমি তাঁকে বলেছি যে, এই স্কুলে আপনাদের ছেলেমেয়েরাই পড়াশুনা করে, কেন সেখানে ইচ্ছা করে আগুন লাগিয়ে দিয়ে আপনারা সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করছেন। আমাদেরকে আপনারা না চান তো ভোটের মাধ্যমে আসুন। আমি মাননীয় সদস্যদের কাছে অনুরোধ রাখব যে, আপনারা আপনাদের ছেলেদেরকে এই সমস্ত সন্ত্রাসমূলক কাজ থেকে বিরত রাখতে চেষ্টা করুন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— মাননীয় স্পীকার, স্যার, যে সমস্ত ব্যক্তিদের এই সমস্ত ঘটনার জন্য মামলা দেওয়া হয়েছে, তাদেরকে কেন এরেষ্ট করা হচ্ছে না, তা আমি মাননীয় মন্ত্রী মাহোদয়ের কাছে জানতে চাই। তারপর আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ রাখব যে, এই সমস্ত স্কুলগুলিকে রক্ষা কল্পে পুলিশী ব্যবস্থাকে আরও সক্রিয় করুন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— স্যার, আমাদের এখানে হাজার হাজার স্কুল আছে, কাজেই প্রত্যেকটা স্কুলকে পুলিশ দিয়ে পাহারা দেওয়ানো সম্ভব হবে না। গ্রামের লোকরা যদি তাদের স্কুলকে পাহারা দিতে না পারে তাহলে পুলিশ দিয়ে স্কুল রক্ষা করা যাবে না।

মি: স্পীকার :— মাননীয় সদস্য শ্রীমোহন লাল চাকমা।

শ্রীমোহন লাল চাকমা :—মাননীয় স্পীকার, স্যার, কোয়েশ্চান নাম্বার ৭৭।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী ঃ—মাননীয় স্পীকার, স্যার, কোয়েশ্চান নাম্বার ৭৭।

প্রশ্ন

১। ১৯৮১-৮২ইং সনে সমাজদ্রোহীদের দ্বারা কতটি স্কুল গৃহ ও অন্যান্য ঘর ভস্মীভূত হয়, ইহাতে কি পরিমাণ অর্থ ক্ষতি হয়।

২। এই ঘটনার সাথে জড়িত কোন দুষ্কৃতকারী ধরা কিনা,

৩। যদি ধরা সম্ভব হইয়া থাকিলে তাদের কোন রাজনৈতিক পরিচয় আছে কি ?

উত্তর

১। ৬৪টি স্কুল গৃহ, ১৭৩টি অন্যান্য গৃহ। ইহাতে মোট ক্ষয় ক্ষতির পরিমাণ প্রায় ২২,৩৫,৮১২ টাকা।

২। ১২০ জনকে গ্রেপ্তার করা হইয়াছে।

৩। ১৯টি ক্ষেত্রে আমরা বাঙালী দলের সমর্থক এবং ৭টি ক্ষেত্রে ত্রিপুরা উপজাতি যুব সমিতির সমর্থক জড়িত আছে বলিয়া সন্দেহ করা হইতেছে।

মিঃ স্পীকার: মাননীয় সদস্য শ্রীতপন চক্রবর্তী।

শ্রীতপন চক্রবর্তী :— মাননীয় স্পীকার, স্যার, কোয়েশ্চান নাম্বার ১২৬।

শ্রীনৃপেন চক্রবর্তী :— মানীয় স্পীকার, স্যার, কোয়েশ্চান নাম্বার ১২৬।

প্রশ্ন

১। রাজ্য সরকারের সহায়তায় ত্রিপুরায় কয়টি ব্যাংক কাজ করছে ? ব্যাংকগুলি কি কি ?

২। গত চার বছরে ঐ সব ব্যাংক থেকে কতজন শ্রমিক, কৃষক, ছোট দোকানদার, কর্মচারী ও সাধারণ মানুষ ঋণ পেয়েছেন ?

উত্তর

১। ১৪টি ব্যাংক, ব্যাংকগুলির নাম নিম্নরূপ :—

ক) ষ্টেট ব্যাংক,
খ) ইউনাইটেড ব্যাংক,
গ) ইউনিয়ন ব্যাংক,
ঘ) সেণ্ট্রাল ব্যাংক,
ঙ) এলাহাবাদ ব্যাংক,
চ) কমার্শিয়েল ব্যাংক,
ছ) পাঞ্জাব ও সিন্ধু ব্যাংক,
জ) ব্যাংক অব বারোদা,
ঝ) ইণ্ডিয়ান ব্যাংক,
ঞ) বিজয়া ব্যাংক,
ট) ত্রিপুরা গ্রামীণ ব্যাংক,
ঠ) কো-অপারেটিভ ব্যাংক,
ড) কো-অপারেটিভ ল্যাণ্ড ডেভেলাপমেণ্ট ব্যাংক,
ঢ) আরবান ল্যাণ্ড ডেভলাপমেণ্ট ব্যাংক,

২। গত চার বছরে কত জন শ্রমিক, কৃষক, ছোট দোকানদার কর্মচারী ও সাধারণ মানুষ ঐ সকল ব্যাংক থেকে ঋণ পেয়েছেন তার বিস্তারিত তথ্য সরকারের হাতে নেই।

শ্রীকেশব মজুমদার :— সাপ্লিমেন্টারি স্যার, যেসব ব্যাংকগুলি কাজ করছে, তাদের কয়টি শাখা বিভিন্ন জায়গায় ছড়িয়ে পড়েছে এবং এ পর্যন্ত গ্রামের মানুষের কাছে কতটুকু সুযোগ সুবিধা দিতে পেরেছে ?

শ্রীনৃপেন চক্রবর্তী :— কয়টি শাখা কাজ করছে সে তথ্যটি আমি এখানে দিতে পারছি না না তবে মোটামুটি একটা হিসাব ১৯৭৮, ৭৯, ৮০ ও ৮১ এর আমি দিতে পারব—যে বিভিন্ন ব্যাংক শ্রমিক শ্রেণীর লোককে, কৃষক ও স্মল ট্রেডারকে কত টাকা ঋণ দিয়েছে। শ্রমিক শ্রেণীর লোকদেরকে ৫টি ব্যাংক একত্রে ঋণ দেয় ১৯৭৮ সালে ১৭ লক্ষ ৩ হাজার, ১৯৭৯ সালে ১৫ লক্ষ ২২ হাজার। ১৯৮০ সালে ৭ লক্ষ ৫৬ হাজার টাকা। ১৯৮১ সালের কোন হিসাব সম্ভবত: এখানে সংগ্রহ করা হয়নি।

কৃষকদেরকে ১৯৭৮ সালে দেওয়া হয় ১ কোটি ৬৬ লক্ষ, ৩২ হাজার টাকা, ১৯৭৯ সালে ৩ কোটি ৩২ লক্ষ ৭ হাজার টাকা, ১৯৮০ সালে ১ কোটি ৩৬ লক্ষ ৩৯ হাজার টাকা, এবং ১৯৮১ সালে ৩ কোটি ২১ লক্ষ ১৬ হাজার টাকা। ১৯৮০ সালটা মনে রাখবেন বাংলা সাল বলে সম্ভবত: অনেকটা কম।

স্মল ট্রেডারসদেরকে ১৯৭৮ সালে ঋণ দেওয়া হয়েছে ৭৭ লক্ষ ৪৩ হাজার টাকা, ১৯৭৯ সালে ৭০ লক্ষ ৪৪ হাজার টাকা, ১৯৮০ সালে ২৯ লক্ষ ৬৯ হাজার টাকা, ১৯৮১ সালে ২ কোটি ৩ লক্ষ ৪৪ হাজার টাকা।

শ্রীনকুল দাস :— সাপ্লিমেন্টারি স্যার, বিশেষ করে যেসকল ঋণের ক্ষেত্রে শতকরা ৪ টাকা সুদ সেরকম কতটি ব্যাংক কত জন লোককে ঋণ দিয়েছে এরকম কোন তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্তী :— মাননীয় স্পীকার, স্যার, এরকম তথ্য এখন আমার কাছে নেই তবে রিজার্ভ ব্যাংক ও ইউনিয়ন ফিন্যান্স মিনিষ্টারের সঙ্গে আলাপ আলোচনা চলছে যাতে আরও বেশী ক্ষেত্রে এটা করা যায়।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীনিরঞ্জন দেববর্মা।

শ্রীনিরঞ্জন দেববর্মা ঃ— মাননীয় স্পীকার, স্যার, কোয়েশ্চান নাম্বার ১০২।

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার, সার, এডমিটেড কোশ্চেন নাম্বার—১০২।

প্রশ্ন

১। বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর থেকে ১৯৮২'র জানুয়ারী অবধি গ্রামীণ গরীব মানুষের স্বার্থে এ রাজ্যে এ পর্য্যন্ত কয়টি গ্রামীণ ব্যাঙ্কের শাখা খোলা হইয়াছে ( ব্লক বা বিভাগ ভিত্তিক তার হিসাব )।

২। এ রাজ্যে গ্রামীণ ব্যাংকে রাজ্য সরকারের শেয়ার কত অংশ আছে, এবং

৩। এ পর্য্যন্ত ঐ শাখা ব্যাংকগুলি কত টাকা ঋণ বিতরণ করিয়াছেন (তার পৃথক পৃথক হিসাব)?

উত্তর

১। বর্তমান সরকার ক্ষমতায় আসার পর ২৯টি শাখা খোলা হয়েছে। বিভাগ ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| | |
|---|---|
| সদর— | ৯টি |
| সোনামুড়া | ২টা |
| খোয়াই— | ২টি |
| উদয়পুর— | ৩টি |
| অমরপুর— | ১টি |
| বিলোনীয়া— | ৫টি |
| সাব্রুম— | ২টি |
| কৈলাসহর— | ২টি |
| ধর্মনগর— | ১টি |
| কমলপুর— | ২টি |

২। ১৫ শতাংশ,

৩। বিভিন্ন গ্রামীণ ব্যাংকের শাখা কর্তৃক লগ্নীকৃত ঋণের পরিমান নিম্নরূপ :—

| | | | |
|---|---|---|---|
| ১। | আগরতলা— | ১১,২১৯ | (হাজার টাকা হিঃ) |
| ২। | বিশালগড়— | ৩,৫৭৪ | |
| ৩। | বিশ্রামগঞ্জ— | ১,৫৬২ | |
| ৪। | বিক্রমনগর— | ৬১৫ | |
| ৫। | বক্সনগর— | ৮৭৬ | |
| ৬। | চেত্রী— | ৯২৭ | |
| ৭। | যোগেন্দ্রনগর— | ২,৬৬৮ | |
| ৮। | কাঠালিয়া— | ১,৮১৬ | |
| ৯। | খোয়াই— | ১,৬৬৩ | |
| ১০। | খয়েরপুর— | ৮১৬ | |
| ১১। | কামালঘাট— | ৩৬৮ | |
| ১২। | নলছড়— | | |
| ১৩। | ধলেশ্বর — | ৪,৫৫০ | |
| ১৪। | মোহনপুর— | ৪০৬ | |
| ১ । | বড়দোয়ালী | ১,৬৭৪ | |
| ১৬। | গাবর্দি— | ৩৯৪ | |
| ১৭। | তেলিয়ামুড়া— | ১,১৫৯ | |
| ১৮। | পঞ্চবটী— | ১,৫৪১ | |
| ১৯। | অভয়নগর— | ১,৩২৩ | |

| | | |
|---|---|---|
| ২০। | বাগমা— | ৪০২ |
| ২১। | কাকড়াবন— | ১৩৭২ |
| ২২। | গকুলনগর— | ১৯২০ |
| | | ৪২৫৮৭ |

মি: স্পীকার :—যে সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেইগুলির লিখিত এবং তারকা চিহ্নবিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

শ্রীদ্রাউ কুমার রিয়াং :—মাননীয় স্পীকার স্যার, আমরা যে সকল প্রশ্ন এই সভায় আনি সেইগুলি সর্বশেষে থাকায় আমরা অরেল আনসারের সাপ্লিমেন্টারী প্রশ্ন করার কোন সুযোগ পাইনা। আমাদের মনে হচ্ছে এটা উদ্দেশ্যমূলকভাবে করা হচ্ছে।

শ্রীনৃপেন চক্রবর্তী :—স্যার, এটা অফিস যেভাবে রিসিভ করছে সেভাবেই প্রশ্নগুলি আসছে। মাননীয় বিরোধী গ্রোপের সদস্যরা অফিসে গিয়ে দেখতে পারেন।

মি: স্পীকার :—মাননীয় সদস্য, অফিস যেভাবে রিসিভ করছে সেই রিসিভের সিরিয়াল অনুযায়ী প্রশ্নগুলি আসছে এবং এটাই সভার নিয়ম। আপনি বসুন। এখন রেফারেন্স পিরিয়ড শুরু হচ্ছে।

এখন রেফারেন্স প্রিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রীসমর চৌধুরী এবং মাননীয় সদস্য শ্রীরুদ্রেশ্বর দাস মহাশয়ের নিকট থেকে একটি নোটিশ পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লেখিত বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়েছি। বিষয়টি হ'ল—

"আগরতলা বিচারালয়ে প্রয়োজনীয় সংখ্যক বিচারকের অভাবে এবং তজ্জনিত অসুবিধা সম্পর্কে।"

আমি এখন ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এখুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানান।

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, আমি এখনই হাউসের সামনে আমার বিবৃতি উপস্থিত করছি।

Mr. Speaker Sir, some local newspapers have published some news items that Agartala Bar Association have in a resolution resented for the vacancies in a number of lower civil and criminal courts in Sadar caused due to slow promotion of Judicial officers from Grade III to Gr. II paralysing thereby normal functioning of the Courts. The Reports blamed the State Government for not taking timely steps for filling up the vacancies for Lower Courts.

It is true that some existing Lower Civil and Criminal Courts in the State, Munsiff and Judicial Magistrate Courts which fall vacant in the last part of January and early February due to promotion of some Judicial Officers and deputation of four Officers at training at Gouhati arranged by the Gauhati High Court. In Sadar only the Chief Judicial Magistrate is functioning. The District Magistrate is working as a part-time Judicial Mrgistrate for the Munsiff is now on leave. All other Courts of Judicial Magistrate including that of Munsiff in Sadar vacancies there is causing great inconvenionce to the public.

As regards the steps taken up for filling up the vacancies, it may be mentioned that the recruitment of Grade III Judicial Officers is to be made from the recommendation of the Tripura Public Service Commission and the High Courts. It is seemed that the Commission could not recommend a number of candidates as suitable candidates were not found.

In 1979 we requisitioned to the Commission for recruitment of four Judicial Officers but it could only recommoned one candidate who was appointed accordingly.

In 1980 Five Judicial Officers of Grade III had been appointed on the recommondation of the High Court.

From the above picture it may be suggested that one Officer from Kamalpur and one from Belonia may be transferred to Agartala as step-gap arrangement. It may be mentioned here that Agartala is the largest in civil and criminal cases in the State The High Court may accordingly, most immeniately transfer the officers from Kamalpur and Belonia and posted at Agartala and save the situation from the present dislocation.

We are very sorry for such state of affair that have been created and the State Government is not responsible for it.

In 1981 requisition was sent to the Commission for filling up of four posts. In the last part of January, 1982 the Commission has sent a panel of Six candidates recommending their appointment to Grade III of the service. We have already issued offer of appointment to four candidates from the panel. The Government is also considering the appointment of the other candidates of the panel.

At present there are 19 Judicial Officers of Grade III in the whole State. Out of them one or more may be on leave. In this situation the existing Officers In the stations may be required to look after both the Civil and Criminal Courts. It may also be said that two more Officers may be posted at Agartala immediately by transfer from other Stations.

The following is the Station-wise strength of the Judicial Officers :—

| | | |
|---|---|---|
| Dharmanagar | — | 1 (one) no. |
| Kailashar | — | 1 (one) no. |
| Kamalpur | — | 2 (two) nos. |
| Khowai | — | 2 (two) nos (Out of these two one is on leave) |
| Sonamura | — | 1 (one) |
| Udaipur | — | 1 (one) |
| Amarpur | — | 1 (one) |
| Belonia | — | 1 (one) |
| Subroom | — | 1 (one) |
| Sadar | — | 1 (one) (The Officer is on leave and one part-time Officer is working) |

## CALLING ATTENTION

মি: স্পীকার—আমি নিম্নলিখিত সদস্যদের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয় বস্তু হল—

"বিগত ১৯৮১ ইং সনের ডিসেম্বর মাসে উদয়পুরের নোয়াবাড়ী উচ্চ বিদ্যালয় এবং তৎ পরবর্ত্তী সময়ে কয়েক দিনের ব্যাবধানে পিত্রা, গামারিয়া ও শালগড়া উচ্চ বিদ্যালয় সহ কয়েকটি উচ্চ বুনিয়াদি ও নিম্ন বুনিয়াদি বিদ্যালয় দুস্কৃতিকারীদের দ্বারা ভস্মীভূত সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। মাননীয় মুখ্যমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী—মাননীয় স্পীকার, স্যার, আমি আগামী ১৭ই ফেব্রুয়ারী এই সম্পর্কে বিবৃতি দিতে পারব।

মি: স্পীকার—মাননীয় মুখ্যমন্ত্রী ১৭ই ফেব্রুয়ারী এই সম্পর্কে বিবৃতি দেবেন। আমি নিম্নলিখিত সদস্যদের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী আর একটি নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো—

"গত ১৬ ই জানুয়ারী লেবাছড়া পাঁওসভার প্রধান কম: গনেশ সাহার মৃত্যু সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য শ্রীশ্যামল সাহা কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। মাননীয় মুখ্যমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্যে আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তা হলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী—মাননীয় স্পীকার, স্যার, আমি এই সম্পর্কে ১৭ই ফেব্রুয়ারী বিবৃতি দেব।

মি: স্পীকার—মাননীয় মুখ্যমন্ত্রী এই সম্পর্কে আগামী ১৭ই ফেব্রুয়ারী বিবৃতি দেবেন।

আমি নিম্নলিখিত সদস্যদের নিকট থেকে আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো—

"গত ২০ শে নভেম্বর বীরচন্দ্র মনু পুলিশ ফাঁড়িতে কতিপয় দুর্বৃত্ত কর্তৃক গুলিচালনা ও হামলা করার ঘটনা সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়েছি। মাননীয় মুখ্যমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এই বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী—আগামী ১৬ ই ফেব্রুয়ারী বিবৃতি দেব।

অধ্যক্ষ মহাশয়—আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীসুনীল চৌধুরী মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন।

নোটিশটির বিষয় বস্তু হলো:—"গত ২২.১২,৮১ ইং কং (ই) দুর্বৃত্ত কর্তৃক শ্রীনগর গ্রামীণ ব্যাঙ্কের মধ্যে যুব ফেডারেশনের কর্মিদের উপর আক্রমণ করে আহত করা ও ব্যাঙ্কের আসবাবপত্র ভাঙচুর করা, টাকা ছিনতাই (প্রায় সাড়ে তিন হাজার) ও পুলিশের উপর বোমা নিক্ষেপ করা সম্পর্কে"।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী—মাননীয় স্পীকার, স্যার. গত ২২-১২-৮১ ইং ১০ টা ২০ মিনিটের সময়ে যখন অভিযোগকারী নলুয়া বাসী শ্রীমন্টু সরকার শ্রীনগর গ্রামীণ ব্যাঙ্কে টাকা জমা দিতে আসিয়াছিলেন—অভিযুক্ত সর্বশ্রী সাধন বিশ্বাস, বাদল চৌধুরী, শংকর মল্ল এবং কৃষ্ণনগরের অপর কয়েকজন কং (ই) ধারালো অস্ত্রের দ্বারা তাহাকে আক্রমণ করে এবং তাহার নিকট হইতে ৩,৫৫৫্ টাকা ও তাহার হাতঘড়ি ছিনাইয়া নিয়া যায়।

এই ভিত্তিতে ভারতীয় দণ্ডবিধি ৩৯৫/৪১৯/৩০৭ ৩২৪ ধারা বলে সাবরুম থানায় ১১(১২)৮১ নং অভিযোগ নথীভুক্ত করা হয়।

এক ব্যক্তিকে গ্রেপ্তার করা হইয়াছে এবং তিন ব্যক্তি কোর্টে আত্মসমর্পন করিয়াছেন।

সকলকেই জামিনে মুক্তি দেওয়া হইয়াছে। অভিযোগকারী একজন সি, পি,আই,(এম) কর্মী এবং অভিযুক্ত ব্যক্তিগণ কং (ই) দলভুক্ত।

গ্রামীণ ব্যাঙ্কের কিছু আসবাবপত্র সামান্য ভাঙচুর হয়। ঘটনাটি ব্যাঙ্কের ভিতরেই ঘটে। বিষয়টি তদন্তাধীন আছে।

অধ্যক্ষ মহাশয় :—আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রী নিরঞ্জন দেববর্মা মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন।

নোটিশটির বিষয়বস্তু হলো :—

"গত ২০শে জানুয়ারী টাকারজলা থানাধীন সাংকুমা গাঁওসভার কিল্লাবাড়ীর শম্ভুরাম দেববর্মাকে সমাজদ্রোহীরা ঘর থেকে ডেকে নিয়ে নিখোঁজ করা সম্পর্কে"।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার স্যার, গত ২০-১-৮২ ইং রাত্রিতে ২ জন অজ্ঞাতনামা কিল্লাবাড়ী গ্রামে অবস্থিত শ্রী শম্ভু রাম দেববর্মাকে তাহার নিজস্ব বাড়ী থেকে এক অজ্ঞাতস্থানে ডাকিয়া নিয়া যায় যেখান থেকে সে আর ফিরিয়া আসে নাই। শ্রী শম্ভু রাম দেববর্মার স্ত্রী শ্রীমতি মংগলক্ষ্মীর অভিযোগক্রমে টাকারজলায় থানায় ঐ ঘটনা সম্পর্কে ভারতীয় দণ্ডবিধির ৩৬৪ ধারা বলে এফ, আই, আর ৭(১)৮২ নং কেইস দায়ের করা হয়। এই কেইসটি এখন তদন্তাধীন আছে।

ঘটনার অনুসন্ধান কালে টাকারজলা থানাধীন ওয়াকীরাম বাড়ীর জনৈক বিষ্ণুকুমার দেববর্মার ছেলে শ্রী শচীন্দ্র দেববর্মাকে বিগত ৩-২-৮২ তারিখে তাঁহার গ্রাম হইতে গ্রেপ্তার করা হয়। বর্ত্তমানে তিনি পুলিশ হেপাজতে আছেন। তাহাকে ত্রিপুরা উপজাতি যুবসমিতির সমর্থক বলিয়া শোনা যায়। পুলিশ শম্ভু রাম দেববর্মাকে বাহির করিবার জন্য জোর তল্লাসী চালাইতেছে। এ ব্যাপারে গোয়েন্দা শাখার সাহায্য গ্রহণ করা হইয়াছে।

শ্রী নিরঞ্জন দেববর্মা :—পয়েণ্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, এই শম্ভু রাম দেববর্মা আগে উপজাতি যুব সমিতির লোক ছিল। তিনি খুন খারাপি ত্যাগ করে শান্তি বাহিনীর কর্মী হিসেবে গণমুক্তি পরিষদে যোগ দেন এবং গত ৩-১-৮২তে মনোরঞ্জন রাংখল তাকে খুন করার জন্য হুমকী দেয় এবং গত ২০ জানুয়ারী রাত্রি অনুমান সাড়ে সাতটা হবে, ঐ সময় তাকে ঘর থেকে ডেকে নিয়ে যায় এবং ঐ দলের মনোরঞ্জন রাংখল, শচীন্দ্র দেববর্মা, মণ্টু কিশোর জমাতিয়া এবং বামপুরের বাবলু জমাতিয়া শ্রী শম্ভু রাম দেববর্মাকে গুলি করে হত্যা করে। এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ?

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার, স্যার, আমি আগেই বলেছি যে এই জিনিসগুলি গোয়েন্দা শাখার হাতে দেওয়া হয়েছে এবং সরকার অত্যন্ত গুরুত্ব সহকারে মাননীয় সদস্য যে অভিযোগগুলি উত্থাপন করছেন, সেগুলি বিবেচনা করে দেখবেন এবং আমি আশা করি যে পুলিশ এগুলির অনুসন্ধান করবেন।

শ্রী নিরঞ্জন দেব বর্মা :—স্যার, তদন্তের সুবিধার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে আরও কিছু তথ্য দিচ্ছি। এই দুষ্কৃতিকারীরা যে শুধু বুদ্ধি চন্দ্র দেববর্মাকে হত্যা করে তাই নয়, তারা এ'দিন রাত্রিতে জুমিয়া মুড়ার বুদ্ধি চন্দ্র দেববর্মার বাড়ীতে ডাকাতি করে নগত ৭০ টাকার মুরগী, ছাগল এবং হাঁস ইত্যাদি নিয়ে যায়। মোটামোট ভাবে উপজাতি যুবসমিতির সদস্যরা এ' এলাকাকে একটা মুক্ত এলাকা করার জন্য ঘরে ঘরে গিয়ে হুমকি দিচ্ছে যে যারা মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি করবে অথবা গিয়ে গণমুক্তি পরিষদ করবে, তাদেরকে হত্যা করা হবে। কাজেই এ' এলাকার লোকেরা নিরাপত্তা বোধ করতে পারছে না।

শ্রী নৃপেন চক্রবর্ত্তী :—মাননীয় স্পীকার, স্যার, এটা খুবই দুঃখজনক যে এই সব ঘটনা সম্পর্কে এখানে যে অভিযোগ করা হচ্ছে, তা শুনে বিরোধী গ্রুপের সদস্যরা হাসি ঠাট্টা করছেন, ইতিহাসে এই রকম ঘটনা ঘটে না এবং এই হাউসের সামনে আমরা এটা আশা করতে পারি না। তবে আমি মাননীয় সদস্যদের আশ্বাস দিতে চাই যে পুলিশ এই সমস্ত ঘটনার প্রয়োজনীয় অনুসন্ধান করবেন, এবং কোন এলাকাকে মুক্ত এলাকা করতে দেওয়া হবে না, ত্রিপুরা রাজ্যে

প্রতিটি এলাকা গণতান্ত্রিক কাঠামোর মধ্যে যেমন থাকা উচিত ঠিক তেমনিই থাকবে। কাউকে নিজের হাতে আইন তুলে নিতে দেওয়া হবে না।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—এখানে মাননীয় সদস্য, নিরঞ্জন দেববর্মা বলেছেন যে ২০ তারিখে সন্তরাম দেব বর্মাকে হত্যা করা হয়েছে এবং ১৫ই জানুয়ারী তারিখে বিধি কুমার জমাতিয়ার স্ত্রীকে বলাতকার করা হয়েছে। এবং উপজাতি যুব সমিতির দুষ্কৃতিকারীরা বৃদ্ধি দেববর্মার বাড়ীতে ডাকাতি করে লুঠ পাট করে নিয়ে যায়। কিন্তু আমি বলব এখানে যাদের কথা বলা হয়েছে, তারা কিছুদিন আগেও উপজাতি যুব সমিতির সদস্য ছিলেন এবং উপজাতির যুব সমিতির সংগঠনের সঙ্গে যুক্ত ছিলেন কিন্তু বামফ্রন্ট সরকার ভয় ভীতি এবং পুলিসী অভিযান চালিয়ে উপজাতি যুব সমিতির সংগঠনকে তছনছ করার এই সব কাজ কর্মগুলি করে যাচ্ছেন। কারণ আমরা দেখছি যে বামফ্রন্ট জনগণের থেকে ক্রমশ বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে। কাজেই উপজাতি যুব সমিতি সংগঠন থেকে যাদের বহিস্কার করা হয়েছে, বামফ্রন্ট সরকার তাদের নিজের দলে আশ্রয় দিচ্ছে আর উপজাতির সংগঠনের নামে নানা কাল্পনিক গল্প ছড়াচ্ছেন। এটা কোন মতেই চলতে দেওয়া যায় না।

শ্রী নৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার, স্যার, মাননীয় সদস্য এখানে যে সব তথ্য দিয়েছেন, সেগুলি তদন্ত করা হবে।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য বৃন্দ, আমি মাননীয় বিদ্যা চন্দ্র দেব বর্মা মহোদয় কর্তৃক আনীত একটি—সর্ট' ডিস্কাশন অন মেটার্স' অব আর্জেন্ট পাবলিক ইম্পোর্টেন্স এর নোটিশ অনুমোদন করেছি। নোটিশটির বিষয়বস্তু হল—ত্রিপুরা রাজ্যে খাসটিলা ও এলটেড অনাবাদী ভূমিতে ফসল উৎপাদনের জন্য সরকারী ভাবে উদ্যোগ গ্রহণ করা সম্পর্কে। নোটিশটির উপর আলোচনা হবে আগামী ১৭ই ফেব্রুয়ারী, বুধবার, ১৯৮২ ইং।

সভার পরবর্তী কার্যসূচি হল

Laying of a copy of the Notification No. 282/I/TP/81 dated 14.9.81 issued by the Election Commission of India pertaining to the State of the Tripura, as required under sub-section (2) of Section 9 of the Representation of the people Act, 1950.

আমি মাননীয় মুখ্য মন্ত্রী মহোদয়কে নোটিফিকেশানটি সভার সামনে পেশ করার জন্য অনুরোধ করছি।

Shri Nripen Chakraborty :—Mr. Speaker, Sir, I beg to lay a copy of the Notification No. 282/I/TP/81 dated 14.9.1981 issued by the Election Commission of India pertaining to the State of Tripura, as required under sub-section (2) of Section 9 of the Representation of the Pepole Act, 1950.

Mr. Speaker ;—সভার পরবর্ত্তী কার্য্যসূচী হল :—

Laying of a copy of the Tripura Motor Vehicles (Amendment) Rules, 1981.

আমি এখন মাননীয় পূর্ত্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি সভার সামনে রুলসটি পেশ করার জন্য।

Shri Baidyanath Majumder :—Mr. Speaker, Sir, I beg to lay a copy of the Tripura Motor Vehicles Rules, 1981.

Mr. Speaker :—সভার পরবর্ত্তী কার্য্যসূচী হল :—

Laying of a copy of the Tripura Tourist Vehicles (Amendment) Rules, 1981.

আমি এখন মাননীয় পূর্ত্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি সভার সামনে রুলসটি পেশ করার জন্য।

Shri Baidyanath Majumder :—Mr. Speaker, Sir I beg to lay a copy of the Tripura Tourist Vehicles (Amendment) Rules, 1981.

Mr. Speaker :—সভার পরবর্ত্তী কার্য্যসূচী হল

Laying of a copy of the Tripura Land Revenue and Land Reforms (Allotment of land) Amendment Rules, 1981".

আমি এখন রাজস্ব মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি, সভার সামনে রুলসটি পেশ করার জন্য।

Sri Biren Dutta :—Mr. Speaker, Sir, I beg to lay a copy of the Tripura Land Revenue & Land Reforms (Allotment) Amendment Rules, 1981.

Mr. Speaker :—সভার পরবর্ত্তী কার্য্য সূচী হল :—

Laying of the Notification and Rules. আমি এখন মাননীয় শিক্ষা মন্ত্রী ও উপজাতি কল্যান মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তাঁর নোটিফিকেশান এবং রুলসগুলি সভার সামনে পেশ করার জন্য।

Shri Dasarath Deb :—Mr. Speaker, Sir, I beg to lay a copy of the Notification No. F. 2(254)DHE/79, Dated 1/12/1981 issued under Section 3 of the Tripura Educational Institutions (Taking over of Management) Act, 1973 extending the period of vesting to Government in respect of Ramthakur College, Agartala and R. K. Mahavidyalaya, Kailashahar.

Mr. Speaker, Sir, I beg to lay a copy of the Tripura Tribal Areas Autonomous District Council (Delimitation of Constituencies) Rules, 1980.

Mr. Speaker, Sir, I beg to lay a copy of the Tripura Tribal Areas Autonomous District Council (Conduct of Election) Rules, 1980 as amended upto 1st December, 1981.

Mr. Speaker, Sir, I beg to lay a copy of the Tripura Tribal Areas Autonomous District Council (Budget and Accounts) Ruls, 1982.

Mr. Speaker, Sir, I beg to lay a copy of the Tripura Tribal Areas Autonomous District Council (Procedure for framing bye-laws) Rules, 1982.

Mr. Speaker, Sir, I beg to lay a copy of the Tripura Tribal Areas Autonomous District Council (Conduct of Business) Rules, 1982.

Mr. Speaker, Sir, I beg to lay a copy of the Tripura Tribal Areas Autonomous District Council (Conduct of Election) (Fifth Amendment) Rules, 1981.

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS AND ADOPTION OF MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS.

Mr. Speaker :— সভার পরবর্ত্তী কার্য্যসূচী হল :—

মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আলোচনা এবং ঐ ভাষণের উপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এসেছে তাহা সভা কর্ত্তৃক গৃহীত হওয়া ।

ধন্যবাদসূচক প্রস্তাবটি দিয়েছেন মাননীয় সদস্য খগেন দাস এবং সমর্থন জানিয়েছেন মাননীয় সদস্য সমর চৌধুরী মহোদয় ।

প্রস্তাবটি হল :—

নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপাল মহোদয়ের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে 'গত ১২ই ফেব্রুয়ারী, শুক্রবার, ১৯৮২ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধান সভার সদস্যবৃন্দ গভীর ভাবে কৃতজ্ঞ ।

আলোচনা শুরু হবার পূর্ব্বে আমি উভয় দলের চীপ হুইপদের অনুরোধ করব এই অলোচনায় তাদের দলের যে সকল সদস্য অংশ গ্রহণ করবেন তাদের একটি নামের তালিকা আমায় দেবার জন্য । আমি এখন মাননীয় সদস্য খগেন দাস মহোদয়কে অনুরোধ করছি আলোচনা আরম্ভ করতে ।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—মাননীয় স্পীকার স্যার, আমি গভর্ণরের এড্রেসের উপর কতকগুলি ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি । বিষয়গুলি হল ১৯৮২-৮৩ সালের বাজেটের কতকগুলি কথা মাননীয় রাজ্যপালের ভাষণের ভিতর দিয়ে ফাঁস হয়ে গেছে । যেমন প্যারা ২৭ নং এ আছে ৮২-৮৩ সালে বরাদ্দ বাড়িয়ে ১৭ লক্ষ ৩৭ হাজার টাকা বরাদ্দ প্রস্তাব করা হয়েছে এবং আবার ৩১ প্যারাতে উল্লেখ আছে যে ৫ কোটি ৬০ লক্ষ টাকা করা করা হবে । এই ভাবে আগাম বলে বাজেট ফাঁস করা হয়েছে ।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, আপনি এই ব্যাপারে এমেণ্ডমেন্ট আনতে পারেন ।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— স্যার, এটা এমেণ্ডমেন্টের ব্যাপার নয় । মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে বাজেটের গোপনীয়তা ফাঁস হয়ে গিয়েছে । বাজেটের গোপনীয়তা রক্ষা করা রাজ্য সরকারের দায়িত্ব । কাজেই এই ভাষণের উপর আলোচনা চলতে পারে কি না আমি আপনার কাছ থেকে রুলিং চাই ।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, আমি আপনার বক্তব্য অগ্রাহ্য করছি । আমি মাননীয় সদস্য খগেন দাস মহোদয়কে আলোচনা সুরু করতে অনুরোধ করছি ।

শ্রীখগেন দাস :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল গত ১২ই ফেব্রুয়ারী যে ভাষণ প্রদান করেছেন আমি সেই ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপন করছি। (ইণ্টারাপশান) এবং এই পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া, দ্রাউকুমার রিয়াং এবং নগেন্দ্র জমাতিয়া যে সমস্ত সংশোধনী প্রস্তাব এনেছেন আমি সেগুলির বিরোধীতা করছি। (ইণ্টারাপশান)

শ্রীদশরথ দেব :— অন পয়েণ্ট অব অর্ডার স্যার,—এখানে মাননীয় সদস্য যে বক্তব্য রেখেছেন যে বাজেট আগাম উপস্থিত করা হয়েছে এটা ঠিক নয়। বাজেটের আগাম কিছু বলা হয় নাই—আটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউনসিলে আগামী মার্চ পর্যন্ত কি করবে তারই বাজেট পেশ করা হয়েছে। আর যে কথা তিনি বলেছেন যে বাজেট ফাঁস করা হয়েছে এটা ঠিক নয়। ট্যাকসেশান ইত্যাদি বিষয়গুলিই বাজেটে সিক্রেট রাখা হয়। এখানে এই ধরণের কিছু ঘটে নাই। এখানে ট্যাকসেশনের কোন কিছু ইনভলভ নয়। (ইণ্টারাপশান)

শ্রীখগেন দাস :— নির্বাচনে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তাঁর সমীতি ক্ষমতার মধ্য দিয়ে তার পালন করেছেন। ত্রিপুরায় গত ৩০ বছর কংগ্রেসী সরকার রাজত্ব করেছেন এবং গত ৪ বছর বামফ্রণ্ট সরকার রাজত্ব করেছে কিন্তু এই দোটোর মধ্যে বিরাট ব্যবধান আছে। কারণ গত ৩০ বছর কংগ্রেসী সরকার এবং মাঝে ৩ বছর জনতা সরকার ত্রিপুরার ২০ লক্ষ মানুষের কল্যাণে রতটুকু কাজ করেছেন বাফ্রণ্ট সরকার গত ৪ বছরে ত্রিপুরায় ২০ লক্ষ মানুষের কল্যাণে অনেক বেশী কাজ করা হয়েছে। মাননীয় স্পীকার স্যার, যেহেতু কংগ্রেসী সরকার শোষণের উপর প্রতিষ্ঠিত আর বামফ্রণ্ট সরকার শোষণ করে না মানুষের কল্যাণ করে যেহেতু কংগ্রেস সরকার গণতান্ত্রিক অধিকারকে ধ্বংস করার জন্য কাজ করে এবং বামফ্রণ্ট সরকার গণতন্ত্রকে প্রতিষ্ঠি করার জন্য কাজ করেন তাই বামফ্রণ্ট সরকার সারা ভারতের মধ্যে একটা বিকল্প পথের সন্ধান দিয়েছেন। তাই নির্বাচনী প্রতিশ্রুতি হিসাবে প্রথমেই আমি বলতে চাই যে শিক্ষার ক্ষেত্রে কাজ করা হয়েছে তা শুধু ত্রিপুরার গরীব মানুষের স্বার্থেই পরিচালিত হয়েছে। এখানে আমি একটা ছোট উদাহরণ দিতে চাই যে লাউসে স্বাধীনতার আগে সেখানে শতকরা ৯০ জন মানুষ লেখাপড়া জানত না। কিন্তু স্বাধীনতা পাওয়ার পর সেখানে কোন মানুষ অশিক্ষিত নাই।

তার জন্য বামফ্রণ্ট নির্বাচনী প্রতিশ্রুতিতে বলেছিল যে তারা ক্ষমতায় এলে ১০ ক্লাশ পর্য্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু করবে। বামফ্রণ্ট সরকার যখন ক্ষমতায় এল তখন তারা ১২ ক্লাশ পর্যন্ত শিক্ষাকে অবৈতনিক করেছিল। যে সমস্ত দুর্গম এলকায় এত দিন স্কুল ছিল না কংগ্রেসী রাজত্বে সেখানে বামফ্রণ্ট সরকার ক্ষমতায় এসে জুনিয়র বেসিক স্কুল সিনিয়র বেসিক স্কুল এবং হাই স্কুল ইত্যাদি করে যথোপযুক্ত শিক্ষা ব্যবস্থা চালু করেছে। যার ফলে লেখাপড়ার দিক থেকে অনগ্রসর উপজাতী এবং অন্যান্য অনুন্নত জাতীগোষ্টীকে আজকে বামফ্রণ্ট সরকার তাদেরকে শিক্ষার আলোকে নিয়ে এসেছে। বামফ্রণ্ট সরকার ক্ষমতায় আসার পরে জুনিয়র বেসিক স্কুলে ১ম শ্রেণী থেকে ৫ম শ্রেণী পর্যন্ত ছেলেমেয়েদের জন্য টিফিনের ব্যবস্থা করেছেন। যার ফলে দেখা যায় দুই বৎসরে স্কুলে ছাত্রদের সংখ্যা আরও বৃদ্ধি পেয়েছে। বামফ্রণ্ট সরকার সিডিউলড কাষ্ট এবং

সিডিউলড ট্রাইবস হোষ্টেলগুলিতে সুযোগ সুবিধা আরোও বৃদ্ধি করেছেন এবং তাদের ষ্টাইপেণ্ড বাড়িয়েছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে যে সমস্ত জুনিয়র বেসিক স্কুল, সিনিয়র বেসিক স্কুল, এবং হাই স্কুল করেছে গত চার বৎসরে সেটা গত ৩০ বৎসরেও কংগ্রেস সরকার তার ১৫ ভাগও করেনি। সারা ভারতবর্ষের দিকে তাকালে দেখা যায় আসল চিত্রটা কি। যেখানে ত্রিপুরা রাজ্যে কোন স্কুল ছিল না সেখানে শিক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার একটা সুষ্ঠু পরিবেশ গঠন করে তুলেছেন। একটা নজির বিধান সভায় তুলে ধরছি যে ৪র্থ শিক্ষা সমীক্ষা দল সারা ভারতবর্ষ ঘুরে যে চিত্র দিয়েছেন সেটা হল বিহারে ৪১৭টি স্কুলে শিক্ষক নাই, তেমনি মধ্যপ্রদেশে ৪৮১টি, কর্ণাটকে ৩৮১টি যেখানে শ্রীমতী ইন্দিরা গান্ধীর রাজত্ব চলছে। সেই তুলনায় এই ত্রিপুরা রাজ্যে যেখানে কোন স্কুল ছিল না, যেখানে স্কুল ঘর ছিল না সেখানে বামফ্রন্ট সরকার শিক্ষার একটা সুষ্ঠু পরিবেশ গড়ে তুলতে সমর্থন হয়েছে। মাননীয় স্পীকার স্যার, সর্বস্তরের পিছিয়ে পড়া মানুষের জন্য শিক্ষার একটা যথোপযুক্ত ব্যবস্থা এই সরকার করেছে। খাদ্য এবং কাজের ক্ষেত্রে বামফ্রন্ট সরকার ফুডফর ওয়ার্কসের মাধ্যমে সারা বৎসর কাজের ব্যবস্থা করেছেন। যেখানে গ্রামের মানুষ ১২০ দিন বছরে কাজ পেত না সেই জাগায় "ফুড-ফর ওয়ার্কের" বাজকে সুষ্ঠভাবে পরিচানলা করে গ্রামের মানুষকে কাজের ব্যবস্থা করেছিলেন। অন্য দিকে আমরা দেখতে পাই গত ৩০ বৎসরে এই ত্রিপুরা রাজ্যে অনাহারে অনেক মানুষ মরেছে এবং খাদ্যের জন্য পেটের দায়ে এই আগরতায় সন্তান দশ টাকার বিনিময়ে মানুষ বিক্রী করেছে। ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকারের বিরোধী দলগুলি এবং পত্রিকাগুলিও এমন কোন খবর দিতে পারে নাই যে মানুষ এখানে অনাহারে মরেছে। কিন্তু এই যখন এখানে পরিস্থিতি তখন ফুডফর ওয়ার্কসের কাজ কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়ে এখানে এক অষ্টামাংশ বরাদ্দ করে এন, আর, ই, পি স্কীম চালু করছে। ত্রিপুরা রাজ্যের মানুষকে হাতে না মেরে ভাতে মারার ব্যাবস্থা করেছে। কিন্তু বামফ্রন্ট সরকার গত এক বছরে এই স্কীমের মাধ্যমে গ্রামের গরীব মানুষ যাতে সারা বৎসর কাজ পায় তার ব্যাবস্থা করেছে। মাননীয় স্পীকার স্যার গ্রামাঞ্চলে অনেক মহাজন, চোরাকারবারী এবং বড় বড় ব্যবসাদার যারা গ্রামের মানুষগুলিকে অত্যধিক হারে টাকা লগ্নী দিত এবং নিত্য ব্যবহার্য্য জিনিষ চড়া দামে বিক্রী করত বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে গ্রামাঞ্চলের এই দিন মজুর কৃষক তাদেরকে পোষণের হাত থেকে রক্ষা করেছে। এই সরকার বিভিন্ন জাগায় পেকস এবং ল্যাম্পস্ প্রতিষ্ঠা করে স্বল্পমেয়াদী এবং দীর্ঘমেয়াদী ঋণ দেওয়ার ব্যবস্থা করেছে। এখন মহাজনী শোষণ ত্রিপুরা রাজ্য থেকে বিলুপ্ত হয়েছে। কিন্তু কিছু আমরা এবং বিরোধী রাজনৈতিক দল এই কাজে কাজে কিছুটা বাঁধ হয়ে দাঁড়িয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আগে ফসল উৎপাদনের ক্ষেত্রে আমরা দেখেছি খরার সময়ে কৃষকদের জমিতে জল দেওয়ার কোন ব্যবস্থা ছিল না।

বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে মাঠে কৃষকদের যাতে জল যেতে পারে তার জন্য বিভিন্ন ধরনের প্রকল্প ইতিমধ্যে শেষ করেছেন এবং আরো অনেকগুলি প্রকল্পে হাত দিয়েছেন। তার মধ্যে সাঙ্গনাল বাঁধ (মরসুমী বাঁধ), ডীপ টিউবওয়েল, রিং ওয়েল, সেলো টিউব ওয়েল, গোমতী এবং মনুতে বাধ তৈরী করার যে প্রকল্প হাতে নিয়েছেন তাতে ৫.৬ হাজার একর জমিতে জল দেওয়া যাবে। যার ফলে ফসলের উৎপাদন বাড়বে। বামফ্রন্ট সরকার যারা ল্যাণ্ডলেস

আছেন ত্রিপুরা রাজ্যে তাদের তাদের ক্ষমতায় আসার পর ২৪,৫২৬ জনকে খাস জমি দিয়েছেন এবং যারা গৃহহীন তাদের মধ্যে ৪,৪৬৩ জনকে গৃহ নির্মানের জন্য সাহায্য করেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সাথে সাথে একটা জিনিস আমরা লক্ষ্য করেছি, দীর্ঘ দিন জমি চাষ করেছেন যে সব বর্গাদার যাদের জমির মালিক জোৎদার শোষণ করেছন, চুক্তি থাকা সত্বেও ন্যায্য ফসল পেত, আর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তাদের সেই স্বত্ব দিয়েছেন। এখনও কোর্টে এই স্বত্ব আদায়ের জন্য মামলা চলছে। বর্গাদার যাতে জোতদারের বিরুদ্ধে লড়াই করতে পারে, তার তার জন্য মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি, কৃষক সভা, জে. এম. পি., গণতান্ত্রিক নারী সমিতি, ছাত্র ফেডারেশান লড়াই করে নিজেদের জমি দখলে রাখছে। এই সব কাজগুলি হচ্ছে বিধান সভার বাহিরে। ঠিক তেমনি, বিধান সভার ভেতরে বামফ্রন্ট সরকার বর্গাদাররা যাতে বর্গ স্বত্ব পেতে পারে তার ব্যবস্থা করেছেন। আগে ত্রিপুরা রাজ্যে অন্ধ, পঙ্গু, বৃদ্ধদের ভাতার কোন ব্যবস্থা ছিল না। এই সমাজ ব্যবস্থায় তারা অপাংক্তেয় ছিল। এই ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় এরা অপাংক্তেয়। তার জন্য বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তাবকদের হাত খরচের জন্য কিছু টাকা তুলে দিয়েছেন। অর্থাৎ বার্দ্ধক্য ভাতা, অন্ধ ভাতা, এবং পঙ্গু ভাতার ব্যবস্থা করেছেন। সেই সঙ্গে এই সমস্ত লোকদের হাতে যাতে আরো অধিক পরিমাণ অর্থ দেওয়া যায়, অর্থাৎ পরিমাণে আরো বাড়ানো যায়, তার জন্য বামফ্রট সরকার কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চেয়েছেন। মাত্র চার বছরের মধ্যে বামফ্রন্ট সরারের সবচেয়ে উল্লেখযোগ্য ঘটনা হচ্ছে, স্ব-শাসিত জেলা পরিষদ গঠন। গত ৩০ বছরে উপজাতিরা অবহেলিত, বঞ্চিত। ভারতবর্ষের নাগরিক হওয়া সত্বেও এখনও তারা বনের আলু খায়। বনের কচু খায়। বনের লতাপাতা খায় কেন ? স্বাধীনতা প্রাপ্তির ৩ বছর পরও সংবিধানে তাদের জন্য ব্যবস্থার কথা উল্লেখ থাকা সত্বেও আজও তারা ভাল করে কথা বলতে পারে না। গণমুক্তি পরিষদ (জে. এম. পি) দীর্ঘ দিন ধরে লড়াই করে আসছে। সংগ্রাম করছে। মহারাজার আমলেও এই সংগঠনটির উপর অত্যাচার করা হয়েছে। বিগত কংগ্রেস রাজত্বেও আমরা দেখেছি, এই সংগঠনটির উপর অত্যাচার সংঘটিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা লক্ষ্য করেছি, উপজাতি যুব সমিতি এই কথা কখনো বলেনি এই রাজ্যের ৫ লক্ষ উপজাতি এখনও কেন বনের আলু খায়, বনের কচু খায, বনের লতাপাতা খায়, কেন তারা গণতান্ত্রিক আন্দোলন থেকে বঞ্চিত। বামফ্রট সরকার যখন ত্রিপুরা রাজ্যের উপজাতিদের জন্য স্ব-শাসিত জেলা পরিষদের নির্ব্বাচনের জন্য দিন ঘোষণা করেন তখন ঐ উপজাতি যুব সমিতি তা বানচাল করার জন্য ঐ এমেরিকায় তাদের হেড কোয়র্টার করে।

শ্রী দ্রাউ কুমার রিয়াং :—মাননীয় স্পীকার স্যার, পয়েন্ট অব অর্ডার। উপজাতি যুব সমিতি গণতান্ত্রিক আন্দোলন বিশ্বাস করে। কাজেই খগেন বাবু যা বলেছেন তা অসত্য।

মিঃ স্পীকার :—এটা পয়েন্ট অব অর্ডার নয়।

শ্রী খগেন দাস :— এই বামফ্রন্ট সরকার যখন স্ব-শাসিত জেলা পরিষদ নির্বাচনের জন্য তারিখ ঘোষণা করলো তার আগে বিধান সভার প্রাক্তন বিধায়ককে খুন করা হল। এই উপজাতি যুব সমিতি এই কাজ করেছে।

শ্রী দ্রাউ কুমার রিয়াং :— পয়েন্ট অব অর্ডার। যুব সমিতিকে ব্র্যাম দেওয়া হয়েছে প্রত্যাহার করুন। (গণ্ডগোল)

শ্রীদ্রাউ কুমার রিযাং :— উপজাতি যুব সমিতি এ কাজ করেছে তা এখানে প্রমাণ করুন। এ কাজ বামফ্রন্ট নিজেই করেছে।

(গণ্ডগোল)

মিঃ স্পীকার:— এটা পয়েন্ট অব অর্ডার নয়। এই ভাবে হাউস চলতে দেওয়া যায় না। এখানে ডিষ্টাব করার জন্যই এই সব করা হচ্ছে। মাননীয় সদস্য আপনি বসুন। মাননীয় সদস্যকে তাঁর বক্তব্য বলার সুযোগ দিন।

শ্রীখগেন দাস ঃ— মাননীয় অধ্যক্ষ মহোদয়, দাঙ্গা সংঘটিত হয়ে যাবার পরও স্ব-শাসিত জেলা পরিষদ নির্ব্বাচনের জন্য দিন স্থির করা গেল না। বামফ্রন্ট সরকার তবু একথা ভুলে যায় নি। তাঁরা একটি মাত্র কথার উপর বার বার ঘোষণা করেছেন, যাতে স্ব-শাসিত জেলাপরিষদ গঠন করা যায় তার জন্য যে কোন মূল্য দিতে বামফ্রন্ট বদ্ধ পরিকর। কিন্তু আমরা কি দেখলাম, একদিকে শান্তি শৃঙ্খলা ফিরিয়ে আনার জন্য ত্রিপুরার ২০ লক্ষ মানুষ সংগ্রাম করছে, যখন শ্লোগান দিচ্ছে যখন মিছিল মিটিং করছে তখন এই উপজাতি যুব সমিতি, কংগ্রেস (আই), আমরা বাঙালী ঐক্য বদ্ধ ভাবে বামফ্রন্ট সরকারকে ফেলে দেবার জন্য, ত্রিপুরা রাজ্যে রাষ্ট্রপতি শাসন কায়েম করার জন্য কংগ্রেস (আই) ভবনের নীচে এসে দাঁড়িয়েছিলেন। দিল্লী গিয়েছেন শ্রীমতী গান্ধীকে বলার জন্য। তাঁরা কি তা অস্বীকার করতে পারবে ? পারবে না। কেন না ঐ দিন একই বিমানে আমিও দিল্লী গিয়াছিলাম। এই স্ব-শাসিত জেলা পরিষদের নির্বাচন হয়ে যাবার পরেও উপজাতি অধ্যুষিত এলাকায় এখন পর্য্যন্ত খুন, দাঙ্গা, ডাকাতি হচ্ছে। প্রশাসনকে সুষ্ঠু ভাবে পরিচালনা করার জন্য বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের কাছে বেশী টাকা চাইছে। এ ব্যাপারে তাঁরা বামফ্রন্ট সরকারকে কোন সহযোগিতা করছেন না। কিন্তু ত্রিপুরা, পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা নেই বলে চিৎকার করছেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয়, কংগ্রেস (আই) যে সব রাজ্যে শাসন ক্ষমতায় আছেন সেখানে আইন শৃঙ্খলার চরম অবনতি ঘটেছে। শ্রীমতী গান্ধী যখন দ্বিতীয় বারের জন্য ক্ষমতায় এলেন তখন আইন শৃঙ্খলা ফিরিয়ে আনবেন সারা ভারতবর্ষে বলে ঘোষণা করেন। এখন তিনি চিৎকার করেছেন, নিজে মাঠে নেমেছেন, তাঁর সরকার বলছেন, উপজাতি যুব সমিতির নেতারাও এ কথা বলেছেন, ত্রিপুরা রাজ্যে আইন শৃঙ্খলা নেই। পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খখা নেই। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয়, কয়কটি নজির আমি তুলে ধরছি এই বিধান সভার অবগতির জন্য প্রথমেই দিল্লীর আইন শৃঙ্খলার নজির তুলে ধরছি।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য রিসেসের পর আপনি আবার বলার সুযোগ পারেন। সভার কার্য্যসূচী বেলা ২ ঘটিকা পর্য্যন্ত মুলতুবী রহিল।

AFTER RECESS AT 2 P. M.

শ্রীখগেন দাস :— মি: স্পীকার, স্যার, ত্রিপুরা এবং পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা নেই বলে শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং তার দলের লোকেরা চেচাচ্ছেন। কিন্তু খোদ দিল্লীর আইন শৃঙ্খলার অবস্থা কি আমি সে সম্পর্কে হাউসকে জানাচ্ছি। "অপরাধ শীর্ষে রাজধানী। নয়াদিল্লী

১৩ই ফেব্রুয়ারী, পি. টি. আই, ১৯৮১। ৫৮৬টি অপহরণের ঘটনা ঘটেছে, এখনও ৭৫ জনের কোন খোঁজ পাওয়া যায় নি।" খোদ দিল্লীতে ১৯৮১ই সনে খুনের সংখ্যা ছিল ১৮৬টি, আর ১৯৮২ইং সনে সেই সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ১৯৮টি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য পত্রিকার হুবুহু বয়ান এখানে পড়ছেন।

মিঃ ডেপুটি স্পীকার :— এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

শ্রীখগেন দাস ঃ— আমি এখানে পত্রিকা পড়ছি না। কতগুলি ইনষ্টেন্স আমি এখানে বলছি। দিল্লী আইন শৃঙ্খলা। সন্ধ্যা নামার সঙ্গে সঙ্গে দিল্লীতে মেয়েদের আর কোন নিরাপত্তা থাকে না। রাতে বাসে মেয়েরা চলাফেরা করতে পারে না। "এই খবরটি আনন্দ বাজার পত্রিকার, যে পত্রিকা শ্রীমতী ইন্দিরা গান্ধীর চরণ বন্দনা করে থাকে, ৬ই এপ্রিল, ১৯৮২ইং। আইন শৃঙ্খলার অবনতির আরও কয়েকটি নমুনা আমি দিচ্ছি।" মধ্যপ্রদেশ, ৩রা মার্চ্চ ১৯৮১। বিধান সভায় মুখ্যমন্ত্রী অর্জ্জুন সিং জানান বিগত ৬ মাসে সেই রাজ্যে ১১৭৫টি খুন, ৬৮২টি বলপূর্বক অপহরণ, ৫২৮টি বলাৎকার এবং ৩৬০টি ডাকাতির ঘটনা ঘটেছে। তার পর, শ্রীমতী ইন্দিরা গান্ধীর পাশের রাজ্য উত্তর প্রদেশের আইন শৃঙ্খলার পরিস্থিতি আমি জানাচ্ছি। প্রতি দুই মিনিটে উত্তর প্রদেশে একটি বড় রকমের অপরাধ মূলক ঘটনা ঘটছে। প্রতি ১০ মিনিটে একটি করে রাহাজানি, প্রতি ১৫ মিনিটে একটি করে চুরি, প্রতি ৩০ মিনিটে একটি করে সশস্ত্র দাঙ্গা, প্রতি ৪৫ মিনিটে একটি করে লুঠ এবং প্রতি ৩ ঘটা অন্তর একটি করে খুন উত্তর প্রদেশে ঘটছে। তারপর, সারা ভারতবর্ষে কংগ্রেস (ই) শাসিত রাজ্য গুলিতে হরিজন নিগ্রহের চিত্র আমি তুলে ধরছি। হরিজন নিগ্রহে প্রথম স্থান অধিকার করেছে প্রধানমন্ত্রীর রাজ্য উত্তর প্রদেশ এই রাজ্যে প্রচুর পরিমানে হরিজন নিগ্রহের ঘটনা ঘটেছে এবং তার সংখ্যা হচ্ছে ১৪৯২টি। তারপর দ্বিতীয় স্থান অধিকার করেছে বিহার, ৪৭৭টি। অন্যান্য রাজ্য গুলির মধ্যে গুজরাট ৩৫৩টি, মধ্যে প্রদেশে ৩৩০টি, মহারাষ্ট্রে ২৩৯টি, কর্ণাটকে ১৬০টি, হিমাচল প্রদেশে ৩১টি, এবং উড়িষ্যাতে ১৭টি। আর ত্রিপুরা রাজ্যে দেয়ার ইজ নো সিংগ্যাল ইন্‌ষ্ট্যান্স অব অপ্রেশান অব হরিজন ইন ত্রিপুরা। দিস ওয়াজ দ্য সাইডিং অব থ্রি মেম্বার সেন্ট্রাল টিম লেড বাই মিঃ ওয়াই. বী. হাবেলী হু ভিজিটেড দ্য ষ্টেট। একটিও হরিজন নিগ্রহের ঘটনা ত্রিপুরা রাজ্যে নেই। এটা আমার কথা নয়, সেন্ট্রাল গভর্ণমেন্ট যে টিম নিযুক্ত করেছিল এটা তাদেরই রিপোর্ট। কাজেই প্রধান মন্ত্রী ত্রিপুরা রাজ্যে আইন শৃঙ্খলা নেই বলে যে চেচাচ্ছেন, আগে তিনি তাঁর রাজ্যের দিকে নজর দিন। আমরা এত বড় একটা স্ব-শাসিত জেলা পরিষদ নির্ব্বাচন অনুষ্ঠান করলাম, কিন্তু আইন শৃঙ্খলার এতটুকুও অবনতি হয়নি। পশ্চিমবঙ্গের কংগ্রেস (ই) নেতা সুব্রত মুখার্জী গত বৎসর বলেছেন যে ১০টি খুনের মধ্যে ৯টি খুনই হচ্ছে নিজেদের মধ্যে। কংগ্রেস(ই) নিজেরাই নিজেদের মধ্যে খুনাখুনী করে পশ্চিম বাংলার আইন শৃঙ্খলা অবনতি করেছে। ওরা নিজেরাই নিজেদের আফিসে বোমা ফেলছে। তারপর ওরাও আরও জঘন্যতম কাজ করেছে, যেটা জরুরী অবস্থার সময়েও সাহস পাই নি, গত মাসে পশ্চিমবঙ্গে কমিউনিষ্ট পার্টি মার্কসবাদী আফিসে ওরা বোমা ফেলেছে। তেমনি এ রাজ্যে শান্তি শৃঙ্খলা যে পূবা মাত্রায় বজায় রয়েছে সেই শান্তি শৃঙ্খলা বিঘ্নিত করবার জন্য উপজাতি যুবসমিতি, আমরা বাংগালী বিভিন্ন জায়গাতে খুন সন্ত্রাস চালিয়ে

যাচ্ছে। স্ব-শাসিত জেলা পরিষদ নির্ব্বাচনের রায় চড়িলাম, সিমনাতে কংগ্রেস (ই), আমরা বাংগালী উপজাতি যুবসমিতি নির্ব্বাচনকে বাতিল করার জন্য প্রচুর পরিমানে সন্ত্রাস মূলক কার্য্যকলাপ চালিয়েছিল এবং এখনও তারা আইন শৃঙ্খলাকে বিঘ্নিত করার জন্য বিভিন্ন জায়গাতে সন্ত্রাস মূলক কাজকর্ম চালিয়ে যাচ্ছে। কাজেই শ্রীমতী ইন্দিরা গান্ধী আগে নিজের রাজে এবং তাঁর দলের সমর্থকদের দ্বারা শাসিত রাজ্যের দিকে নজর দিন। উনি নিজের প্রতিশ্রুতি দেওয়ার মত কাজকর্ম করতে পারছেন না বলেই স্বৈরতান্ত্রিক পদক্ষেপ গ্রহণ করছেন নিজের ব্যর্থতাকে ঢাকবার জন্য। তিনি শ্রমিকদের অধিকারকে হরণ করার জন্য নাসা, এসমা ইত্যাদি কালা কানুন প্রচলিত করেছেন সারা ভারতবর্ষে। কিন্তু ত্রিপুরার বামফ্রন্ট সরকার শ্রমিকদের গণতান্ত্রিক আন্দোলনকে দমন করার জন্য, শ্রমিকদের স্বার্থ বিরোধী এই এসমা নাশা ইত্যাদি কালা কানুন ত্রিপুরায় প্রচলিত করবে না বলে দৃঢ় প্রতিজ্ঞ। আমরা গণতন্ত্রে বিশ্বাস করি। কাজেই গনতন্ত্রকে প্রতিষ্ঠা করার জন্য আমরা বিধান সভার ভিতরও যেমন লড়াই করেছি, তেমনি বাইরেও লড়াই করে যাব। শ্রীমতি ইন্দিরা গান্ধী শ্রমিকদের উপর অত্যাচার করার জন্য যে নাশা, এসমা, ইত্যাদি কালা কানুন যে সারা ভারতবর্ষে জুড়ে প্রচলিত করেছেন, কিন্তু সারা ভারতবর্ষের মানুষ তা কিছুতেই মেনে নেবে না। সম্প্রতি দিল্লীতে কৃষক, শ্রমিক, সমাবেশই তার প্রমাণ। মিঃ স্পীকার স্যার, সংবিধানিক কাঠামো, অর্থ নৈতিক সীমাবদ্ধতা এবং একটি পিছিয়ে পড়া রাজ্য হিসাবে বামফ্রন্ট সরকার তার নির্ব্বাচনী প্রতিশ্রুতি অনুসারে গরীব জনসাধারনের কল্যানের জন্য বিগত ৪ বৎসর যে ভাবে কাজ করে এসেছেন, সে ভাবে আগামী দিনগুলিতেও কাজ করে যাবেন। সেটা আমিও যেমন আশা করি, তেমনি ত্রিপুরার ২০ লক্ষ মানুষও আশা করে। রাজ্যপালের অভিভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মি: ডেপুটি স্পীকার :—শ্রী দ্রাউ কুমার রিয়াং।

শ্রী দ্রাউ কুমার রিয়াং :—মি: ডেপুটি স্পীকার স্যার, গত ১২.২.৮২ইং সনের মাননীয় রাজ্যপাল শ্রী. এস. এম. এইচ্. বার্ণি যে অভিভাষণ রেখেছেন এবং সেই ভাষণের উপর মাননীয় সদস্য শ্রীখগেন দাস মহোদয় যে ধন্যবাদ প্রস্তাব এনেছেন, সেটাকে বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। আমরা জানি প্রতি বছরেই বাজেট অধিবেশনের প্রাক্কালে রাজ্যপাল মহোদয় বিধান সভাতে তাঁর অভিভাষণ রাখেন। এই ভাষণের দুইটা জিনিষই উল্লেখ থাকে। এক, বিগত বৎসরের সরকারের কার্য্যকলাপের একটা পূর্বাভাষ। কাজেই রাজ্যপালের ভাষণ ত্রিপুরা বাসীর কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয়। যারা গত বছর চাকরী যোগার করতে পারে নি, তারা আগামী বছর চাকরী যোগার করতে পারবে কিনা, যারা কৃষক যাদের ফসল খরা বা বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছে, তারা উন্মুখ হয়ে থাকেন রাজ্যপালের ভাষণে তাদের জন্য কি আশ্বাস দেওয়া হয়েছে।

যারা গত বছর চাকুরী সংগ্রহ করতে পারেন নি তারাও আশা করেছে যে রাজ্যপালের ভাষণের মধ্যে বোধ হয় বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা হবে। যে সমস্ত কৃষক খরায় ক্ষতিগ্রস্ত হয়েছে তারাও আশা করেছিল যে রাজ্যপালের ভাষণের মধ্যে তাদের কথাও উল্লেখ থাকবে, বেকার যুবক কন্টিজেন্ট অর্থাৎ যারা নির্দ্দিষ্ট বেতনের কর্মচারী তারাও আশা করে বসেছিল যে

রাজ্যপালের ভাষণের মধ্যে জানি তাদের জন্য কি গ্রহণ করে এনেছে। ত্রিপুরাবাসী, গরীব কৃষক, কর্মচারী এক কথায় বলতে গেলে সবাই এতদিন রাজ্যপালের ভাষণ শুনার জন্য উদ্‌গ্রীব হয়ে বসেছিল। এখন আমাদের প্রশ্ন হচ্ছে রাজ্যপালের ভাষণে ত্রিপুরাবাসীর জন্য কি প্রতিশ্রুতি বহন করে এনেছেন ? বেকার, কন্টিজেন্ট কর্মী, গরীব কৃষক, সরকারী কর্মচারী বেতন বৃদ্ধি এবং মহার্ঘ ভাতার দাবীতে এতদিন ধরে যে আন্দোলন করে আসছে সে দাবীগুলি কি রাজ্যপালের ভাষনের মধ্যে পূরন করা হয়েছে ? এটাই এখন আমাদের কাছে বিচার্য্য বিষয় হয়ে দাঁড়িয়েছে ? তাই আমি বলছি রাজ্যপালের ভাষন সম্পূর্ণ অসত্য এবং বামফ্রন্ট সরকারের অপশাসনের একটা দলিল মাত্র এবং এটাই হচ্ছে মহামান্য রাজ্যপালের ভাষন। প্রথমেই আমি বলতে চাই রাজ্যপাল বলেছেন আইন শৃঙ্খলা উন্নতি হয়েছে কিন্তু আমি বলবো ত্রিপুরা রাজ্যে আইন-শৃঙ্খলা বলতে কিছুই নেই কারন এখনও আমরা দেখছি পাহাড়ে পাহাড়ে উগ্রপন্থীরা লুট-তরাজ, খুন-খারাপি, গুম ইত্যাদি করে যাচ্ছে। তার জন্য আমরা যারা উপজাতি যুব সমিতির সদস্য আছি আমরা সবাই বিধানসভায় এবং বিধানসভার বাইরে এই উগ্রপন্থীদের কার্যাকলাপ দমন করার জন্য বার বার অনুরোধ করছি কিন্তু আমাদের এই অনুরোধে বামফ্রন্ট সরকার কর্ণপাত করছেন না। তার কারণ হচ্ছে উনারা অর্থাৎ বামফ্রন্ট সরকার এই উগ্রপন্থীদের টেম্পার অর্থাৎ উস্কানি দিয়ে চলেছেন এবং পরোক্ষভাবে বলছেন উপজাতি যুব সমিতিই এই সমস্ত কার্য্যকলাপ করছে। একটা ঘটনা আমি এই সম্পর্কে উল্লেখ করতে চাই, আমরা জানি যে অম্পিনগরে উপজাতি যুব সমিতির সদস্য শ্রীদেবব্রত কলুই দাঁড়িয়েছিলেন। উনাকে হারাবার জন্য বামফ্রন্ট সরকার কিভাবে উগ্রপন্থীদের হাতে হাত মিলিয়েছেন। কিন্তু তা সত্বেও শ্রীদেবব্রত কলুইকে বামফ্রন্ট সরকার হারাতে পারেন নি। এখন বামফ্রন্ট সরকার বলছেন দাঙ্গার জন্য পুলিশ দায়ী তাই উগ্রপন্থীদের জেল হাজতে নেওয়া সম্ভব হয় নি। ডিষ্ট্রিক কাউন্সিলে নির্দল হিসাবে দাড়ানোর জন্য মাননীয় সদস্য শ্রী শ্যামল সাহা দুলাল রাংখলকে সার্টিফিকেট দিয়েছিলেন। এটার জন্য যোগাযোগ করেছেন আমাদের মাননীয় সদস্য শ্রী জিতেন সরকার। বিজয় রাংখলকে লোন হিসাবে সরকার থেকে ২০ হাজার টাকা দেওয়া হয়েছে এক দিনের মধ্যেই অর্থাৎ সকালবেলা লোনের জন্য এপ্লিকেশান করা হয়, বিকালে স্যাংশন হয় এবং তারপরের দিন কুমারঘাট ব্যাংক থেকে সকালেই টাকা দেওয়া হয়।

শ্রী শ্যামল সাহা :—পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য শ্রী দ্রাউ বাবু বলেছেন আমি নাকি সার্টিফিকেট দিয়েছি। আমি বলতে চাই এটা উনি প্রমান করতে পারবেন কিনা ?

শ্রী দ্রাউ কুমার রিয়াং :—আপনি যদি প্রমান চান তাহলে দিতে পারবো। বিভিন্ন জায়গায় এখনও খুন-খারাপি চলছে এবং তার জন্য বামফ্রন্ট সরকারই তাদের টেম্পার করে চলছেন। আরও একটা ঘটনার কথা আমরা জানি জুলাই বাড়ীতে দুলাল রাংখল কোথায় আছে সেটা তেলিয়ামূড়ার ও. সি জানেন কিন্তু কিছুই করতে পারেন নি কারন পুলিশ এবং মন্ত্রীর সঙ্গে তাদের যোগাযোগ আছে। এটা যদি প্রমানিত হয়ে যায় তাহলে উপজাতি যুব সমিতিকে হেয় প্রতিপন্ন করা যাবে না। এখনও আমরা জোর গলায় বলতে পারি বামফ্রন্ট সরকার আইন শৃঙ্খলা আছে বলে যে দাবী করছেন সেটা অসত্য এবং অসম্পূর্ণ এবং বামফ্রন্টের প্রতিশ্রুতিতে পরিপূর্ণ অথবা বাস্তবের দলিল। আমরা জানি বামফ্রন্ট সরকার তাদের নিজেদের কৃতিত্ব দেখাবার জন্য মাননীয় স্পীকারকে টাকার

জলায় নমিনেশান দিয়েছিলেন কিন্তু গনতন্ত্র প্রিয় মানুষ তাঁর প্রতিদ্বন্দ্বী শ্রী বিশ্বকুমার দেববর্মাকে ভোট দিয়ে জয়যুক্ত করেছেন। এটাতেই প্রমানিত হচ্ছে উনাদের প্রতি সাধারণ মানুষের আস্থা ধীরে ধীরে অস্তমিত হয়ে আসছে। বামফ্রন্ট সরকার আর একটা খুব সুন্দর কথা বলেছেন ভারত-বর্ষের কোথাও ত্রিপুরারাজ্যের মতো এত প্রাথমিক স্কুল স্থাপন করা সম্ভব হয় নি। কিন্তু আমি বলবো কেবল স্কুল বাড়ালেই শিক্ষার মান বাড়ে না। সেটা আমরা প্রমানও করতে পারি যে গ্রামে এমন অনেক স্কুল আছে সেখানে মাষ্টার যায় না, মাষ্টার না গেলে স্বাভাবিক ভাবেই ছাত্র-ছাত্রীর পক্ষেও বিদ্যালয়ে শিক্ষা গ্রহন সম্ভব নয়। এই কি প্রাথমিক শিক্ষার নমুনা? যদি গ্রামের মাষ্টারদের সম্বন্ধে কোন কমপ্লেইন করা হয় তাহলে বলা হয় যে উগ্রপন্থীদের ভয়ে মাষ্টারমশায়রা স্কুলে যেতে পারেন না। আসল কথা হচ্ছে সমন্বয়ভুক্ত যে সমস্ত কর্মচারী আছেন তারাই গ্রামে যেতে চান না তারই ফলশ্রুতি হিসাবে সমন্বয় ভুক্ত কর্মচারিদের কাছে বামফ্রন্ট সরকারকে নতি স্বীকার করতে হচ্ছে। তাই আমি বলবো শিক্ষা সম্বন্ধে রাজ্যপালের ভাষনে যা উল্লেখ করেছেন সেটা সম্পূর্ণ সত্য নয়। আর উপজাতিদের হস্তান্তরিত জমি সম্পর্কে রাজ্যপালের ভাষনে বলেছেন তাদের জমি নাকি ফেরৎ দেওয়া হয়েছে। গত ১৯৮১ সালে নাকি উনারা অনেক জমি উপজাতিদের ফেরৎ দিয়েছেন। কিন্তু আমি বলবো উনারা বলুন কোন উপজাতি পরিবারকে জমি ফেরৎ দেওয়া হয়েছে, একটা পরিবারকেও জমি ফেরৎ দেওয়া হয় নি। সেই সুখময় সেনের আমল থেকে তারা হিসাব দিয়েছেন কিন্তু এক বছরের হিসাব দিতে পারেন নি। রাজ্যপালের ভাষনে এটাও খুব ফলাও করে ছাপানো হয়েছে যে নির্ব্বাচন নাকি খুব সুষ্ঠ-ভাবে পরিচালিত হয়েছে কিন্তু আমরা দেখেছি সমন্বয়ের লোকেরা নির্ব্বাচনের সময় অনেক দুর্নীতিমূলক কাজ করেছে যার জন্য আমাদের পোলিং এজেন্ট মার খেয়েছেন। সমন্বয় ভুক্ত সরকারী কর্মচারী এবং পুলিশরা বামফ্রন্টের পক্ষে প্রচার চালিয়ে বলছে যে যদি বামফ্রন্ট সরকারকে ভোট দেওয়া না হয় তাহলে বাঙ্গালী থাকতে পারবে না, পাহাড়ী থাকতে পারবে না। এটা অত্যন্তঃ বিপদজনক পলিসি।

আমি জানি মননীয় সদস্য শ্রীসুবোধ কুমার দাস কাঞ্চনপুরে গিয়ে বলেছিলেন তোমরা যদি বামফ্রন্টকে ভোট না দিয়ে উপজাতিকে ভোট দাও তাহলে এখানে থাকতে পারবে না। আর যদি বামফ্রন্টকে ভোট দাও তাহলে তোমরা এখানে থাকতে পারবে। এইভাবে তারা বিচ্ছেদপন্থী প্রচার চালিয়েছে। এটা অত্যন্ত বিপদজনক। কাজেই আমি এখানে বলতে চাই এইসব কিছু উল্লেখ না করে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে নির্বাচন সুষ্ঠু হয়েছে। গত উপনির্বাচনে সরকারী মেশিনারী ভীষণভাবে ব্যবহার করা হয়েছে। জায়গায় জায়গায় ভয় দেখিয়ে তারা নির্বাচনে জিতেছে। এই সব কথা রাজ্যপালের ভাষণে কিছু মাত্র উল্লেখ নাই। আর একটা জিনিষ আমরা দেখেছি তারা বলছে যে, ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট সরকার এসে জলসেচের ব্যবস্থা এমন করেছে যে ত্রিপুরা রাজ্য ডুবে যাই যাই করছে। ঐ চড়িলামে গিয়ে দেখুন, ঐ বগাফায় গিয়ে দেখুন, এখনও জলসেচের ব্যবস্থা সেখানে কিছুই হয়নি। মাননীয় সদস্য শ্রীমাখন বাবু বলেছেন, এই ব্যাপারে যোগাযোগ করে কাজ করানো যাচ্ছে না। যখন মাখন বাবু নিজে সরকারের সমালোচনা করছেন তখন বুঝতেই হবে ব্যাপারটা কি ধরনের। কাজেই রাজ্যপালের

ভাষণকে আমরা সমর্থন করতে পারছিনা। এই ভাষণ বাস্তব বর্জিত। বামফ্রন্ট সরকার অন্যায় কাজ করেও তার সার্টিফিকেট পেয়েছে। এই অন্যায় কাজের জন্য ত্রিপুরার লোকেরা আমরা তার সার্টিফিকেট দিতে পারি না। তারপর এই ভাষনে বেকার ভাতার কথা উল্লেখ নাই। যদিও তারা বেকার ভাতার জন্য আকাশ ফাটিয়ে চীৎকার করেন। ৬ষ্ঠ তপশীলের কথা এইটা তারা মুখেও আনবেন না। অদৃশ্য একটা হস্ত তার পেছনে কাজ করছে। খরার সময় তারা জুমিয়াদের সাহায্য করতে পারেন নি। তারা যত মনে করেন যে তাদের কাজ দেখে সাধারন মানুষ বাহবা দেবে কিন্তু বাস্তবে তা না। কাজেই মাননীয় সদস্য খগেন বাবু যে ধন্যবাদ সূচক প্রস্তাবটা এনেছেন রাজ্যপালের ভাষণের উপর সেটাকে আমি সমর্থন করতে পারবিনা। আমরা অনেক চেষ্টা করেছি বামফ্রণ্টের সাহায্য করার জন্য, কিন্তু পায়িনি। কারন তারা মিথ্যা কথা বলে অনেক কিছু করেন যার প্রতিবাদ আমাদের করতে হয়। তাদের এই মিথ্যা কারসাজির সংগে আমরা এক হতে পারি না। তাই আমরা তাদের সংগে এক হয়ে কাজ করতে পারি না। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় :—মাননীয় সদস্য শ্রীঅমরেন্দ্র শর্মা।

শ্রীঅমরেন্দ্র শর্মা :—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যপালের ভাষনের উপর মাননীয় সদস্য শ্রী খগেন দাস যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন সেটাকে আমি সামর্থন করি। উপজাতি যুব সমিতির নেতা বিরোধী দলের সদস্য রাজ্যপালের ভাষণকে বাস্তববর্জিত বলে আখ্যা দিয়েছেন। বাস্তবকে দেখার মত চোখ থাকা চাই। বাস্তবোচিত চোখ না থাকলে বাস্তাবকে চেনা যায়না, বাস্তবকে ঠিকভাবে দেখা যায়না। মাননীয় বিরোধী দলের সদস্যের বাস্তবোচিত চোখ নেই বলেই তিনি এর বিরোধীতা করতে পেরেছেন এবং এই ভাষণকে বাস্তববজিত বলে আখ্যা দিতে পেরেছেন। আইনশৃংখলার ব্যাপারে আমরা দেখেছি, এ স্বশাসিত জেলা পরিষদ নির্বাচনের আগে আমরা দেখেছি এবং পরেও দেখেছি আইন শৃংখলা নষ্ট করার জন্য, এই রাজ্যকে একটা সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করার জন্য নানা ধরনের ষড়যন্ত্র, শুধু টি, ইউ জে, এসই নয় আরও কতগুলি প্রতিক্রিয়াশীল দল আছে ত্রিপুরায় যারা এই আইনশৃঙ্খলা নষ্ট করার জন্য তৎপর হয়ে উঠেছে। আমরা দেখেছি গত দাঙ্গার পরে পুনর্ব্বাসনের ক্ষেত্রে রাজ্য সরকার উপযুক্ত ভূমিকা নিয়েছে। ১৯৮০ সালে যে দাঙ্গা হয়েছিল তার বিরুদ্ধে একটা অ্যামেণ্ডমেণ্ট আনা হয়েছে। বিচার বিভাগীয় তদন্ত বসানোর জন্য তারা দাবী করে আসছে। কিন্তু এই যারা আসামী তাদের যাতে শাস্তি হয় তার জন্য আসামীরদের বিরুদ্ধে মামলাগুলি আদালতে দেওয়া হয়েছে। আদালতে সঠিকভাবে বিচার বিবেচনার পর যারা আসামী তাদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তির ব্যবস্থা করা হবে। সুতরাং তার জন্য আবার আলাদা করে বিচার বিভাগীয় তদন্ত কমিশন প্রয়োজন হয় না। কিন্তু তারা বার বার এই দাবী করে আসছে। কিন্তু ত্রিপুরার মানুষ এর বিরোধিতা করে আসছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যপালের ভাষনের মধ্যে ত্রিপুরার সামগ্রিক একটা রূপ তুলে ধরা হয়েছে। যদিও এমন কথা বলা যায় না যে ত্রিপুরার সার্বিক উন্নয়নের জন্য বিভিন্ন দিক এখানে তুলে ধরা হয়েছে। তবুও যতটুকু পারা যারা ততটুকু এখানে তুলে ধরা হয়েছে। এখানে বিশেষ কতকগুলি দিক ধরা হয়েছে। ত্রিপুরায় শিল্পের ক্ষেত্রে

যদি ধরা যায় তাহলে দেখা যায় এখানে একটি জুট মিল করা হয়েছে। এবং আরো ছোট খাট মিল করার জন্য রাজ্য সরকার চেষ্টা করে চলেছে। শিল্পের জন্য রাজ্য সরকারের যে প্রয়াস তা আমরা লক্ষ্য করতে পারি। যে প্রয়াস কংগ্রেসই যেখানে রাজত্ব করছে সেখানে দেখাতে পারেনি। সেই চিত্রটা এখানে তুলে ধরা যায়। এই মিল হওয়াতে কিছু বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। এবং ত্রিপুরায় শিল্পের বিকাশের দিকটাও উন্নতর হচ্ছে। আমরা যদি শিক্ষার

দিকটা দেখি। তাহলে আমরা দেখি যে শিক্ষার ক্ষেত্রে মাননীয় বিরোধী দলের সদস্য দ্রাউবাবু বলেছেন যে, শিক্ষা ব্যবস্থা নাকি অচল হয়ে আছে। এখানে একটা এমেণ্ডমেণ্ট এনেছেন যে, উপজাতি অঞ্চলে নাকি ৯০টা স্কুল অচল হয়ে আছে। অথচ আমরা দেখেছি যে উপজাতি অঞ্চলে এবং অন্যান্য অঞ্চলে শিক্ষালয়ের মাধ্যমে শিক্ষা ব্যবস্থাকে বাড়ানোর জন্য যা যা প্রয়োজন তার সমস্ত ব্যবস্থাই এই সরকার করেছেন। শিক্ষা যাতে সঠিকভাবে হতে পারে তার জন্য শিক্ষা গৃহ নির্মাণ করেছেন, প্রয়োজনীয় শিক্ষক নিয়োগ করেছেন, এইভাবে শিক্ষার মানকে আরও উন্নত করার জন্য বামফ্রন্ট সরকার সমস্ত ব্যবস্থা গ্রহণ করেছেন। সেখানে বলা হচ্ছে যে শিক্ষার ব্যবস্থা নাকি ঠিক ভাবে অগ্রসর হচ্ছে না। তবে আমরা এইটা জানি যে, যে সমস্ত স্কুল তারা পুড়িয়ে দিচ্ছেন, সেগুলিতে স্কুল ঘরের অভাবে শিক্ষা ব্যবস্থা বন্ধ হয়ে আছে। যেখানে তারা অতিরিক্ত খুন খারাপি করেছেন সেখানেও কিছুটা শিক্ষা ব্যবস্থা অচল হয়ে আছে। খুনের মাধ্যমে তারা সেখানে এমন একটা অবস্থার সৃষ্টি করতে চান. যাতে করে মাষ্টার মহাশয়রা ভয়ে বাড়ী থেকে বাহির হতে না পারেন। আমরা জানি যে তাদের এইসব সাম্রাজ্যবাদী ও সাম্প্রদায়িক উস্কানীমূলক পরিস্থিতির মধ্য দিয়েও বামফ্রন্ট সরকার শিক্ষার উন্নতি কল্পে এগিয়ে চলেছেন। শিক্ষা ব্যবস্থাকে আরও উন্নত করার জন্য বামফ্রন্ট সরকার ছাত্র-ছাত্রীদের খেলাধুলার দিকেও যথেষ্ট নজর দিয়েছেন, যাতে করে ত্রিপুরার ছাত্রছাত্রীরা ভারত-বর্ষের সুনামকে রক্ষা করতে পারে। এই সরকারের এই সমস্ত ব্যবস্থার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা লক্ষ্য করেছি। তারপর সংস্কৃতির কথা যদিও রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়নি, তবুও ত্রিপুরা সরকার সাংস্কৃতির দিকেও নজর নিয়েছেন, গ্রামাঞ্চলের সমস্ত শিল্পীদেরকে খুঁজে এনে তাদের শিল্পকে আরও উন্নত করার চেষ্টা করেছেন এবং এই শিল্পকে উন্নত করার জন্য প্রয়োজনীয় সমস্ত ব্যবস্থাই গ্রহণ করেছেন। আমরা জানি যে শিক্ষার ক্ষেত্রে, সাংস্কৃতির ক্ষেত্রে এবং খেলাধুলার ক্ষেত্রে যাতে ত্রিপুরার ছাত্রছাত্রীরা দ্রুত এগিয়ে যেতে পারে তার সমস্ত ব্যবস্থাই বামফ্রন্ট সরকার করেছেন। আর সেই ছাত্রছাত্রীদের মধ্যে যদি সাম্প্র-দায়িক বীজ ঢুকিয়ে দেওয়া হয়, তাহলে ত্রিপুরার সর্ব্বনাশ হয়ে যাবে। দুঃখের বিষয় হলো এই যে, আমাদের বিরোধী দলের সদস্যগণ ত্রিপুরার এই সর্ব্বনাশকেই যেন দেখতে চান, আর তার জন্যই তারা অবিরাম কাজ চালিয়ে যাচ্ছেন।

রাজ্যপালের ভাষণের মধ্যে সমবায় সমিতির কথাও বলা হয়েছে। সমবায় ব্যবস্থাকে আরও উন্নত করার জন্য যে গুরুত্ব দেওয়া প্রয়োজন আমাদের বামফ্রন্ট সরকার তা করেছেন। আমরা দেখেছি যে গরীব শ্রেণীর মানুষ যারা সমবায় সমিতির সদস্য হতে পারেন না, তাদেরকে ল্যাম্পসের সদস্য করার জন্য সমস্ত ব্যবস্থা বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন। এটা

ত্রিপুরার ইতিহাসে উল্লেখযোগ্য বলে আমরা মনে করি। কারণ আগে সমবায়গুলিকে যেভাবে কাজে লাগানো হতো তাতে সামান্য মানুষের মধ্যেই তা সীমিত থাকত। আর আজকে আমরা দেখছি যে, এই সমবায়ের মধ্যে গ্রামের সমস্ত মানুষ এগিয়ে আসতে পারছেন, রাজ্যপালের ভাষণের মধ্যেও আমরা তার ইঙ্গিত পেয়েছি। অবশ্য দুই একটা জায়গাতে সমবায়গুলির মধ্যে একটু অসুবিধা থাকতে পারে। মূলত এই সমবায়গুলি এমনভাবে কাজ করছে যাতে সাধারণ মানুষ তাঁদের কাছে এগিয়ে আসতে পারে, যাতে সাধারণ মানুষ ঋণ পেতে পারে, তাদের নিত্য প্রয়োজনীয় জিনিষ পেতে পারে, তার ব্যবস্থা করা হয়েছে। এই সমবায়গুলি এখন রেশনের দোকানগুলিকে পরিচালনা করছে, ফলে রেশনের দোকানের মধ্যে এখন আর কোন দুর্নীতি হচ্ছে না। সমবায়ের এই সমস্ত জিনিষগুলি আমরা লক্ষ্য করতে পারি এবং সঙ্গে সঙ্গে আমরা আরও লক্ষ্য করেছি যে, উপজাতি অঞ্চলগুলিতেও এই সমবায়-এর মাধ্যমে ঋণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। মানে ল্যাম্পস-এর মাধ্যমে যাতে উপজাতিদের কাছেও সমবায়ের সমস্ত সুবিধাগুলি পৌঁছে দেওয়া যায় তার ব্যবস্থাও করা হয়েছে। আর সেই ল্যাম্পসকে আক্রমণ করার চেষ্টা করছে ঐ প্রতিক্রিয়াশীল চক্র ও সাম্প্রদায়িক গোষ্ঠী।

তারপর রাজ্যপালের ভাষণে আমরা আরও দেখেছি যে, বন্যা নিয়ন্ত্রণ ও সেচ প্রকল্প-এর কথাও বলা হয়েছে। আমরা দেখেছি যে, বামফ্রন্ট সরকার বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে ও সেচ প্রকল্পের ক্ষেত্রে যথেষ্ট উদ্যোগ গ্রহণ করেছেন যাতে করে মানুষ সেচের মাধ্যমে উন্নত ফসল ফলাতে পারে তার ব্যবস্থা করেছেন। মানুষ যাতে এই পরিকল্পনার মাধ্যমে বিশেষভাবে উপকৃত হতে পারেন তার ব্যবস্থা প্রত্যেকটি ব্লকের মাধ্যমে নেওয়া হয়েছে। নদী, ছড়া ও জলাশয়গুলির জল যাতে মানুষ তাদের প্রয়োজনে সেচের মাধ্যমে ব্যবস্থা করতে পারে, বামফ্রন্ট সরকার তার ব্যবস্থা করেছেন। মাটির নীচের জলকে ব্যবহার করার জন্য টিউব-ওয়েলের সংখ্যা বৃদ্ধি করার চেষ্টা চলছে। কোন কোন ক্ষেত্রে টিউব-ওয়েল অসুবিধার সৃষ্টি করতে পারে, কোন কোন ক্ষেত্রে সেরকম ত্রুটি থাকাটা অস্বাভাবিক নয়। বামফ্রন্ট সরকার জলের সমস্যা মেটানোর জন্য টিউব-ওয়েল বসানোর চেষ্টা চালিয়ে যাচ্ছেন যাতে সাধারণ মানুষের জলের অভাব না থাকে এবং সেজন্য সে কাজ সম্প্রসারিতও করে যাচ্ছেন। এই বিধানসভায় জল চুরির ঘটনা নিয়ে আলোচনা হয়েছে। আমরা দেখেছিলাম সেসময় সুখময় সেনগুপ্ত পানীয় জলের সমস্যা সমাধান করার জন্য কোন উদ্যোগ নেননি। বরং সেটা আরও বাড়িয়ে দেওয়ার চেষ্টা করছেন। আমরা দেখেছিলাম মানুষ জলের জন্য, খাদ্যের জন্য, বস্ত্রের জন্য, চিকিৎসার জন্য হাহাকার করছে। কিন্তু বামফ্রন্ট সরকার বর্তমানে পরিকল্পনা নিয়েছেন যাতে প্রতি ৩ হাজার মানুষের জন্য একটা করে টিউব-ওয়েল দেওয়া যেতে পারে। শুধু তাই নয় যাতে আরও বেশী দেওয়া যায় তার চেষ্টাও চালিয়ে যাচ্ছেন। যেখানে যোগাযোগ ব্যবস্থা অতি দুর্গম সেখানে যাতে আরও বেশী দেওয়া যায় তার জন্যও প্রয়োজনীয় ব্যবস্থাদি নিচ্ছেন। আগে দেখা গেছে ১০।১২ কেন ৩০।৪০।৫০।৬০ মাইল অতিক্রম করার পরও কোন একটি ডিস্‌পেন্সারী, একটা ডাক্তারখানা পাওয়া যেত না এবং প্রাইমারি হেল্‌থ সেন্টারের

অস্তিত্ব মিলত না। বর্তমানে ৫।৬৮।১০ মাইলের মধ্যে যাতে পাওয়া যায় তার একটা প্রয়াস দেখা যাচ্ছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ও, এন, জি, সি, সম্পর্কে এখানে রাজ্যপালের ভাষণে সুস্পষ্ট উল্লেখ রয়েছে। তাতে দেখা যাচ্ছে ও, এন. জি, সি তার সফল অনুসন্ধান করেছে এবং ব্যাপক পরিমাণ গ্যাস পেয়েছে। তার থেকে তাপ বিদ্যুৎ পাওয়া যাবে বলে ইঙ্গিত রয়েছে। যেখানে বিদ্যুৎ ঘাটতি চলে, আসাম থেকে বিদ্যুৎ আনতে হয়, বিভিন্ন শিল্পের কাজ চলেনা, পাম্পসেটগুলি অচল হয়ে থাকে, এমনকি ত্রিপুরার যোগাযোগ ব্যবস্থা মোটামুটি বন্ধ হয়ে যায় সেখানে এই গ্যাস থেকে তাপ বিদ্যুৎ উৎপাদন করে গ্যসের সফল ব্যবহার করার যে প্রয়াস এখানে রাজ্য পালের ভাষণের মধ্যে রয়েছে তা অত্যন্ত আশার কথা। সেজন্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেটাকে আমি সর্ব্বান্তকরণে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মি: ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য শ্রীভানুলাল সাহা।

শ্রীভানুলাল সাহা :—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে বিভিন্ন উন্নয়নমূলক কাজকর্মের যে সঠিক চিত্র আমি দেখতে পেয়েছি তারজন্য আমি সেটাকে ধন্যবাদ জ্ঞাপন করছি। যদিও সরকারের সর্ব্বরকম কাজ কর্মের কথা রাজ্যপাল মহোদয় তাঁর বিরাট ভাষণের মধ্যে স্থান করে নিতে পারেননি তবু আগামী বৎসর অর্থাৎ চলতি বৎসরের কাজকর্মের একটা রূপরেখা তিনি সুন্দরভাবে তুলে ধরেছেন। যদিও বামফ্রন্ট সরকারকে তার সীমিত ক্ষমতার মধ্যে কাজ করতে হয় তথাপি সাধারণ মানুষের মনে অনেকটা আশার আলো দেখিয়েছে। সীমিত ক্ষমতা বলব এইজন্য যে সার্ব্বিক উন্নতির জন্য যে পরিমাণ অর্থের প্রয়োজন এবং রাজ্য সরকার কেন্দ্রের কাছে যে পরিমাণ অর্থ চেয়েছিলেন তা রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকার দেননি। ১৯৮২-৮৩ সালের পরিকল্পনা দেখছি যে কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারকে ৫০ কোটি টাকার যোজনা বরাদ্দ দিয়েছেন। আর ১৯৮১-৮২ সালে দিয়েছিলেন ৪৫ কোটি টাকা অর্থাৎ আগের বছরের চাইতে ৫ কোটি টাকা বেশী। কিন্তু বর্ত্তমান মুদ্রাস্ফীতির ফলে দেশের যে অবস্থা হয়েছে তাতে মূলত: এই ৫০ কোটি টাকা আগের বছরের ৪৫ কোটির সমানও থাকবেনা। যদিও রাজ্যসরকারের দাবি ছিল ৭৩ কোটি টাকা সেখানে মাত্র পাওয়া গেছে ৫০ কোটি টাকা। গোটা ভারতবর্ষের রাজ্যগুলির পরিকল্পনা বরাদ্দের সঙ্গে যদি এটা তুলনা করা হয় তাহলে পরে দেখা যাবে সেখানে অন্যান্য রাজ্যে ১৬ শতাংশ গড় হারে বেড়েছে আর ত্রিপুরার যে ৫ কোটি টাকা বেড়েছে সেখানে হার হল মাত্র ১১ শতাংশ। হিমাচল প্রদেশে যেখানে ১৫ লক্ষ মানুষের বাস সেখানে কেন্দ্রীয় বরাদ্দ হয়েছে ১২০ কোটি টাকা আর ত্রিপুরায় ২১ লক্ষ লোকের বাস থাকা সত্ত্বেও এখানে বরাদ্দ হয়েছে মাত্র ৫০ কোটি টাকা। আমরা জানি এটা কেন্দ্রীয় সরকারের আমাদের রাজ্যসরকারের প্রতি পরিকল্পিত ষড়যন্ত্র। তার কারণ বামফ্রন্ট সরকার তার নির্ব্বাচনী ৩৪ দফা কর্মসূচী সঠিকভাবে এগিয়ে নিয়ে চলছেন তাতে দেশের জনগণ বুঝতে পেরেছে যে কারা তাদের জন্য কাজ করে যাবে। সেটা আমরা লক্ষ্য করেছি পঞ্চায়েত নির্ব্বাচনের মধ্যে, লোকসভা নির্ব্বাচনের মধ্যে, বিধান সভা নির্বাচনের ও জেলা পরিষদ

নির্বাচনের মধ্যে। দেশের আইনশৃঙ্খলার অবনতি ঘটিয়ে বিরোধী দলগুলি দেশের উন্নয়ন-মূলক কাজের ব্যাঘাত সৃষ্টি করছে। সেটাও মানুষ দেখতে পাচ্ছেন। রাজ্যপালের ভাষণে যেখানে উনি বলেছেন যে জেলা পরিষদ নির্বাচন ত্রিপুরার জন্য তথা দেশের সকল লোকের জন্য একটা খুব ভাল জিনিষ হয়েছে কিন্তু যে রকম রাজ্যসরকার চেয়েছিলেন কেন্দ্রীয় সরকার সেরকম দেননি, সেটাকে না-মঞ্জুর করেছেন। এই জিনিষটা রাজ্যের বিচ্ছিন্নতাবাদীদেরকে পরোক্ষে মদত দিচ্ছে। অনারেবল ডেপুটি স্পীকার স্যার, আইন-শৃঙ্খলার প্রশ্নে, আইন-শৃঙ্খলা শ্রীবৃদ্ধি করতে গিয়ে শুধু সন্তোষ প্রকাশই করেননি বরং শান্তি-মৈত্রীর বন্ধনের সুস্পষ্ট ও গভীর শ্রদ্ধা প্রকাশ করেছেন। যেখানে গোটা ভারতবর্ষ এমনকি খোদ দিল্লীর সহ আইন-শৃঙ্খলা বলতে কিছু নেই। সে সমস্ত রাজ্যগুলিতে সংখ্যালঘু হরিজনদেরকে দেখলে গুলিও আগুনে পুড়ে মেরে ফেলা হয়। আর আমরা দেখেছি গাড়োয়াল কেন্দ্রে নির্বাচন করা যায়নি সেই আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলে। এটাও ত রাজ্য সরকারের অক্ষমতার জন্য আমাদের এখানে ৮০ তে এত বড ভয়াবহ দাঙ্গা হয়ে যাওয়া সত্বেও এখানকার জনগণ শান্তিতে ও স্বাধীন ভাবে বসবাস করছে। আমরা দেখেছি আমরা বাঙ্গালী এবং উপজাতি যুবসমিতি সাম্প্রদায়িক দাঙ্গা লাগিয়ে ত্রিপুরার আইন শৃঙ্খলাকে বিঘ্ন করার বহু প্রচেষ্টা করেছে। আমরা বাঙ্গালী বাঙ্গালী স্থান দাবী করে এবং টি, ইউ, জে, এস, স্বাধীন ত্রিপুরা ঘোষণা করে স্বাধীন ত্রিপুরার পতাকা উড়িয়ে ত্রিপুরার বুকে সাম্প্রদায়িক দাঙ্গা লাগাবার প্রচেষ্টা করেছে। আর এখন কংগ্রেস আই এর লোকেরা বিভিন্ন রকম প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে যাতে করে ত্রিপুরায় আইন শৃঙ্খলা ভংগ করা যায়। এই সকল সাম্রাজ্যবাদী এবং বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলি একের পর এক প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে যাতে করে ত্রিপুরা থেকে সি, পি, এমকে হটিয়ে দেওয়া যায়। কিন্তু রাজ্যের মানুষ সরকারের সহযোগিতায় এই সাম্রাজ্যবাদী এবং বিচ্ছিন্নতা বাদীদের সর্ব্বপ্রকার ষড়যন্ত্রকে বানচাল করে দিয়েছেন।

আমরা দেখেছি এই উপজাতি যুবসমিতি ১৯৬৭ সালে তার জন্ম লগ্ন থেকেই বিচ্ছিন্নতামূলক কাজ করে যাচ্ছে তাদের শ্লোগানের মাধ্যমে "কেচাক কুফুর হিংলিয় বুইনি ভলা ভংলিয়া।" উপজাতিদের একটা অংশ যারা চরমপন্থী তারা 'গোদক চানাই চাখুই চানাই থানসা অংদি" শ্লোগান দিয়ে ত্রিপুরায় গত জুনে দাঙ্গা লাগিয়ে ত্রিপুরার উপজাতিদের বিচ্ছিন্নতার মুখে ঠেলে দিয়েছে। ত্রিপুরার জনগণ ত্রিপুরার উপজাতি জনগন এদের ষড়যন্ত্রকে বুঝতে পেরেছেন। ফলে এই উপজাতি যুব সমিতি তাদের বিচ্ছিন্নতাবাদী নীতির দ্বারা আর উপজাতিদের বুঝাতে পারছে না উপজাতিদের বৃহদাংশ "ওয়ানজুই পাহাড়ি তাং চানাইরগ থানসা অংদি" শ্লোগানের মাধ্যমে তাদের রুখতে সক্ষম হয়েছে। সর্ব্বশেষে আমরা দেখেছি এরা আর্মি অব্ ত্রিপুরা পিপলস্ লিবা-রেশন অরগেনাইজেশান নামে একটি সংস্থার মাধ্যমে ত্রিপুরায় সন্ত্রাসমূলক কাজ কর্ম চালিয়ে যাচ্ছে একের পর এক স্কুল, অফিসঘর পুড়িয়ে দিচ্ছে। আর বামফ্রন্ট সরকায় যেখানে গরীব লোকে-দের কাঁধ থেকে আর্থিক সংকটের বোঝা কমাবার জন্যে তাদের উপর কোন প্রকার খাজনা ধার্য্য করেন না সেখানে এরা নিজেদের খরচ মেটাবার জন্যে খাজনা ধার্য্য করেছে, সরকারী কর্মচারীদের বেতনের উপর একটা পারসেন্ট চাঁদা আদায় করেছে, গরীব কৃষকদের নিকট থেকে লেভি

আদায় করেছে। কিন্তু রাজ্যের মানুষ আজ এদের ষড়যন্ত্রকে বুঝতে পেরেছেন। তাই তো আমরা দেখেছি স্ব-শাসিত জেলা পরিষদের নির্ব্বাচনে এদের শোচনীয় পরাজয়।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমরা দেখেছি আজকে শ্রমিক কৃষক, কর্মচারী এবং বেকার যুবক এবং ছাত্ররা তাদের বিভিন্ন প্রকার দাবী দাওয়ার ভিত্তিতে সংগ্রাম করে যাচ্ছেন আর সেখানে তাদের প্রাণপ্রিয় বামফ্রন্ট সরকার তাদের সামর্থ্যানুযায়ী সকল প্রকার দাবীদাওয়ার সমর্থন করে যাচ্ছেন সেখানে আমরা দেখছি কেন্দ্রের ইন্দিরা সরকার এই শ্রমিক কর্মচারী তথা মেহনতী মানুষের দাবী দাওয়ার প্রতি এতটুকু সহানুভূতি দেখাচ্ছে না উপরন্তু এসমা, ন্যাসা প্রভৃতি আইন করে তাদের গণতান্ত্রিক অধিকারকে হরণ করে নিচ্ছেন। রেশনের চালের দাম বৃদ্ধি করেছেন। একটার পর একটা সাবসিডি তুলে নিচ্ছেন। সর্ব্বশেষে রেলের ভাড়া বাড়িয়ে দিয়ে দ্রব্যমূল্য বৃদ্ধির পথ খোলে দিয়েছেন। এইভাবে ইন্দিরা সরকার একের পর এক জনগণের উপর মেহনতী মানুষের উপর অত্যাচার চালিয়ে যাচ্ছেন। পুলিশ দিয়ে মেহনতী মানুষের উপর লাঠি চালনা করা হচ্ছে যাতে করে তাদের বাঁচার জন্য যে সংগ্রাম সে সংগ্রামকে বানচাল করতে পারেন।

দিল্লীতে আমরা দেখেছি বিগত ত্রিশ তেত্রিশ বছরে স্বাধীনোত্তর ভারতবর্ষে কখনও দেখা যায়নি এত বড় শ্রমজীবী মানুষের জমায়েত, শ্রমিক-কৃষকদের জমায়েত, কর্ম্মচারীদের জমায়েত, ছাত্র যুবকদের এতবড় জমায়েত যা দিল্লীর বুকে সম্প্রতি হয়ে গেল আর এই বিশাল ঐতিহাসিক জমায়েত শ্রীমতি ইন্দিরার বুকে কাপন ধরিয়ে দিয়েছে। আজ আর শ্রীমতি গান্ধী পার্লামেণ্টকে বিশ্বাস করতে পারছেন না, বিধানসভাকে বিশ্বাস করতে পারছেন না। শ্রমিকরা ন্যাসা, এসমা, প্রভৃতির বিরুদ্ধে যে ধর্মঘটের আহ্বান করেছিলেন তাকে বানচাল করার জন্য প্রতিটি কংগ্রেস শাসিত রাজ্যকে ন্যাসা, এসমা প্রভৃতি আইন প্রয়োগ করতে নির্দেশ দেওয়া হয়েছিল। এই ন্যাসা, এসমা আইনের দ্বারা হাজার হাজার শ্রমিক এবং তাদের নেতৃবৃন্দকে গ্রেপ্তার করে জেলে পুরে রাখা হয়েছিল। কিন্তু পাশাপাশি দেখা যায় এই রাজ্য সরকার শ্রমিক কর্ম্মচারীদের সুবিধার জন্যে সার্ভিস কনডাক্ট রুলস পরিবর্ত্তন করেছেন। এটাই হ'ল কংগ্রেস এবং বামফ্রন্ট সরকারের মধ্যে চরিত্রগত পার্থক্য। আর এই বৈশিষ্টের কথা উল্লেখ রয়েছে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে।

সর্ব্বশেষে আমি যে কথাটা বলতে চাই সেটা হ'ল মাননীয় রাজ্যপাল বিশেষ ভাবে লক্ষ্য করেছেন যে ত্রিপুরায় বামফ্রন্ট সরকার জনগণের কল্যাণে বিশেষ উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছেন তাঁর বিভিন্ন প্রকার জনকল্যাণমূলক কর্মসূচীর মাধ্যমে। আর এই বামফ্রণ্টের জনকল্যাণমুখী কাজকর্ম্মকে বানচাল করবার জন্যে বিভিন্ন প্রতিক্রিয়াশীলরা উঠে পড়ে লেগেছে। আমরা দেখেছি এই সকল প্রতিক্রিয়াশীলরা ষড়যন্ত্রমূলক ভাবে গত জুনের দাঙ্গা লাগিয়ে ত্রিপুরার বুকে সাধারণ নিরীহ মানুষকে নির্ব্বিচারে খুন করে সন্ত্রাস সৃষ্টি করেছিল, আর তখনই কংগ্রেস (আই) এবং আমরা বাঙ্গালীরা এবং উপজাতি যুব সমিতির সমর্থকরা একযোগে দাবী করেছিল বামফ্রন্ট সরকারকে হটিয়ে দাও আর রাজ্যে রাষ্ট্রপতির শাসন জারী কর। কিন্তু জনগণের সহযোগিতায় বামফ্রন্ট সরকার সেই ষড়যন্ত্রকে বানচাল করে দিয়েছেন। জনগণের ঐকান্তিক প্রচেষ্টায় জেলা পরিষদের নির্বাচনকে যদিও সময় মত করা যায়নি কিন্তু বিলম্ব হলেও ১৯৮২ সনে জানুয়ারী মাসে সেটা করা হয়েছে। সেই জেলা পরিষদ আজকে

বাস্তব এবং সমস্ত অশুভ শক্তি, সেই আমরা বাঙগালী, কংগ্রেস আই বা উপজাতি যুব সমিতি তাকে রোধ করতে পারেনি। মাত্র এক চতুর্থাংশ সীট ত্রিপুরা উপজাতি যুবসমিতি দখল করতে পেরেছে। ত্রিপুরা রাজ্যের মানুষ বুঝতে পেরেছে যে একমাত্র বামফ্রন্টের পথই তাদের পথ। সেটা তারা নির্বাচনে দেখিয়ে দিয়েছে। জাতীয় সংহতিকে কিভাবে রক্ষা করতে হয় সেটা তারা দেখিয়ে দিয়েছে। সেই নিশানা দেখাবে এই জেলা পরিষদ। এই বলেই মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার—শ্রীরতিমোহন জমাতিয়া।

কক্ বরক

শ্রী রতিমোহন জমাতিয়া:—মাননীয় ডেপুটি স্পীকার স্যার। তিনি অরনিঅ ত্রিপুরানি ২১ লক্ষ বরক খা কামানি যে গত ১২ ই ফেব্রুয়ারী মানগানাও রাজ্যপাল অ বিধান সভাঅ যে কক-থাই নারীকমানি অ কক-থাই ত্রিপুরানি ২১ লক্ষ বরকনি কাহাম খালাইনাই হানাই বরগ খা কামানি লাই থাংনাই যে অবস্থাথে লাই থাংখা তাবুক বীসীকাং যে ফাইঅ আব, যাতে কাহামথে থাং মানাইজাত। কিন্তু যেটা বনি ভাষন· বনি কক-থাইরগ' বনি বাং সুস্পষ্ট বক্তব্য নারীকয়া এবং বনি তিন নম্বর' চাঁও নুগ' যে ১৯৮০ সালনি "দাঙ্গায় জনগনের যে অংশ ক্ষতিগ্রস্ত হয়েছিলেন তাদের প্রায় সকলেই সফল পুনর্বাসন হয়েছে "অ কক গথকয়া। বাহায় গকয়া হানবা ১৯৮০ সাল। যে একটা ভয়াবহ দাঙ্গা আং থাংমানি সিমি তাবুক পর্যন্ত ক্ষতিপুরন মানায় সাগনি পরিবার বীসাবাতীয় রগ-ন' কাহামথে থাংনানি সুযোগ বরগ রাই মানয়াখু। এদিকে তাবুক চাঁও নুগ' চন্দ্রপুর গাঁও সভানি প্রধান সি, পি, এম নি সুধীর দে যে বরকরগনি নখ খাময়া বতাই ৩৮ জন সি পি এম, নি বরক ন পাঁচ হাজার টাকা খালাই রাং রানানি ব্যবস্থা খালাইখা এবং রাব রাখা। তাই পিত্রা গাঁও সভানি ইন্দ্রমোহন পাড়া, আরনিঅ তাবুফান' ৪০ টা পরিবার কিছুফান' মানয়া; সুষ্ঠ ব্যবস্থা নাজাকয়া, তাবুক পর্য্যন্ত বরক নোয়াবাড়ী ক্যাম্প-অ তংগ। তামংগায় মা তংখা? বনি লগে লগে তাইব নুগ যে লক্ষিপতি গাঁও সভানি ইন্দ্রবাসী পাড়া মোটামুটি ১০০ টা পরিবার তাবুক পর্য্যন্ত কোন সরকারী সাহায্য মানয়া, বরগনি নক থামবাইখা, লুটপাট খালাই-জাগখা ছিন্ন ভিন্ন খালাই খিবিজাকখা, ক্ষতিগ্রস্ত আংখা অথচ রাং পুইসা মানয়া। হানথে বাহায়থে রাজ্যপাল হান মান যে ১৯৮০ সাল' যে দাঙ্গা আংমানি যে ক্ষতি গ্রস্ত আংবাইন বরকরগ-ন চাং সফলভাবে পুনর্বাসন রাখা হানবাই? ব বাহাই থে গছেই নামান? অরন সিজাগ· তাবুক ফান' সুষ্ঠ পুনর্বাসন আং মানয়াখু। কাজেই ঐ দিক দিয়া কাহাম থে নুগ'যে রাজ্যপালনি ভাষণ সম্পূর্ণ ভিত্তিহীন, কাহামথে সামানি কয়া। চাং তেইব নুগ যে বিধানসভা উপ নির্বাচননি সময়' তাই জেলা পরিষদ নির্বাচননি সময়' যে একটা কক অর' সামানি যে কাহাম থে সুষ্ঠ ভাবে নির্বাচন আং থাংখা হানাই অ কক গথকয়া। কারন চাং নুগ জেলা পরিষদনি নির্বাচননি সময় বাগমা এইচ, এস, স্কুলনি একটা কেন্দ্র-অ যারা বামফ্রন্টনি সমর্থকয়া, যারা সি, পি, এম নি প্রার্থী-ন ভোট রায়া বরগ থে ভোট রানানি ফাইথে ফিরক রহজাগু। এরকম রিপোর্ট চিনি থানি তংগ। শুধু তাই নয় আর যারা বামফ্রন্টনি পক্ষে ভোট রায়া ওয়ানসা তিপ্রাসা আংথাং বরগ-ন রাখালাই

রহরনাই আবতৌইখে হুমকি রৌঅই কিরক রহরবাইখা। এইরকম ভাবে বাগমা হাই ক্ষুল, নির্বাচন সুস্থ ভাবে থাংয়া। চাং নুগাই তংগ বনি পরে উদয়পুরনি উকিল মুকুল সাহা পুলিশ তৌবীয় রায়া গাঁও সভাম অশিক্ষিত বরকরগ ন, সিকিরাইখা নরগ যদি বামফ্রন্টন, ভোট রায়াখে যুব সমিতিনি, ভোট রৌথা হানখে হাইন হাই নরগন, জুননি দাঙ্গা হাইখে পুলিশ বাই থাঅই জেল, চবাই দাবাই ফিনাই। অম-নি পরে সুস্থ একটা নির্বাচন আং থাংখা হানাই চাং গছেই না মানয়া। হাইখে সিকিরি সিকিরিঅই ভোট আদায় থালাইখা বরগ। অম একটা নিরপেক্ষ নির্বাচন আং মানয়া। গত নির্বাচনে, আং একটা উদাহরন রৌনাই, গত উপ নির্বাচনে রতন নগর জে, বি, স্কুল যে ভোট নাজাকমানি, আর' যেখানে ভোট কেন্দ্রনি ২০০ গজনি বিসিংসে মা হাবয়া আরনিঅ সে বরগনি শান্তি সেনা রগ টুপি কাচাক কাচাক থুবাই লাঠা কংসা কংসা তৌবাই ভোট রৌনাই রগ-ন' হুমকি রাই তংগাইঅ যে যুব সমিতিন' ভোট রৌখে নরগন, ফুনুক রৌনাই। ঐ রতন নগর জে, বি, স্কুল হাই আং তংগ উপজাতি যুব সমিতি-নি কর্মীরগ আর, সংযত আঙয়া হিনখে একটা গণ্ডগোল আংথাংখামু।

কিন্তু উপজাতি যুব সমিতি নি কর্মীরগ, বরগ নি সংযম শক্তি তংগ, বরক নি সহিতানি শক্তি তংগ এবং বরগ বাচিই তংগ এবং গণতন্ত্র-ন' বিশ্বাস খালায়, বনি বাং কোন গণ্ডগোল আং মানলিয়া। কোন মতে টয়ক ফাইঅ। শুধু তাই না তীর্থমুখ গোমতী পাড়ানি রুং দশটা থগাই উপজাতি যুব সমিতিনি ১৫০০ ভোটার ন ভোট মা রায়া খালাইখা, আব' সাব' খালাইখা? এই বামফ্রন্টনি কর্মীরগ। সি, পি, এম-নি কর্মীরগ। অমহাই যেখানে অবস্থা আবন' চাং একটা সুস্থ নির্বাচন আং থাংখা হানাই গছেই নাই মানয়া। যারা অমন' সুস্থ আংখা হাননাই, রগ ন' তাইওযাইনা ওখানসগদি হানাই আং অনুরোধ খালাই অ। থরা মোকাবেলা হানাই ব হাইন' বেবাগ ন' মোকাবেলা খালাইখাত ফুন। ভাবুকচিনি বিধান সভানি প্রশ্ন উত্তর নি সময় মাননীয় মুখ্যমন্ত্রী সাখা রবি শষা তাবুক জরা বাসাক ক্ষতি আংখা আব' সাই মানয়াখু আমন ফসল ব বাসাক ক্ষতি আংখা আব ব' তাবুক ফান' হিসাব খালাই মানসগ যা খু। এই যেখানে বরগনি কক্-বরক বাহাইখে সাই মান যে বেবাগন কাহাম কাহান খালাই পাই লাহা ফুন। অ কক্-ন' গছেই নামানি সাংখা কুবুই কক্-ন বিকৃত রুপ বাথাসে কালাই অ। কাজেই কুবুই কক্-ন' কুবুই-খে সানানি একটা শিক্ষা নাদি হানাই নরগ ন' চাং অনুরোধ খালাই অ। তাই গত বিধান সভা-অ অরনি-অ বিল তুবুখা ইন্দিরা গান্ধী-নি বিরুদ্ধে কিন্তু অরনি অ রাজ্য-পাল-নি ভাষন' সেই রাক্ষুসে বন আইন-নি বিরুদ্ধে কোন কক্ কৌরাই। অ'র' জুমিয়ারগন পাহাড়ীরগন আক্রমন খালঅইমানি আবনি বিরুদ্ধে কোন কক করাই। রাজ্য সরকার যে আইন-নি বিরোধিতা খালাই মানি রাজ্যপালনি ভাষণ' আবনি উল্লেখ কৌরাই। কাজেই চাং হান-ন' সেই রাইমা ভেলি এলাকায় বডমুড়া এলাকায় তাবুক ফান জুলুম চলেই তংগ, অথচ বিধান সভাঅ আইন-নি বিরোধিতা-খালাই অ। কিন্তু রাজ্যপাল-নি ভাষন সা কক্-নি উল্লেখ কৌরাই। কাগজ কলনি সম্পর্কে ব আইন অ কাগজ কলনি সম্পর্কে রাজ্যপাল-নি ভাষন' উল্লেখ কৌরাই। কাজেই রাজ্যপাল-নি ভাষণ' চাং গছেই নাময়া কাজেই আং অরনি-অ অনুরোধ খালাইনা মুচুংগ তাবুকফান সময় তংগ অর' যে বিকৃত ভাষন রায়ানি অরনি ২১ লক্ষ বরক নি কাহামনি বাগাই

আব' তাই ওয়াইসা রীসাই নাফিদি। তাই চাং মুগ স্ব-শাসিত জেলা পরিষদ' বরগ মাত্র ১৫ লক্ষ সে রাং রীঅ। আব' বাই তাম' আংনাই আব শুধু মাত্র বামফ্রন্টনি সমন্বয় কমিটি-নি বর-করগ নি বাগাইসে রীমা কালাই-অ। যেটা সারা রাজ্যনি উন্নয়ন-নি বিষয় আর' সে মাত্র ১৫ লক্ষ টাকা। অমতাই খে উন্নতি আং মানয়া। কাজেই বতাইরগন' কীতাল খীলাই ওয়ানসগাই, নরগনি তমতম কুলকমগ মাখু, চাং যে সমস্ত সংশোধনী ভুবুমানি বতাই বোবাকন' গছেই নাঅই কীতাল খে চং ফিদি হীনাই আঙ অ কক্ সাঅইন' পাইরীখা।

বঙ্গানুবাদ ।।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে এখানে ত্রিপুরার ২১ লক্ষ মানুষ ভেবেছিলো যে এখানে গত ১২ই ফেব্রুয়ারী মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছিলেন তা রাজ্যের ২১ লক্ষ মানুষের মঙ্গলের জন্যই হবে। তারা ভেবেছিলো বিগত বছরগুলো যে ভাবে কেটে গেছে, সামনের বছরের জন্যে নিশ্চয়ই আরো ভালোভাবে চিন্তা ভাবনা করা হবে। কিন্তু তাঁর ভাষণে এই সবের কোন ইঙ্গিত নাই। তাঁর তিন নম্বরএ আমরা দেখি যে "১৯৮০ সালের দাংগায় জনগণের যে অংশ ক্ষতিগ্রস্ত হয়েছিলেন তাদের প্রায় সকলেরই সফল পুনর্বাসন হয়েছে" একথা সামঞ্জস্যহীন। কেন না ১৯৮০ সালে যে ভয়াবহ দাঙ্গা হয়েছিলো সে সময় থেকে এখন পর্য্যন্ত সবাইকে সঠিক ভাবে ক্ষতিপূরণ দিয়ে সন্তান-সন্ততি ও পরিবারকে ভরণ পোষণ করার সুযোগ করে দিতে পারেন নি এদিকে আমরা দেখি চন্দ্রপুর গাঁও সভার সি, পি. এম. প্রধান সুধির দে যাদের ঘর-বাড়ী পুড়ে নি এমন ৩৮ জন সি পি. এম, সমর্থক লোকদের ৫০০০ টাকা করে পাইয়ে দেবার ব্যবস্থা করেছেন এবং পাইয়ে দিয়েছেনও। আর পিত্রা গাঁও সভার ইন্দ্রমোহন পাড়ায় ৪০টা পরিবার এখনো কিছু পায় নি, কোন ব্যবস্থা নেওয়া হয় নি, তারা এখনো নোয়াবাড়ী শিবিরে রয়ে গেছেন। তারা কেন সেখানে আছে? তারপর আমরা আরও দেখি লক্ষ্মীপতি গাঁও সভায় ইন্দ্রবাসী পাড়ায় মোটামুটি ১০০টা পরিবার এখনো সরকারী সাহায্য পাচ্ছেন না, তাদের ঘর পুড়েছে, লুটপাট হয়েছে, ছিন্ন ভিন্ন করা হয়েছে, ক্ষতিগ্রস্ত হয়েছে, অথচ কোন সাহায্য পাচ্ছেন না। তাহলে কি করে রাজ্যপাল বলতে পারেন যে ৮০ সালের দাঙ্গায় ক্ষতিগ্রস্ত সবাইকে সফল পুনর্ব্বাসন দেয়া হয়েছে। এখানেই বুঝা যায় সুষ্ঠু পুনর্বাসন হয় নি। কাজেই এই দিক দিয়ে সম্পূর্ণ পরিষ্কার যে রাজ্যপালের ভাষণ ভিত্তিহীন। সুষ্ঠু বক্তব্য নয়। আমরা আরো দেখি গত উপ-নির্বাচন এবং জেলা পরিষদ নির্বাচনের সময়ে, এখানে বলা হয়েছে নির্বা-চন সুষ্ঠু ভাবে সম্পন্ন হয়েছে, একথাও সামঞ্জস্যহীন। কারণ, আমরা দেখেছি জেলা পরিষদের নির্বাচনের সময় বাগমা হাই স্কুল নির্বাচন কেন্দ্র যেটা সেখানে যারা সি, পি, এম-এর প্রার্থীকে ভোট দেবে না তাদের ভোটের সুযোগ দেওয়া হয় নি, তাড়িয়ে দেওয়া হয়েছে। এ ধর-নের রিপোর্ট আমাদের কাছে আছে। শুধু তাই নয় যারা বামফ্রন্টকে ভোট দেবে না তারা পাহাড়ী বাঙ্গালী যাই হোক না কেন তাদের বিতাড়িত করা হবে এমন হুমকি দেওয়া হয়েছে। এই বাগমা হাই স্কুলে নির্বাচন সুষ্ঠু ভাবে সম্পন্ন হয় নি এটা আমরা দেখেছি। আমরা আরো দেখেছি উদয়পুরের উকিল মুকুল সাহা সঙ্গে পুলিশ নিয়ে অশিক্ষিত পাহাড়ী গ্রামে গ্রামে গিয়ে ভয় ভীতি দেখিয়েছে যে তোমরা যদি যুব সমিতিকে ভোট দাও তাহলে তোমাদের সবাইকে

পুলিশ দিয়ে বেঁধে জুনের দাঙ্গার মতো জেলে পুড়ে রাখা হবে। এভাবে মানুষকে তারা ভয় দেখিয়েছে। এর পরেও কি আমরা ধরে নেবো যে সুষ্ঠু নির্বাচন হয়েছে? এটা একটা নিরপেক্ষ নির্বাচনের নমুনা হতে পারে না। গত উপ-নির্বাচনের সময় রতন নগর জে. বি-স্কুলের যে কেন্দ্র সেখানে তাদের শান্তি সেনার ছেলেরা, যেখানে আইনতঃ ২০০ গজের ভিতর প্রবেশ করা নিষেধ, তারা সেখানে গিয়ে, মাথায় লাল টুপী, হাতে এক একটি লাঠি দিয়ে, লোকেদের বলেছে, তোমরা যদি যুব সমিতিকে ভোট দাও তাহলে তোমাদের দেখিয়ে দেবো। ঐ রতন নগর কেন্দ্রে যুব সমিতির কর্মীরা সংযত না হলে একটা গণ্ডগোল হতে পারত। উপজাতি যুব সমিতির কর্মী-দের সংযম শক্তি আছে, তাদের সহিষ্ণুতার ক্ষমতা আছে এবং তারা সব কিছু বুঝতে পারে, তারা গণতন্ত্রকে বিশ্বাস করে, তাই সেখানে কোন গণ্ডগোল হতে পারে নি। শুধু তাই না তীর্থমুখের গোমতী পাড়া থেকে নৌকা দশটা চুরি করে উপজাতি যুব সমিতির ১৫০০ ভোটারকে ভোট দান থেকে বিরত থাকতে বাধ্য করেছে কারা? এই সি, পি, এম-এর কর্মীরা। এমন অবস্থা যেখানে চলেছে সেখানে সুষ্ঠু নির্বাচন হয়েছে বলে আমরা মেনে নিতে পারি না। যারা এটাকে সুষ্ঠু নির্বাচন বলেছেন তাদের আবার ভেবে দেখার জন্য বলেছি। খরা মোকাবেলা সম্পর্কেও তাই। সব কিছু নাকি মোকাবেলা করা হয়েছে। এখানে বিধান সভায় প্রশ্ন উত্তরের সময় মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন রবি ফসলের কত ক্ষতি হয়েছে তা নির্ণয় করা সম্ভব হয় নি, আমনেরও কত ক্ষতি হয়েছে তার হিসাব করতে পারেন নি। এই রকম যেখানে তাদের কথা তখন কি করে রাজ্যপাল বলতে পারেন যে সব ঠিক হয়েছে? এটাকে স্বীকার করে নেবার অর্থই হলো সত্যের বিকৃত রূপ দেওয়া। কাজেই সত্যি কথাকে সত্যি বলে স্বীকার করার শিক্ষা নেবার জন্য আমি আপনাদের অনুরোধ করছি। আর এখানে গত বিধান সভায় প্রস্তাব পাশ করানো হয়েছে ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে, কিন্তু এখানে রাজ্যপালের ভাষণে সেই রাক্ষুসে বন-আইন নিয়ে কোন কথা নেই। পাহাড়ী জুমিয়াদের জুলুম করেছে যে আইন সে সম্পর্কে কোন কথা এখানে নেই। কাজেই আমরা বলছি সেই রাইমা ভ্যালী এলাকায়, বড়মুড়া এলাকায় এখনো জুলুম চলেছে. বিধান সভায় বিরোধীতা করা হয় অথচ তার কোন উল্লেখ নেই। কাজেই রাজ্যপালের ভাষণকে আমরা মেনে নিতে পারি না। কাজেই আমি এখানে অনুরোধ করতে চাই রাজ্যপাল যে বিকৃত ভাষণ রেখেছেন সেটাকে প্রত্যাহার করা হোক। আর আমরা দেখি স্ব-শাসিত জেলা পরিষদকে মাত্র ৭৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। এটা দিয়ে কি হবে? এটা শুধু বামফ্রন্টের সমর্থকদের জন্যে দেওয়া হয়েছে। যেটা সারা রাজ্যের উন্নয়নের বিষয় সেখানে মাত্র ৭৫ লক্ষ টাকা। কাজেই এগুলিকে নতুন করে চিন্তা করে, যদিও আপনাদের ঘিলুতে কুলোচ্ছে না, যে সমস্ত সংশোধনী আমরা এনেছি সেগুলোকে স্বীকার করে নতুন করে তৈরী করার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

শ্রীমোহনলাল চাক্মা :—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, গত ১২ই ফেব্রুয়ারী, ১৯৮২ ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এই হাউসে যে ভাষণ দিয়েছেন এবং তাঁর ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক সূচক যে প্রস্তাব এসেছে তাকে সমর্থণ করে আমি কয়েকটি কথা বলতে চাই। রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে ত্রিপুরা রাজ্যের সঠিক অবস্থা সম্পূর্ণভাবে প্রতিফলিত হয়েছে। কারণ ১৯৮০ সালের জুনে ত্রিপুরার বুকে যে ভয়াবহ দাঙ্গা হয়ে

গিয়েছে এবং তার ফলে লক্ষ লক্ষ লোক যে ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে এবং দাঙ্গার পরবর্ত্তী সময়ে ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে যে ভাবে সফল পুনর্বাসন দেওয়া হয়েছে, তা সত্যি আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষে একটা গৌরবজ্জনক ব্যাপার। কিন্তু তা সত্বেও আমাদের বিরোধী গ্রুপের সমাজদ্রোহীরা যারা ঐ সময় খুব চেষ্টা করেছিল যাতে করে ত্রিপুরা রাজ্যের রাষ্ট্রপতির শাসন শ্রীমতি ইন্দিরা গান্ধীর আশির্বাদরূপে নেমে আসে। তারা দিল্লীতে গিয়ে পর্য্যন্ত অনেক ধরাধরি করে এসেছেন। কিন্তু তাদের সেই চেষ্টা সফল হয় নি, কারণ ত্রিপুরা রাজ্যে তারা দাঙ্গা লাগিয়েছিল, আমরা সেটাকে অতি অল্প সময়ের মধ্যে সমাধান করে ফেলেছিল, যার নজীর ইতিহাসে খুঁজে পাওয়া যাবে না। আবার ১৯৮১ সালের শেষ দিকে যখন বাংলাদেশ থেকে ১৭ হাজারেরও বেশী উপজাতি উদ্বাস্তু পরিবার ত্রিপুরা রাজ্যের সীমান্ত এলাকা সাব্রুমে এসে আশ্রয় নিয়েছিল, তাদেরকে আমরা সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করে আবার বাংলা দেশে ফেরত পাঠিয়ে দিয়েছি। সেই উদ্বাস্তুরা যাতে ত্রিপুরা রাজ্যের মধ্যে পুনর্বাসন পেতে পারে, তার জন্য উপজাতি যুব সমিতির বন্ধুরা দিল্লী গিয়ে অনেক দরবার করে এসেছেন, কিন্তু তাদের সেই চেষ্টাও ব্যর্থ হয়েছে। তারা বোধ হয় ভুলে গিয়েছেন যে ১৯৭৯ সালে তাদের তৈদু সম্মলনে দাবী করেছিলেন ১৫ই অক্টোবরের পর যে সব লোক বাইরে থেকে বিশেষ করে বাংলাদেশ থেকে এই দেশে এসেছে, তাদেরকে বিদেশী বলে গণ্য করা হউক, যার ফলশ্রুতি হিসাবে ১৯৮০ সালের জুন মাসে ত্রিপুরার বুকে একটা ভয়াবহ দাঙ্গা তারা বাঁধিয়েছিল। সেরূপ ১৯৮১ সালের শেষ দিকেও তারা আর একটা দাঙ্গা বাঁধাবার চেষ্টা করেছিলেন। কারণ আমরা এখানে দেখতে পাচ্ছি যে মাননীয় বিরোধী দলের সদস্য রাজ্যপালের ভাষণের উপর একটা এ্যামেণ্ডমেণ্ট এনেছেন, সেটা হচ্ছে পার্বত্য চট্টগ্রাম থেকে যে সব উদ্বাস্তু ত্রিপুরাতে এসে আশ্রয় নিয়েছিল, তাদের পুণর্বাসন দিতে বামফ্রন্ট সরকার ব্যর্থ হয়েছিল। কিন্তু আমি নিজে জানি, কারণ আমি নিজেই সেখানকার কয়েকটা শিবির ঘুরে দেখে এসেছি যে সব উদ্বাস্তু ঐ সব শিবিরে এসে আশ্রয় নিয়েছিল, তাদের প্রচুর পরিমাণে রেশন দেওয়া হয়েছে, যা তাদের প্রয়োজনের তুলনায় অনেক বেশী ছিল। এমন কি অনেক উদ্বাস্তু সেই অতিরিক্ত চাউল বাইরে বিক্রি করে দিয়েছে। শুধু কি তাই, তারা যখন শিবির বন্ধ করে দেওয়ার পর বাংলা-দেশে ফিরে যায়, তখনও তারা অনেক জিনিষ সংগে নিয়ে গিয়েছে। আর যেগুলি বিলি করা হয় নি, সেগুলিকে নীলাম করে দেওয়া হয়েছে। কাজেই বিরোধী পক্ষ থেকে যে সব অভিযোগ করা হয়েছে, তা সম্পূর্ণ অসত্য। আর ত্রিপুরা রাজ্যের আইন শৃঙ্খলার সম্বন্ধে যে কথা বলা হয়েছে—যে রাজ্যের মধ্যে নাকি কোন রকম আইন শৃঙ্খলা নাই, যেটা নাকি দ্রাউ বাবু তার নিজের বক্তব্যের মধ্যেও রেখেছেন, তা আদৌ সত্য নয়। যদি ত্রিপুরা রাজ্যেই আইন শৃঙ্খলা না থাকত তাহলে এত বড় একটা দাঙ্গা ঘটে যাওয়ার পরে এখানে তিন তিনটা নির্বাচন হয়ে গিয়েছে, সারা ত্রিপুরা রাজ্যের গণতান্ত্রিক শান্তি-প্রিয় মানুষ এই সব নির্বাচনের মাধ্যমে বামফ্রন্টের প্রার্থীদের জয়যুক্ত করিয়েছেন। তাছাড়া এই মাত্র কিছু দিন আগে যে জেলা পরিষদের নির্বাচন হয়ে গেল, সেই নির্বাচনের ফলাফলটা কি? আর এতেই কি প্রমাণিত হয় না যে ত্রিপুরা রাজ্যের সর্বত্র আইন শৃঙ্খলা

পরিস্থিতি ভাল। রাজ্যপালের ভাষণে এখানে উল্লেখ আছে যে আইন শৃঙ্খলা ত্রিপুরা রাজ্যে আছে এবং আমার পূর্ববর্তী বক্তারাও বলেছেন যে আমাদের এই ত্রিপুরা রাজ্যে আইন শৃঙ্খলা আছে এবং ভারতের কংগ্রেস্ শাসিত অন্যান্য রাজ্যে আইন শৃঙ্খলা নাই। আমি এখানে আরও উল্লেখ করতে চাই যে কংগ্রেসী আমল থেকে উপজাতি এবং তপশীল জাতির লোকদের পুনর্বাসনের ক্ষেত্রে লক্ষ লক্ষ টাকা খরচা করা হয়েছে কিন্তু তাদের সুষ্ঠুভাবে পুনর্বাসন হয় নাই। তাদের পুনর্বাসনের টাকাগুলি বিভিন্ন খাতে ব্যয় করা হয়েছিল। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরই একমাত্র জুমিয়া এবং ভূমিহীনদের পুনর্বাসনের টাকা ঠিক ঠিক ভাবে খরচা করা হচ্ছে। এবং তার ফলে দেখা যাচ্ছে যে বিভিন্ন খাস জমিতে রাবার প্ল্যান্টেশান করে তার মাঝে মাঝে জুমিয়া এবং ভূমিহীনদের পুনর্বাসন দেওয়ার পরিকল্পনা নেওয়া হয়েছে। তারই ফলে দেখা যাচ্ছে যে আজকে আমাদের ত্রিপুরায় ৩;৩৮১ হেক্টর জমিকে রাবার চাষের আওতায় আনা হয়েছে। এবং তার মধ্যে ৩৫৪ হেক্টর জমিতে এখন রাবার পাওয়া যাচ্ছে। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় ত্রিপুরাকে ১৯৮০ সালের বন আইন সংশোধনের আওতায় এনে আমাদের এই প্রচেষ্টার উপর আঘাত দেওয়ার চেষ্টা হচ্ছে। যার ফলে আমাদের নূতনভাবে ত্রিপুরার শ্রমজীবী মানুষের কল্যাণের জন্য পরিকল্পনা তৈরী করতে হচ্ছে। এবং সেই পরিকল্পনা অনুযায়ী এখন পর্যন্ত ২৪,৫২৬ জনকে সরকার খাস জমি দিয়েছেন এবং ৪,৪৬৩ জন গৃহহীনকে গৃহ নির্মাণের জায়গা দিয়েছেন। এবং উপজাতিদের জমি উদ্ধারের কাজ অব্যাহত আছে—এবং এখন পর্য্যন্ত ১,৬৮১ জন উপজাতিকে তাদের হস্তান্তরিত জমি ফেরত দেওয়া হয়েছে। এবং ৩,৭৫২ জন বর্গাদারের নাম নথীভুক্ত করা হয়েছে। এছাড়া ১৯৮১-৮২ সালে ভারত সরকার কাজের বিনিময়ে খাদ্য কর্মসূচীর বদলে জাতীয় গ্রামীণ কর্ম প্রকল্প গ্রহণ করেন। এটা শুধু প্রকল্পের নাম বদলই নয় পূর্বসূচী অনুযায়ী রাজ্যের জন্য যে পরিমাণ খাদ্যশষ্য পাওয়া যেত নূতন প্রকল্পে তা কমিয়ে আনা হয়েছে। এবং এর ফলে রাজ্য সরকার এক গভীর সমস্যার মুখোমুখী হন। এই অবস্থা মোকাবিলার জন্য রাজ্য সরকার রাজ্য গ্রামীন কর্ম সংস্থান প্রকল্প নামে এক বিশেষ কর্ম প্রকল্প গ্রহণ করেছেন। এবং আশা করা যাচ্ছে জাতীয় কর্ম প্রকল্প-এর অধীনে ১২ লক্ষ শ্রমদিবস এবং রাজ্য গ্রামীণ প্রকল্পের অধীনে ৫০ লক্ষ শ্রম দিবস সৃষ্টি করা যাবে। এছাড়া উপজাতি উন্নয়ন ক্ষেত্রে আমরা লক্ষ্য করছি যে ১৯৮০-৮১ সালে যেখানে ৮·২১ কোটী টাকা বরাদ্দ ছিল ১৯৮১-৮২ সালে সেটি বৃদ্ধি পেয়ে ১২.৩৭ কোটি টাকা করা হয় এবং ১৯৮২-৮৩ সালে সেটিকে ১৭.৩৭ কোটি টাকা বরাদ্দ করা হয়। কাজেই আমাদের প্রতি বছরই তাদের উন্নত করার জন্য চেস্টা করে যাওয়া হচ্ছে। শেষের দিকে মাননীয় রাজ্যপাল আরও বলেছেন যে—আগামী দিনের কর্মসূচীর কিছুটা আমি এখানে তুলে ধরলাম। ত্রিপুরা উপজাতি এলাকা স্ব-শাসিত জেলা পরিষদের কথাও তিনি উল্লেখ করেছেন। কারণ ত্রিপুরার বিভিন্ন জনগোষ্ঠীর ঐক্যবদ্ধ উন্নয়নে এই পরিষদ একটি অতুলনীয় ভূমিকা পালন করবে। এই বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থক জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ইনক্লাব জিন্দাবাদ।

**মিঃ ডেঃ স্পীকার :— শ্রীমাণিক সরকার।**

শ্রীমাণিক সরকার :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের প্রদত্ত ভাষণের উপর মাননীয় সদস্য খগেন দাস মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তার উপর আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে আমি বলতে চাই যে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের শুরুতে অত্যন্ত সঠিক ভাবে এই কথাই উল্লেখ করেছেন যে এটা শুধু ত্রিপুরার জন্যই নয় দেশের উপজাতি অধ্যুষিত সকল এলাকার পক্ষেই উল্লেখযোগ্য ও তাৎপর্য্যপূর্ণ এক নূতন পরীক্ষা। আমি আশা করি আগামী দিনে এই প্রতিষ্ঠান দৃঢ় থেকে দৃঢ়তর হবে। আমিও ব্যক্তিগতভাবে তাঁর এই দৃষ্টিভংগীর সংগে সম্পূর্ণ একমত। এবং আমি মনে করি যে এই যে উপজাতি স্ব-শাসিত জেলা পরিষদ এটা শুধু ত্রিপুরা রাজ্যের ক্ষেত্রেই নয় বিশেষ করে উত্তর-পূর্বাঞ্চলের যে অশুভ শক্তি সাম্রাজ্যবাদীদের পরোক্ষ মদতে বিচ্ছিন্নতাবাদের প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে তার মোকাবিলায় তাদের রাজনৈতিক এবং অর্থনৈতিক ক্ষেত্রে জাতীয় জীবনের মূল স্রোতে টেনে আনতে সাহায্য করবে। কিন্তু আমি অত্যন্ত দুঃখের সংগে লক্ষ্য করছি যে আজকের এই সমস্যার মোকাবিলায় যখন একটা রাজ্য সরকার বা একটা রাজনৈতিক দলের একার উপর নির্ভর করে না এবং যেখানে কেন্দ্রীয় সরকারের এই ব্যাপারে দায়িত্ব গ্রহণ করা দরকার। সেখানে আমরা লক্ষ্য করছি যে গত ২ দুই বছর যাবত শ্রীমতী গান্ধী এই ব্যাপারে সম্পূর্ণ একটা নেতিবাচক দৃষ্টিভংগী দেখিয়ে আসছেন।

আমার মাননীয় বিরোধী দলের কিছু বন্ধু এখানে তাদের যে অ্যামেণ্ডমেণ্টগুলি এনেছেন তাতে উল্লেখ করবার চেষ্টা করছেন যে ত্রিপুরাতে ষষ্ঠ তপশীল মোতাবেক স্বশাসিত জেলা পরিষদ গঠন করার ব্যাপারে এখানে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নাই। কিন্তু আমি জানি এই বিধানসভা গঠিত হওয়ার পর এই বিধানসভার প্রথম অধিবেশনেই বামফ্রন্ট সরকার যে কয়েকটা প্রস্তাব গ্রহণ করেছিলেন কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানিয়ে তার মধ্যে ষষ্ঠ তফশীলের মধ্যে থেকেই স্বশাসিত জেলা পরিষদ গঠন করার একটা দাবী ছিল অন্যতম। এর আগেও তৎকালীন ভারতবর্ষের প্রধানমন্ত্রীর কাছে ত্রিপুরার কম্যুনিষ্ট পার্টি এবং যারা ত্রিপুরার গণমুক্তি পরিষদের সঙ্গে যুক্ত তারাই প্রথম ত্রিপুরার ষষ্ঠ তপশীল চালু করার জন্য আন্দোলন করে আসছে। আমি জানি যে কেন্দ্রে যখন মোরারজী ভাই প্রধানমন্ত্রী ছিলেন এবং তিনি যখন ত্রিপুরা সফরে আসেন তখন বামফ্রন্ট সরকার তাঁর কাছে এই দাবী উপস্থিত করেছিলেন। এটা ভারতবর্ষের সংবিধানে প্রভিশন অনুযায়ী এই ব্যাপারে একমাত্র কেন্দ্রীয় সরকারই উদ্যোগ নিতে পারে। এটা রাজ্য সরকারের আওতাভুক্ত নয়। তাছাড়া লোকসভায় মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির যারা সদস্য আছেন তারা বার বার ত্রিপুরা রাজ্যের উপজাতী এবং অউপজাতীদের মধ্যে সেতু বন্ধন সুদৃঢ় করার জন্য বার বার এই দাবী তুলেছেন। কিন্তু দেখা গেছে শ্রীমতি গান্ধীর সরকারই বলুন আর জনতা সরকার বলুন কারও কাছে এই দাবী গ্রাহ্য হয় নি। কিন্তু এটাই শেষ কথা নয়। আজকে দেখছি সাম্রাজ্যবাদী চক্র তারা দাবী তুলেছে যে ১৯৪৯ সনের পর যারা ত্রিপুরায় এসেছে তারা বিদেশী এবং তাদেরকে বিতাড়িত করতে হবে। আরেক দিকে দেখছি আওয়াজ তুলছে বাধ্যবাধ্যান করার জন্য। এই সমস্ত বিচ্ছিন্নতাবাদী আন্দোলন সমগ্র ভারতবর্ষের তথা ত্রিপুরার গণতান্ত্রিক ঐক্যকে বিপন্ন করে তুলছে। আজকে আসামে আমরা কি দেখতে পাই? সেখানে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন কিভাবে শ্রীমতি গান্ধীর দল

মোকাবেলা করছেন। বিগত নির্ব্বাচনের পর সেখানে বিধানসভাতে কংগ্রেস (আই) মেম্বার ছিলেন? আজকে সেখানে সেই নাম্বার বেড়ে ৪৫ এসে দাঁড়িয়েছে। তারা কারা? বিগত ১৯৮০ সনের নির্ব্বাচনকে যারা বানচাল করার জন্য চেষ্টা করেছিল এই বিধায়করাই সেই চেষ্টা করেছিলেন। শ্রীমতি গান্ধী জানালা দিয়ে নয় খিরকি দিয়ে রাতের অন্ধকারে সেখানে কংগ্রেস (আই) এর মন্ত্রিসভা গঠন করেছেন। একই অবস্থা আজকে যদি আমরা তাকাই মিজোরাম, মেঘালয় সেখানে কি ঘটনা ঘটছে? শ্রীমতি গান্ধী লাল ডেংগা যিনি সাম্রাজ্যবাদের একজন অনুচর তাকে পোষণ করে যাচ্ছেন। এইভাবে দেশের ঐক্য সংহতিকে রক্ষা করা যায় না। আজকে আমরা দেখছি লাল ডেংগার যে সংগঠন এম, এন, এফ সেটাকে বেআইনি ঘোষণা করা হয়েছে এবং সেখানে শ্রীমতি গান্ধার পুলিশ অপারেশন চালিয়ে যাচ্ছে। কিন্তু তাতে কোন সুফল হবে বলে আমি মনে করি না। মণিপুরে বিচ্ছিন্নতাবাদী শক্তি সেখানে শান্তির পরিবেশ নষ্ট করছে। কিন্তু শ্রীমতি গান্ধীর সংস্থা আকাশবাণী সেখানে শান্তির পরিবেশ আছে এটাই প্রকাশ করার জন্য চেষ্টা করছে। আপনারা জানেন গত ১২ তারিখে এই বিধানসভার একজন সদস্য এই আকাশবাণীর সম্পর্কে একটা প্রস্তাব এনেছেন এবং সেটা এখানে গৃহীত হয়েছে। পরবর্তী কণ্বস্‌চীতে এটা আলোচনা হবে। এই আকাশবাণী কেন্দ্রগুলি হচ্ছে কেন্দ্রীয় সরকারের মাউথ স্পীচ। কিন্তু এর দ্বারা বাস্তব অবস্থার পরিবর্ত্তন হবে না। আমাদের রাজ্যের ক্ষেত্রে স্বশাসিত জেলা পরিষদ নির্ব্বাচনকে যারা বানচাল করার জন্য চেষ্টা করে আসছিল তাদের মধ্যে ছিল আমরা বাঙ্গালী দল। আমরা বাঙ্গালী বিরোধীতা করবে এটা বিস্ময়ের কিছু নেই। কংগ্রেস (আই) বিরোধীতা করবে এটাও তেমন কিছু বিস্ময়ের ব্যাপার নয়। কিন্তু উপজাতি যুব সমিতি যারা এখানে বিরোধী দলে আছেন তারাও এর বিরোধীতা করেছিল। কংগ্রেসের ভূমিকাই ছিল উপজাতী বিরোধী। এবং উপজাতীদের ন্যায্য দাবীকে ঠেকিয়ে রেখে তারা ৩০ বৎসর এখানে রাজত্ব করে গেছে। কিন্তু মাঠে ময়দানে উপজাতী দরদী সেজে যারা বড় বড় কথা বলেন সেদিন তাদের ভূমিকটা কি ছিল? সেইদিন তাদেরকে আমরা লক্ষ্য করলাম ১৯৮০ সালের ১৫ই অক্টোবর তৈদুতে মিটিং করে তারা ঘোষণা করল যে ১৯৩৯ সনের পরে যারা ত্রিপুরাতে এসেছে তাদেরকে ত্রিপুরা থেকে বের না করে স্বশাসিত জেলা পরিষদের নির্বাচন হতে পারে না। আসামে যারা বিদেশী বিতরণের আন্দোলন করছে তারা আজকে ভারতের সংহতিকে নষ্ট করছে এবং তাদের আন্দোলনের সংগে উপজাতী যুব সমিতির আন্দোলনের পার্থক্য কোথায়? আসামে যারা বিদেশী বিতারণের আন্দোলনের নাম দিয়ে আন্দোলন করছেন তাদের সঙ্গে উপজাতি যুব সমিতির আন্দোলনের পার্থক্য কোথায়? মৌলিক কোন পার্থক্য নেই। এবং সিদ্ধান্তও মূলত এক। পরবর্ত্তী সময়ে আমরা কি দেখলাম? ১৯৪৯ সনের ১৫ই অক্টোবরের পর যারা ত্রিপুরা রাজ্যে প্রবেশ করেছেন তাদের ত্রিপুরা রাজ্য ত্যাগ করতে হবে। আমরা দেখেছি, কংগ্রেস (আই), আমার বাঙালী এবং উপজাতি যুব সমিতি তাঁরা ঐক্যবদ্ধ ভাবে ত্রিপুরা রাজ্যের জনগণের যে শান্তি সম্প্রীতি ছিল তা বিনষ্ট করে দিয়ে ১৯৮০ সনে জুনের দাঙ্গা ঘটিয়ে দিলেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানেই শেষ নয়। ত্রিপুরা রাজ্যের জাতি উপজাতি নির্বিশেষে সমস্ত জনগণ ঐক্য বদ্ধ ভাবে আপ্রান চেষ্টা করছে শান্তি ফিরিয়ে আনার জন্য তখন

আমরা কি লক্ষ্য করেছি? আমরা দেখেছি, যে ত্রিপুরা রাজ্য থেকে কংগ্রেস (আই) নিশ্চিহ্ন হয়ে গেছে সেই দলের নেতারা প্রস্তাবের পর প্রস্তাব পাঠাচ্ছেন দিল্লীতে, বামফ্রন্ট সরকার ভেঙ্গে দেওয়া হউক, ত্রিপুরা রাজ্যে রাষ্ট্রপতির শাসন চালু করা হউক। আমরা বাঙালীও প্রস্তাব পাঠিয়েছে দিল্লীতে (যে আমরা বাঙালী আনন্দমার্গী দল দ্বারা পরিচালিত) ত্রিপুরা রাজ্যের বামফ্রন্ট সরকার ভেঙ্গে দেওয়া হউক। ত্রিপুরা রাজ্যে রাষ্ট্রপতির শাসন চালু করা হউক। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা বিস্ময়ের সাথে লক্ষ্য করলাম, উপজাতি যুব সমিতিও একই সুরে কথা বললেন। যে কংগ্রেস দল তাঁদের ৩০ বছরের অপশাসনে উপজাতিদের ন্যূনতম অধিকার পর্য্যন্ত বার বার পদদলিত করেছেন সেই কংগ্রেস (আই) এর ছত্র তলে গিয়ে তাঁরা হাজির হলেন। যা দেখে আমাদের লজ্জায় মাথা হেট হয়ে যায়, কিন্তু আশ্চর্যের বিষয় তাঁদের মাথা হেট হয় নি। কংগ্রেস ভবন থেকে বিদ্যুতের আলোক দিয়ে তাঁদের মুখ যাতে দেখাতে পারেন সে ব্যবস্থা করে দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয় আশ্চর্য শুধু এই মাত্রই নয়। আরো আশ্চর্যের বিষয় আছে। গত নির্ব্বাচনের মুখে কি প্রয়োজন ছিল শ্যামাচরণ বাবুর দিল্লীতে যাবার। তিনি দিল্লী যাবেন এই যাবার অধিকার তাঁর আছে। তিনি ভারতবর্ষের নাগরিক। ভারতবর্ষের নাগরিক হিসাবে ভারতবর্ষের যে কোন জায়গায় যে কোন সময়ে যাবার অধিকার তাঁর আছে। কিন্তু আমাদের প্রশ্ন শ্যামচরণ বাবু হচ্ছেন বিধানসভার বিরোধী দল সংখ্যায় অল্প হলেও বিরোধী দল উপজাতি যুব সমিতির সাধারণ সম্পাদক। তাঁর সঙ্গে প্রধান মন্ত্রীর কি আলোচনা হয়েছে সেটা ত্রিপুরা রাজ্যের মানুষের কাছে প্রকাশ করা তাঁর দায়িত্ব এবং কর্ত্তব্য। কিন্তু আমি ত্রিপুরা রাজ্যের সাধারণ মানুষ হিসাবে জানি, তিনি কোন কিছুই প্রকাশ করেন নি। আমি আমার বিরোধী দলের বন্ধুদের কাছে আবেদন করব, শ্যামাচরণ বাবুর সঙ্গে প্রধান মন্ত্রীর কি আলোচনা হয়েছে তা জানাতে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটাই শেষ কথা নয়। আসল কথা হচ্ছে কংগ্রেস (আই) দল পুরা মাত্রায় তাঁদের ব্যবহার করছে।

( গণ্ডগোল )

আমাকে শেষ করতে দিন। কারণ, তাঁরা দেখেছে বিধানসভার তিনটি আসনের উপ-নির্ব্বাচনে তাঁদের কি অবস্থা হয়েছিল। যে কংগ্রেস দল জাতীয় দল হিসাবে পরিচিত, ৩০ বছর যারা শাসন করেছেন এবং এমন দিনও গেছে এই বিধানসভার যারা দায়িত্ব পূর্ণ সদস্য মুখ্যমন্ত্রী, শিক্ষামন্ত্রী, রাজস্ব মন্ত্রী তাঁদের জেলে পুরে রাখা হয়েছিল, পল্লী গুলিতে আগুন ধরিয়ে দেওয়া হয়েছিল। তাঁদের বাড়ীতে বাড়ীতে গিয়ে তাঁদের স্ত্রীদের বলা হয়েছিল, আপনাদের হাতে শাখা ভেঙ্গে ফেলুন। আপনারা বিধবা। আপনাদের স্বামীরা আর ফিরবে না। কংগ্রেসের জেলে তাঁরা পঁচে গলে মরবে। বিরোধী দলের নেতারা জানতে না পারেন কিন্তু এই সমস্ত কথা আমরা জানি।

( ভয়েলেস্ অব অপজিশান বেঞ্চ :— আপনি তখন কোথায় ছিলেন ? )

আমি জানি। আমি এখানে দায়িত্ব নিয়ে কথা বলছি। আপনারা বিরোধী দল হিসাবে এখানে যা করছেন তাতে লজ্জায় মাথা হেট হয়ে যাচ্ছে। কারণ, আমি নবীন সদস্য। আমি গত দিন এবং আজকে আপনাদের কাজ কর্ম দেখে অবাক হয়ে যাচ্ছি, আশ্চর্য হয়ে যাচ্ছি, বিরোধী দল হিসাবে আপনারা কি ভাবে দায়িত্ব পালন করছেন? আপনারা গঠন মূলক

সমালোচনা করবেন। আমরা মাথা পেতে তা সংশোধন করে নেব। যদি সংশোধন করা না হয়, যদি সরকার তা না করেন, তাহলে আমরা সরকারী পক্ষের সদস্য হলেও আমি কথা দিচ্ছি, সরকার খেলাপ করলে তা আমরা মেনে নেব না। আমরা সরকারকে রেহাই দেব না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই কথা বলতে চাইছি যে আজকে কংগ্রেস (আই) উপজাতি যুব সমিতিকে সাহায্য করবার জন্য ঐ সংরক্ষিত আসনে প্রার্থী দাঁড় করিয়েছিল। ভোটের ফলাফল দেখলে বুঝা যায়, তাঁরা কি ব্যবস্থা নিতে চেয়েছিল। এটা পরিস্কার হয়ে গেছে কিন্তু প্রশ্ন হচ্ছে, কংগ্রেস একটি জাতীয় রাজনৈতিক দল। কিন্তু আশ্চর্যের বিষয় সংরক্ষিত আসনে তাঁর জামানত বাজেয়াপ্ত হয়েছে। হাজার ভোটও পায় নি। জেলা পরিষদের নির্বাচন করা হলে কি হবে কংগ্রেস নেতারা উপ-জাতি যুব সমিতিকে চৌথামের মত ব্যবহার করছে এবং উপজাতি যুব সমিতি কংগ্রেস (আই) দলকে চৌথামের মত ব্যবহার করছে। তার জন্য আমরা দেখছি, কংগ্রেস (আই) লোকেরা এলাকায় গিয়ে বলেছেন, যারা কংগ্রেস (আই)কে ভোট দিতেন তারা সেই ভোট উপজাতি যুব সমিতিকে দেবেন। মাননীয় স্পীকার, স্যার, এটাই শেষ কথা নয়, উপজাতি জেলা পরিষদ গঠিত হলেও এই জেলা পরিষদের নির্বাচনের মধ্যে ত্রিপুরা রাজ্যের জাতি-উপজাতির মানুষ শান্তি ও সম্প্রীতির জন্য চেষ্টা করছিল তাকে বিনষ্ট করার জন্য সাম্প্রদায়িক দাঙ্গা করার জন্য চেষ্টা করছিল। কিন্তু আমরা দেখেছি ত্রিপুরার শান্তি প্রিয় নাগরিক প্রায় শতকরা ৭০ ভাগের বেশী ভোটার বাক্সে হাজির হয়েছেন। এর আগে উত্তর প্রদেশ, বিহার উড়িষ্যা পশ্চিমবঙ্গে এবং ত্রিপুরায় নির্বাচন অনুষ্ঠিত হয়েছে। কিন্তু ত্রিপুরা ও পশ্চিম বাংলা ছাড়া শতকরা ৩১ ভাগ মানুষও যায় নি ভোট দিতে। কেন যায় নি? কারন, তারা তাঁদের গণতান্ত্রিক অধিকার নিরাপদ মনে করে নি। বিকল্প কোন শক্তি আছে মনে করতে পারে নি। পশ্চিম বাংলার বিধানসভা, লোকসভার নির্বাচনে সন্ত্রাসের সৃষ্টি করেও, ত্রিপুরা রাজ্যে সন্ত্রাসের সৃষ্টি করে সেখানে রেকর্ড সংখ্যক মানুষ ভোট দিয়েছেন। শতকরা ৮১ ভাগ ভোট দিয়েছেন এমন নজির কি ভারতবর্ষের আর কোথাও আছে? সংসদীয় রাজনীতির ইতিহাসে আর এমন দেখা যায় নি। যারা এখানে আইন শৃঙ্খলা নেই বলে চেচাচ্ছেন তাদের "মূর্খের স্বর্গে বাস করা" ছাড়া আর কিছুই বলা যায় না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, বামফ্রন্ট সরকার এগিয়ে যাওয়ার জন্য যখন চেষ্টা করছেন, তখন প্রতি পদে পদে বিঘ্ন সৃষ্টি করার চেষ্টা করা হচ্ছে। আজকেও এই বিধান সভার সামনে হাজার হাজার মা বোন আসবেন তাদের বক্তব্য জানাবার জন্য। তাদের বক্তব্য? জেলা পরিষদ বাঞ্চাল করার জন্য নির্বাচনের প্রথম দিন থেকে চেষ্টা করে আসছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয়, সীমাবদ্ধ ক্ষমতায় বামফ্রন্ট সরকার যাতে মা বোনদের সুযোগ সুবিধা দেওয়া যায় তার জন্য চেষ্টা করে চলছেন। স্ব-শাসিত জেলা পরিষদের নির্বাচনের দেড় মাসের মধ্যে সব থেকে বেশী আক্রান্ত হয়েছেন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সমর্থক, গণ মুক্তি পরিষদের সমর্থক, গণতান্ত্রিক নারী বাহিনী এবং বামফ্রন্ট সরকারের বিভিন্ন সমর্থক। মা-বোনদের উপর বলাৎকার করা হচ্ছে। কারা এই গুলি করছেন? এই সভার কাছে আর নূতন করে বলার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে কথা আমি বলতে চাই, ত্রিপুরা রাজ্য শুধু না

গোটা ভারতবর্ষের ঐক্য, শান্তি রক্ষা করার জন্য যে চেষ্টা চলছে স্ব-শাসিত জেলা পরিষদের নির্বাচনের মধ্য দিয়ে যে পদক্ষেপ এনেছেন মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে যে ইঙ্গিত দিয়েছেন আমিও তাঁর সঙ্গে সম্পূর্ণ একমত। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আবেদন করব, আজকে এই সন্ত্রাসবাদের পথ পরিহার করুন। সস্তা রাজনীতির মাধ্যমে জনগণের মন জয় করা যায় না। আমি আমার বক্তব্য শেষ করার আগে এক মিনিট সময় নিতে চাই। আজকে তারা সত্যি সত্যি উপজাতি দরদী হবেন, ভারতবর্ষকে ভালবাসবেন এবং ভারতবর্ষের সংহতি রক্ষাকল্পে সাম্রাজ্য বাদীদের বিরুদ্ধে রুখে দাঁড়াবেন এবং বামফ্রণ্ট সরকার-এর কার্য্য-কলাপের প্রতি সমর্থন জানাবেন এই প্রত্যাশা নিয়েই আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :—শ্রী নগেন্দ্র জমাতিয়া।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণের উপর মাননীয় সদস্য শ্রী খগেন দাস যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তার বিরোধীতা করে এবং আমি যে কতগুলি এমেণ্ডমেণ্ট এনেছি সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল এই বিধান সভায় কতগুলি মিথ্যা এবং বাস্তববিবর্জিত ভাষণ রেখে এই সভাকে ভাওতা দিয়েছেন।

শ্রী অভিরাম দেববর্মা :—পয়েণ্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য এখানে 'ভাওতা' শব্দ ব্যবহার করেছেন। এটা আনপার্লামেণ্টারী।

মিঃ স্পীকার : মাননীয় সদস্য ভাওতা শব্দটা আনপার্লামেণ্টারী শব্দ। এই শব্দটা আর ব্যবহার করবেন না।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—মাননীয় রাজ্যপালের অভিভাষণ যেহেতু অসত্য এবং বাস্তব-বিবর্জিত, সেহেতু এই ভাষণের মধ্যে দিয়ে সাধারণ মানুষকে ধোকা দেওয়া হয়েছে। মীঃ স্পীকার স্যার, তাই আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারছিনা। এই বিধান সভার ক্ষমতাসিন দলের সদস্যরা যে ভাবে এই ভাষণকে সমর্থন করেছেন, আমি জানিনা এই বিধান সভার বাইরে যে লক্ষ লক্ষ রাজ্য বাসী আছেন তারা তাঁদের সংগে একমত হবেন কিনা। মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে আইন শৃংখলা শান্তিপূর্ন। কিন্তু উনার এই বক্তব্য অসত্য এবং বাস্তবের সংগে কোন মিল নেই। কারন আমরা দেখেছি বিগত জেলা পরিষদের নির্বাচনের সময় বামফ্রণ্ট সরকার-এর প্রবীন নেতা এবং আজকের বিধান সভায় যিনি অধ্যক্ষ উনি পরাজিত হয়েছেন। উরা যে জন বিচ্ছিন্ন এটা প্রমাণিত হবার পর তাঁরা ক্ষুব্ধ হয়ে বিরোধী দলের সমর্থকদের সংঘবদ্ধ ভাবে খুন ডাকাতি সন্ত্রাশ সৃষ্টি করে চলেছেন। মিঃ স্পীকার স্যার, সদরের উত্তরে গত ১৮ই জানুয়ারী চাকমা পাড়ায় শুকরাম দেববর্মা এবং তার স্ত্রী সন্ধ্যা দেববর্মাকে সি, পি, আই, এম গুণ্ডাবাহিনী খুন করে। তারপর সুব্রাম দেববর্মা এবং তার ছেলেকে সি, পি, আই, এম গুণ্ডাবাহিনী আহত করে এবং তাদেরকে আহত অবস্থায় হাসপাতালে আনা হয়। মিঃ স্পীকার স্যার, কয়েক দিন আগে অদুরে তৈদু গ্রামে সি, পি, আই (এম) গুণ্ডাবাহিনী সারা গ্রামে লুণ্ঠন করে। গ্রামবাসীরা ভয়ে বনে জঙ্গলে

আত্মরক্ষা করে। এইভাবে সমগ্র সদর অঞ্চলে তারা সন্ত্রাস সৃষ্টি করে চলেছে। গত ১৬ই জানুয়ারী বৃদ্ধি কুমার জমাতিয়ার বোন থাম্পুতি জমাতিয়াকে বলাৎকার করে। এই ভাবে তারা নারি নির্যাতন করে চলেছে। কারন তারা উপজাতি যুব সমিতির সমর্থক। মিঃ স্পীকার স্যার, উগ্র পন্থীদিগকে তারা বিচ্ছিন্নতা বাদে মদত দিচ্ছে। এদিকে তারা উগ্রপন্থী দিগকে বলেছে তোমরা ডাকাতি কর, প্রতি বাড়িতে বাড়িতে গিয়ে ৫ টাকা করে চাঁদা আদায় কর, কর্মচারীদের কাছ থেকে আদায় কর, আবার যখন ইলেক্শান আসবে তখন তারা বামফ্রন্ট সরকারের নেতৃত্ব দেয়। এই হচ্ছে তাদের নেতৃত্ব। মিঃ স্পীকার স্যার, বামফ্রন্ট সরকার উগ্রপন্থীদেরকে মদত দিয়ে উপজাতি যুব সমিতির লোকদেরকে হত্যা করছে, নারীদের ইজ্জৎ নষ্ট করেছে আবার উপজাতি যুব সমিতির উপরে দোষ চাপিয়ে দিচ্ছে। আমরা যখন তাদের এই সমস্ত কার্য্যকলাপের বিরুদ্ধে সোচ্চার হই তখন তারা উপজাতি যুব সমিতির উপর দোষ চাপিয়ে দেয়। মিঃ স্পীকার স্যার, ইলেকশানের সময় উগ্রপন্থী দুলাল রাংখলকে তারা মনোনয়ন পত্র দেয়। মাননীয় বিধায়ক শ্যমল সাহা একটা ট্রাইবেল সার্টিফিকেট নিয়ে এসে সেখানকার এস, ডি, ও, তথা রিটার্নিং অফিসারকে বলেন যে এই সার্টিফিকেটা গ্রহণ করতে হবে। কিন্তু সেখানকার রিটার্নিং অফিসার তার হুমকির মাথা নত করেননি। ফলে দুলাল রাংখলের মনোনয়ন বাতিল হয়ে যায়। মিঃ স্পীকার স্যার, সরকার পক্ষের সদস্যরা অগ্রগতি হয়েছে বলে চেচাচ্ছেন। কিন্তু কি অগ্রগতি হচ্ছে রাজ্যের আমি বুঝতে পারছিনা। আজকে মাইনর ইরিগেশানের কোন কাজ হচ্ছেনা রাস্তা গুলির কোন মেরামত হচ্ছেনা, অফিস আদালতে কোন কাজ হচ্ছেনা। রাস্তাঘাটের উন্নতির জন্য লক্ষ লক্ষ টাকা এষ্টিমেট করা হয়েছে, কিন্তু সে টাকা দ্বারা উন্নয়ন মূলক কার্য্যাদি বাস্তবায়িত করা হচ্ছে না। আমার এলাকায় অনেকগুলি স্কুল আছে। কিন্তু সে স্কুল গুলিতে কোন ক্লাস হচ্ছে না। মাননীয় কো-অপারেটিভ মিনিষ্টার বলেছেন-আমার সমন্বয় কমিটির লোকদের যদি দেখতে চাও, তাহলে চিলড্রেন্স পার্কে যাও। কোন অফিস আদালতে নয়। এই হচ্ছে উনাদের কার্য্যকলাপ। আজকে সমন্বয় কমিটির লোকেরা লাল ঝাণ্ডা নিয়ে স্কুল-অফিসে যাওয়া বাদ দিয়ে মাঠে ময়দানে বামফ্রন্ট সরকারকে সংগ্রামের হাতিয়ার বলে চীৎকার করছে। মিঃ স্পীকার স্যার, আজকে এই সমস্ত শিক্ষক কর্মচারীরা স্কুলে অফিসে না গিয়ে সমিতির অফিসে গিয়ে হাজিরা দিচ্ছে। সমিতির অফিসে গিয়ে হাজিরা দিলেই তাদের বেতন ঠিক থাকবে। এই হচ্ছে অবস্থা। আগরতলায় সমন্বয় কমিটির অফিসে, উদয়পুরে মাননীয় সদস্য কেশব মজুমদারের কাছে হাজিরা খাতায় সই দিতে হবে। তা না হলে তাকে এক সপ্তাহের মধ্যে ট্রান্সফার করে দেওয়া হবে। তার বিরুদ্ধে নানা রকম অভিযোগ এনে প্রমোশান আটকিয়ে রেখে কর্মচারীদের উপর এই ভাবে চাপ সৃষ্টি করছে।

মাননীয় স্পীকার স্যার, এই হচ্ছে আজকের বামফ্রন্ট আমলের সরকার-এর প্রশাসনের অবস্থা। আমরা দেখেছি যে রাজ্যপালের ভাষনে প্রথমেই শুরু করা হয়েছে জেলা পরিষদ প্রতিষ্ঠান নিয়ে। মাননীয় স্পীকার স্যার, আজকে জেলা পরিষদ নিয়ে যারা বাহবা নিচ্ছেন সেই জেলা পরিষদ কি করে এসেছে তার ইতিহাস আপনাদের অনেকেরই জানা আছে যে বিগত ১৩ বছর ধরে এই উপজাতি যুব সমিতি সারা ত্রিপুরায় যদি আন্দোলন সংগঠিত না করতো তাহলে এই জেলা

পরিষদ বামফ্রন্টের আমলে ১০০ বছরের মধ্যেও আসতে পারতো না। মাননীয় স্পীকার স্যার, আমি সি. পি. আই. এর শ্রী অঘোর দেববর্মা লিখিত ত্রিপুরার দাঙ্গার বই-এ আমি দেখেছি তিনি বলেছেন যে একজন কমিউনিষ্ট পার্টি'র সক্রিয় মেম্বার তিনি বলেছেন যে এই কমিউনিষ্ট পার্টি'র নেতৃবৃন্দ সেই দিন ত্রিপুরাকে আসামের সঙ্গে সংযুক্ত হতে দেয় নি কেন না আসামের সংগে সংযুক্ত হয়ে যায় তাহলে ষষ্ঠ তপশীল হয়ে যাবে তার জন্যই সে দিন আসামের সঙ্গে সংযুক্ত হতে বাধা দিয়েছিল। মাননীয় স্পীকার স্যার, আজকে আমরা সেই ইতিহাস ধরে দেখেছি যে এই বামফ্রন্টের আমলে ১৯৭৮ সালে যখন প্রথম আমরা আসি সেই প্রথম সেখানেই আমরা ষষ্ঠ তপশীলের প্রস্তাব এনেছিলাম কিন্তু সরকার পক্ষের মাননীয় ৫৪ জন সদস্য তার বিরোধীতা করে আমাদের প্রস্তাব নাকচ করে দিয়েছেন। মাননীয় স্পীকার স্যার, আমরা যখন বার বার আন্দোলনে নেমেছি এই জেলা পরিষদ গঠন করার জন্য ৩১শে ডিসেম্বর আন্দোলনের আওয়াজ তুলেছে তখনই বামফ্রন্ট সরকার আমাদের ডেকে এনে আইন প্রনয়ন করতে বাধ্য হয়েছেন। কিন্তু জেলা পরিষদ নির্ব্বাচনের সময় এই সরকার কি করেছিল সেটা আমরা লক্ষ্য করেছি যে, ১৯৮০ সালে যখন উপজাতি যুব সমিতি তার কেণ্ডিডেটের তালিকা চূড়ান্তভাবে প্রকাশ করেছেন তখনও কিন্তু তারা একজন কেণ্ডিডেটের নাম প্রস্তাব করেন নি। মাননীয় স্পীকার স্যার, আমরা প্রত্যেকটি ইলেক্শানে দেখেছি যে, ইলেক্শানের প্রায় ১মাস, ২ মাস আগে থেকেই শুরু হয়ে যায় পোষ্টারিং, এই পোষ্টারিং-এ লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়। কিন্তু ১৯৮০ সালে তারা কোন পোষ্টারিং করেন নি বরঞ্চ উপজাতি যুব সমিতির বিরুদ্ধে নানাভাবে উস্কানিমূলক প্রচার করে চলছিল এবং উপজাতি যুব সমিতির বিরুদ্ধে তাদের গুণ্ডা-বাহিনী লেলিয়ে দিয়ে সন্ত্রাস সৃষ্টি করে চলেছিল এবং শেষ পর্য্যন্ত অমরপুরে বিপ্লব সাহা ও শঙ্কর সাহার নেতৃত্বে উপজাতিদের হত্যার মধ্য দিয়ে তারা গণহত্যা এবং দাঙ্গা সংগঠিত করে তাদের যে মূল লক্ষ্য এই জেলা পরিষদ নির্ব্বাচন বাতিল করা সেটা তারা করেছিল। কাজেই মাননীয় স্পীকার স্যার, এই হচ্ছে বামফ্রন্ট সরকারের ভূমিকা এবং এটাই হচ্ছে বামফ্রন্ট সরকারের রাজনীতি। মাননীয় স্পীকার স্যার, এই উগ্রপন্থীদের সম্পর্কে আমরা বলেছিলাম কঠোরভাবে মোকাবেলা করিতে কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের কথাকে উড়িয়ে দিয়েছিলেন এবং উগ্রপন্থীদের কোন এক্শান নেওয়া হয় নি। বরঞ্চ মাননীয় মুখ্যমন্ত্রী গোপনে তাদের চীনে পাঠাচ্ছেন অস্ত্রের ট্রেনিং এর জন্য এবং সেখানে কমিউনিষ্ট পার্টি'র দীক্ষা নিয়ে উপজাতি যুব সমিতির বিরুদ্ধে লড়াইয়ে হাতিয়ার হিসাবে তৈরী হওয়ার জন্য শিক্ষা নিচ্ছে। মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরার গরীব উপজাতি জুম চাষীদের উপর কি করে এই বামফ্রন্ট সরকার জুর-জুলুম এবং ধর-পাকড় করেছিল সেটা আমাদের জানা আছে। তীর্থমুখে গোমতীর পারে সেই সমস্ত গ্রামের জুমিয়া পরিবাররা আজকে জুম চাষ করতে পারছে না। ১৯৭৮ সাল থেকে সুরু করে এখনও একই অবস্থা চলছে। মাননীয় স্পীকার স্যার, কো-অপারেটিভ মিনিষ্টারের বাড়ীর কাছে কি করে উপজাতিদের ঘর থেকে উচ্ছেদ করা হচ্ছে ফরেষ্ট এক্সটেন্শান করার জন্য। ১৯৮৯ সালে রাজ্যপালের বক্তৃতায় বলা হয়েছে ৪৭ হেক্টার এলাকায় চারাগাছ লাগানো হয়েছে। ১৯৮৯ সালে আমরা দেখেছি-কি করে সেখানে সমস্ত গরীব জুমিয়া পরিবারকে উচ্ছেদ করা হয়েছে। তাদের নারকেল গাছের চারা, আম গাছের চারা কিভাবে ধ্বংস করা হয়েছে এবং জুমিয়াদের

জীবিকা বন্ধ করে দিয়ে একটা ফ্যাসিষ্ট কায়দায় জুমিয়াদের বিপর্য্যস্ত করে দিয়েছেন। মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণ বাস্তবের সংগে যেহেতু পরস্পর বিরোধী এবং সামঞ্জস্যহীন এই কারনেই ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধীতা করছি এবং আমার যে এমেণ্ডমেণ্ট প্রস্তাব আছে (১) রাজ্য নিত্য প্রয়োজনীয় দ্রব্যের অভাব ও মূল্যবৃদ্ধি ঘটেছে (২) রাজ্যের জুমচাষীদের উপর বনদপ্তর ব্যাপক জুলুম চালিয়ে যাচ্ছে। (৩) পার্ব্বত্য চট্টগ্রাম থেকে আগত বাংলাদেশী শরনার্থীদের যথেষ্ট ত্রান সাহায্য দিতে রাজ্য সরকার ব্যর্থ হয়েছেন। (৪) গ্রামীন জল সরবরাহ প্রকল্পগুলো রূপায়ন করতে পারেন নি। (৫) গত জুনের দাঙ্গায় অভিযুক্ত ও পুলিশ কর্ত্তৃক নির্যাতীতদের মধ্যে শতকরা ৯০ জনই উপজাতি সম্প্রদায়ভুক্ত। (৬) উপজাতি অধ্যুষিত এলাকায় শতকরা ৯০টি বিদ্যালয় কার্য্যতঃ অচল। উপরিউক্ত এ্যামেণ্ডমেণ্টগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :—মাননীয় সদস্য শ্রী রামকুমার দেববর্মা।

কক বরক

শ্রীরামকুমার দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার, আমি আমার বক্তৃতা মাতৃ ভাষায় রাখব। লাইথাংনাই ফেব্রুয়ারীনি ১২ তারিখ' অ বিধান সভা নগ' যে রাজ্যপাল ভাষণ নারীকমানি আও আবন' সমর্থন খীলাই-অ। রাজ্যপালনি ভাষণনি উপরে অ বিধান সভানি বিরোধী দলনি ৩(তিন) জনা সদস্য বক্তৃতা নারীকমানি আও আবন' প্রত্যাখান খীলাই—অ। আব একেবারে অসত্য এবং কক নাংয়া। আব আপনেছং ত্রিপুরা রাজ্যনি বাস্তববাই আবন' বুচিই নাওই মান'। ত্রিপুরা রাজ্য' যে জনশিক্ষানি বাগাই যে আন্দোলন খীলাইমানি আব নিশ্চয় আপনেছং ছাওই মান। ১৯৪৬ সন হইতে উপজাতি রগনি বাগাই যে জন শিক্ষানি আন্দোলন খীলাইমানি আব' জতন সিঅ' বিগত ৩০ বৎসর' কংগ্রেসনি আমল' কারীইনি বাগাই জাতি-উপজাতি রীতিমত আন্দোলন খীলাইনা নাংখা। সেই আন্দোলন নি ফলে ত্রিপুরা রাজ্য অ শিক্ষানি বিস্তার তেইব বারিখা। বরকরগব তেইব শিক্ষাদীক্ষা ছারীংখা। আর অনেক যুবক অর্ধ শিক্ষা ছারীংগাই উপজাতি যুব সমিতি ছানি লগি অ থাংকা। তাবুকনি যে বামফ্রণ্ট সরকার ৪ বৎসর' যে শিক্ষানি বাগাই সুব্যবস্থা খীলাইমানি। তাবুক স্কুল' ছাত্র ছাত্রীরগ জাগাছ. চাকলিয়া। তারপর চিনি উপজাতিরগ যারা মাই মাচায়া ইনখে স্কুল' থাংনানি অসুবিধা অংগ। তাবুক চিনি বামফ্রণ্ট সরকার আবতাই অসুবিধারগন' সুবিধা খীলাই রীখা। তাবুক বরগন রিংগাই তীলাংনা নাংলিয়া। বরগনি বাগাই প্রত্যেকদিন দিপর' মাথাপিছু ৫০ পয়সা খীলাইওই চারীনানি ব্যবস্থা খীলাইজাক খা। অমহাইখেই বরগ থাংগাই ফাইওই লই আঁওবাই খা। আবনি বাগাই তাবুক ছাত্রছাত্রীনি সংখ্যা বারিখা। এবং উন্নতি ব আংরীরাগ খা। উপজাতি যুব সমিতিনি বন্ধুগন ছ' যদি ন আবতাই লাম কাহাম ন হামজাকথা হীনখে অথবা আবন' চাজাখা হীনখে ত্রিপুরা রাজ্য আমাছাক স্কুল নগরক ছক্ছা জাক গীলাক খামো। হয়তো বরগ অ কক ছাওই মান ও। যেখানে শহর এলাকা অ বাঙালী এলাকা' অমহাইকেই ছক্খা হীনখা হীনখে আও ও উপজাতি যুব সমিতি ছংরগন দোষ রীগালাক খামো। যেখানে উপজাতি গন বসতি

আর' রগ অ-ন স্কুল নগরক ছকজাকগ। যেমন—করবুক স্কুল, অন্যান্য গ্রামাঞ্চলনি স্কুল রগ ছকজাকমানি, আব' ছাব ছকখা? আব' ছাবনি ক্ষতি আংখা। আব চিনি উপজাতি ছাত্রছাত্রী রগনি ন ক্ষতি আংখা। ত্রিপুরা রাজ্য' যে ক্ষতি আঙমানি আবনি বাগাই যে বামফ্রন্ট সরকার চেষ্টা খালাই তংমানি, তবছে উপজাতি যুব সমিতি নি সদস্য রগ ত্রিপুরা রাজ্য আইন কারাই, শৃঙ্খলা কারাই হানাই ছামানি আবন ত্রিপুরানি জনগন সমর্থন খালাই মানয়া। এবং ত্রিপুরা রাজ্য অ যে দুর্গম অঞ্চল তংমানি আর' লেখাপড়া ফারাং নানি বাগাই উপজাতি এলাকাঅ' অনেক মাষ্টার মশাই থাংনা ছইয়া। ত্রিপুরা রজ্যনি উপজাতি এলাকা অ থাংকা হানখে মাষ্টাররগনি থানি জোর জুলুম খালাই ওই শতকরা ৫ টাকা খেই থাজনা নাওই তংগ। অমহাইখেই মাষ্টার রগনি থানি জোরজুলুম খালাই ওই উপজাতি যুব সমিতি ছং চাঁদা নাওই তংগ। এবং ত্রিপুরা রাজ্য অ বামফ্রন্ট সরকার উপজাতিনি সুবিধা অসুবিধা দীর্ঘদিন ত্রিপুরা রাজ্য অ মহাজননি শোষণ। বিশেষ করে চিনি উপজাতি রগ আবন" বন্ধ খালাইণানি বাগাই বামফ্রন্ট সরকার ব্যবস্থা নাখা, যে, যারা গরীব রগ ১১ টাকা রাই মানয়া হানখে বরগনি বাগাই ১ টাকা জি, আর, ল্যাম্পসনি মাধ্যমে রাং মাননানি সুবিধা খালাইজাকখা, যেখানে দুর্গম অঞ্চল' গাড়ী ঘোড়ানি সুবিধা কারাই আর' রগ অ ল্যাম্পস রগ খুলুক জাকখা। আবতাই জাগা রগ' মাই, পাট, তুলা কত রকম মানাই মানথকওই তাবুক জন সাধারণ রগ ব হামজাকখা। এবং যে বামফ্রন্ট সরকারনি চেষ্টানি ফলে,—এই যে,

ফুড ফর ওয়ার্কনি মাধ্যমে গ্রামাঞ্চলনি বরগ রগন সামুক্ত তাংওই চাওই তংবাই অ। কিন্তু আসি কংগ্রেসনি আমল' ত্রিপুরা রাজ্য যারা গ্রামাঞ্চল' গরীব তংনাইরগ বলওনি থা বলও রগছে চকওই মা চাকই অ। তাবুক বামফ্রন্ট সরাকরনি আমল' বামফ্রন্ট সরকারনি আমল' ফুড ফর ওয়াক নি ছামুও রাওই বলও অ থাংওই থা বলও ছকওই চানানি নাংলিয়া। এবং তাবুক চিনি উপজাতি বারাই রগনি থানি বরগনি বুথুক অ-ন থানা অ। অমহাই ছামুও কাহাম তাংগাই তংগাইছে তবছে উপজাতি যুব সমিতিনি বন্ধুরগ বাজার বরকটরগ খালাই তংগ। বাজার বন্ধ ডাক রাওই বাজার' দারগ, সাধারন তালাংওই গাড়ীরগ আটককওই কত রকম খালাই তংবাই অ। যারা বাজার বন্ধ থা লাইয়া হানখে বুহার থিরিবাইনাই হানেই তা বাই অ। এই, যে বরগ জন সাধারননি উপর 'লাঠা তালাংওই আক্রমণ খালাইখা। কিন্তু ত্রিপুরা রাজ্য নি জন সাধারন নি আবতাই য়া। কাইছা চুয়াগ নাংজাক কবর, ওয়াইজা জাক আংমাহাই ত্রিপুরা রাজ্যনি জন সাধারণ। জাতি, উপজাতি আবতাইয়া। কিন্তু উপজাতি যুবসমিতি ছংরগ চুয়াগ কেফেক হাইখে যে ওয়াই জামানি আব তাবুক ফান হাময়া থ। নীতি ন তাবুককান তাইয়া খ। আও আবনি বাগাই লাচি অ। এই যে মাননীয় সদস্য মানিক সরকার ছাওই থাংমানি কংগ্রেস ভরনশি বাছকাং অ তাম, খালাই ফাই অনশন খালাই লাইখা। আ অনশন' বরগ তামলি বাগাই খালাই ত্রিপুরা রাজ্য রাষ্ট্রপতিনি শাসন চাই হানলাই অ। আবতাই কক রগ ছাকা হানখে উপজাতিরগ লাচিনা কালাই অ। এ অবস্থায় আও আও বেশী কক কলক ছানা নাইয়া। আও ছানা নাই অ তাম যে তিনি উপজাতি যুবসমিতি ছং ছাত্র তাম' হানাই যে চাওড় খালাইয়া। সি, পি, এম খালাই অ। শুক্লরাম দেববর্মা

মার্কসবাদী কমিউনিষ্ট পার্টী'নি সমর্থন গাঁও সভানি প্রধান ব-ন ছাব বুথার ? এই যে চিনি সি, পি, তয়লি বিধায়ক শ্যামল বাবু সহ চাঙ থাং গাই থাইজানাই শুকুরাম দেববর্মানি কাথাই ন তৗয়াই পাহাড়ী বাঙ্গালী মিছিল খালাই কা। এইটা একটা বিরাট মিছিল আংথা। আদিন যে অমরপুর মার্কসবাদী কমিউনিষ্ট পার্টীন ঐক্য বদ্ধ সমর্থক মুকহাকহক নয়া। এই অবস্থার মধ্যে ত্রিপুরা রাজ্য সুখশান্তি থেই তংমানি আবন' ফুনুকয়াওই বরগ ত্রিপুরা রাজ্য দাঙ্গা ফানাংতই রাথা। ওয়ান হাই রগন' রাথালাইনানি নাইথা। ও দাঙ্গানি সময় ছাব' রাথা লাইজাকথা দাঙ্গানি সময় যখন জন সাধারন' বিভ্রান্ত খালাওই উপজাতি যুব সমিতিনি নেতারগ বাংলা দেশ, থংগাই সুখশান্তি খালাই তংবাই অ। আ দাঙ্গানি সময়' জন সাধারণ দারোগা পুলিশ রগন ছাওই মান ফাইনিয়া, অফিস ফাই মান লিয়া। কাজে কাজেই ন যারা উপজাতিরগ বরগ বলঙ অ আশ্রয় মা নাইবাই থা। সেই সময় অ উপজাতি যুব সমিতি নি নেতারগ বিরাং থাংওই তংগাই বাই থা? বাছকাং অ তামংওই বাচাই মানলিয়া আং? তাবুক বুঝি কক কতর কতর ছাতই তংগ'। জন সাধারণ আযুক আহাইকে মুক্তি আংনাই আবলে বরগ নাইয়া! তাবুক তায় চানথা ও অস্পি অ তাম' খালাইথা আর' উপজাতি যুব সমিতি ছং তাম' হাণথা অর' উপজাতি রগ তংগাই মানগালক। উপজাতিরগ তাম' অন্যায় খালাই-থা উপজাতি বাই উপজাতিন খালাইওই কোনোদিক রাজ্য সংগঠন থাথাইমানগালাক। আওএকটা অনুরোধ খালাই অ যাহাতে আবতাই রগন পাহাড়ীবাই বাঙ্গালীবাই কত বই ন মিলিথাই তংনাই অই চিনি বামফ্রন্ট সরকার যে নাম রমানি আবন গড়িওই এবং রাজ্য পালনি তাহাকে সমর্থন খালাইওই আনি বক্তৃতা অরম পাই রাথা।

বঙ্গানুবাদ

শ্রী রামকুমার দেববর্মা :—মাননীয় স্পীকার স্যার– আমি আমার বক্তৃতা মাতৃভাষায় রাখব। গত ১২ই ফেব্রুয়ারী রাজ্যপাল এই হাউসে যে ভাষণ রেখেছেন আমি তাঁকে সমর্থন করি। রাজ্যপালের ভাষণের উপর এই হাউসের বিরোধীদলের সদস্যরা যা বক্তব্য রেখেছেন আমি তার বিরোধীতা করি। এটা একেবারে অসত্য এবং ভিত্তিহীন। এটা আপনারা ত্রিপুরা রাজ্যের বাস্তব পরিস্থিতির সঙ্গে মিল আছে কিনা তা আপনারা অনুভব করতে পারেন। ত্রিপুরা রাজ্যে জন শিক্ষার জন্য যে আন্দোলন হয়েছিল তা আপনারা নিশ্চয় জানেন। ১৯৪৬ সাল হইতে গণমুক্তি পরিষদ উপজাতিদের জন্য জনশিক্ষা আন্দোলন করেছিল। সেটা বিগত ৩০ (ত্রিশ) বৎসরে কংগ্রেসের আমলে নেই বলে জাতি উপজাতি আন্দোলন করতে হয়েছে। সেই আন্দোলনের ফলে ত্রিপুরা রাজ্যে শিক্ষার আরোও বিস্তার লাভ করেছে। এবং যারা অজ্ঞ ছিল তারাও শিক্ষা/দীক্ষা লাভ করেছে আর তারা অর্ধশিক্ষা-দীক্ষা করে উপজাতি যুব সমিতির সঙ্গে যোগ দিয়েছে। ত্রিপুরা রাজ্যের বামফ্রন্ট সরকার ৪ (চার) বৎসরে শিক্ষার জন্য যে সুব্যবস্থা করেছে, তারজন্য এখন ছাত্র-ছাত্রীদের বিদ্যালয়ে জায়গা হচ্ছেনা। আর আমাদের উপজাতি যারা রয়েছে তাদের মধ্যে অনেকেই গরীব, এক মুষ্টি ভাতের অভাবে ছেলে মেয়েরা স্কুলে যেতে পারেনি। এখন আমাদের বামফ্রন্ট সরকার এসব সমস্যাকে সমাধান করে দিয়েছে। এখন তাদেরকে আর ডেকে নিয়ে যেতে হয়না। কারণ তাদের জন্য প্রত্যেকদিন দুপুরে মাথাপিছু ৫০ পয়সা করে টিফিন দেওয়ার ব্যবস্থা নেওয়া হচ্ছে। এভাবে তারা স্কুলে

যেতে অভ্যস্ত হয়েছে। তার জন্যই এখন ছাত্র-ছাত্রীর সংখ্যাও বেড়েছে। এবং উন্নতিও হতে চলছে। এভাবে ছাত্রছাত্রীদের জন্য এত কল্যানমূলক কাজ করা সত্বেও উপজাতি যুব সমিতির বন্ধুগণ সহ্য করতে পারছে না এবং তারা যদি সমর্থন করত তাহলে ত্রিপুরা রাজ্যের এতগুলি স্কুল পুড়তে পারেনা।. আমরা পুড়ে দেই নাই। আর যেখানে শহর এলাকা, বাঙালী এলাকা, সেখানে স্কুল ঘর পোড়া যাচ্ছেনা। যদি শহর এলাকায় পোড়া যেত তাহলে আমি উপজাতি যুব সমিতিকে দোষারুপ করতে পারতাম না। যেখানে উপজাতি ঘনবসতি সেখানেই বেশী স্কুল ঘর পুড়েছে। যেমন, করবুক স্কুল এবং অন্যান্য গ্রামাঞ্চলের এতগুলি যে স্কুল ঘর পুড়ে গিয়েছে, এগুলি কে পুড়েছে ? এটা কাদের ক্ষতি হয়েছে ? সেটা আমাদের উপজাতি ছাত্রছাত্রীদেরই ক্ষতি হয়েছে। ত্রিপুরা রাজে এত ক্ষতি হয়েছে তারজন্য বামফ্রন্ট সরকার যে কাজ করছে। তবুও উপজাতি যুব সমিতির সদস্যগণ বলছেন যে ত্রিপুরা রাজ্যে আইন নেই, শৃঙ্খলা নেই, এটা ত্রিপুরা রাজ্যের জনগণ সমর্থন করতে পারবেন না। ত্রিপুরা রাজ্যে অনেক দুর্গম অঞ্চল উপজাতি এলাকা আছে। সেখানে নুতন মাষ্টার মশাই নিয়োগ হলে মাষ্টার মশাইরা যেতে চাননা। কারন ত্রিপুরা রাজ্যের উপজাতি এলাকায় মাষ্টার মশাইরা গেলে তাদের কাছ থেকে জোর জুলুম করে শতকরা ৫ টাকা করে খাজনা দিতে হয়। এভাবে যুব সমিতিরা জোর জুলুম করে খাজনা নিচ্ছে। এবং ত্রিপুরা রাজ্যের মানুষ দীর্ঘদিন ধরে মহাজনদের শোষণ হয়ে এসেছে এটাকে বামফ্রন্ট সরকার বন্ধ করে দিয়েছে। বিশেষ করে আমাদের উপজাতিদের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। যারা গরীব তারা ১১ টাকা দিতে না পারলে তাদের জন্য ১ টাকা জি, আর, ল্যাম্পস্-এর মাধ্যমে টাকা পাওয়ার সুবিধা করে দেওয়া হয়েছে। যেখানে দুর্গম অঞ্চল, গাড়ী ঘোড়া যেতে অসুবিধা হচ্ছে, সেসব জায়গায়ও ল্যাম্পস খুলে দেয়া হয়েছে। এ সমস্ত জায়গায় ধান, পাট, তুলা কত রকম জিনিষ পাওয়ার সুবিধা হয়েছে তারজন্য ত্রিপুরার জনসাধারণ প্রশংসা করেছে। বামফ্রন্ট সরকারের চেষ্টার ফলে এই যে "কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্পের মাধ্যমে গ্রামাঞ্চলের যারা গরীব রয়েছে তারা বনের আলু খেয়ে কালাতিপাত করতে হয়েছে। বামফ্রন্টের আমলে এই যে "কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্প চালু হওয়ার ফলে যারা গরীব রয়েছে তারা এখন বনের আলু খেতে হচ্ছেনা। এটা আমাদের কথা নয়, যারা গরীব এভাবে কাজ করে খাচ্ছে তাদের মুখেই শুনেছি। এ সমস্ত ভাল কাজ করা সত্বেও উপজাতি যুব সমিতির বন্ধুগণ বাজার বয়কট, হরতাল, এবং বাজারে দা, লাঠি নিয়ে গাড়ী ঘোড়া আটকিয়ে কত রকম করেছে। যারা বন্ধ সমর্থন করবেনা তাদেরকে মেরে ফেলবে এরকম হুমকি দিয়েছে এবং উপজাতি যুব সমিতির সমর্থকরা বাজারে জনসাধারনের উপর লাঠি চার্জ করেছে। যারা উপজাতি যুব সমিতির সমর্থক নয় তারা এরকম না। একজন মাতাল, পাগলের মত হলেও এ ত্রিপুরা রাজ্যের জাতি-উপজাতি এরকম না। কিন্তু উপজাতি যুব সমিতির সমর্থকরা এখনও মাতালের মত রয়েছে। তারা এখনো নীতি নিয়ে চলছেনা। তারজন্য আমি দুঃখিত। এই যে আমার পূর্ব্ব বক্তা মাননীয় সদস্য মানিক সরকার বলে গিয়েছেন কংগ্রেস ভবনের সামনে মহিলা পুরুষ অনশন করেছিল। সেই অনশন কেন করেছিল ? ত্রিপুরায় রাষ্ট্রপতির শাসন চাই, এই সমস্ত কথা বললে উপজাতিরা লজ্জিত হয়। তবুও বলতে হয়, আমাদের

সি, পি, এম, সমর্থক গাঁওপ্রধান; শুকুরাম দেব বর্ম্মা, তাকে উপজাতি যুব সমিতির সমর্থকরা হত্যা করেছে, কিন্তু তারা অস্বিকার করছে। এই যে আমাদের সি, পি, এম-এর বিধায়ক শ্যামল বাবু সহ আমরা প্রয়াত শুকুরাম দেব বর্মার মৃত দেহ নিয়ে পাহাড়ী-বাঙালী এক সাথে মিছিল করেছি। এটা একটা বিরাট মিছিল হয়েছে এবং সেদিন অমরপুরে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির ঐক্যবদ্ধ প্রমান হয়েছে। ত্রিপুরা রাজ্যের মানুষ শান্তিভাবে যে বসবাস করে এসেছিল কিন্তু উপজাতি যুবসমিতির সমর্থকরা এটাকে সমর্থন না করে ত্রিপুরা রাজ্যে দাঙ্গা বাঁধিয়ে দিয়েছিল। বাঙালী বিতাড়ন করতে চেয়েছিল। ঐ দাঙ্গার সময় কে বিতাড়িত হয়েছে? দাঙ্গার সময়ে যখন জনসাধারন বিভ্রান্ত হয়েছিল তখন উপজাতি যুবসমিতির নেতারা বাংলাদেশে গিয়ে সুখশান্তি করে বসবাস করেছিল। ঐ দাঙ্গার সময়ে জনসাধারন দারোগা পুলিশ কে খবর দিতে পারলনা, অফিসে এসে কাউকে জানাতে পারলনা। অনেক উপজাতি ছেলেমেয়ে বনে আশ্রয় নিতে হয়েছে, সেই সময় উপজাতি যুব সমিতির নেতারা কোথায় গিয়েছেন? কেন ঐ সময়ে সামনে বসে প্রতিরোধ করতে পারলেন না? সে সময়ে জনসাধারন কি ভাবে মুক্তি পাবে তারা চিন্তা করেনি। এরকম তারা চায়নি। এখন তারা কি বলছে? অম্পিতে যারা সি, পি, এম, সমর্থক রয়েছেন তারা থাকতে পারবে না। সেখানের উপজাতিরা কি অন্যায় করেছে? জাতি উপজাতিকে শত্রু করে কোন দিন রাজ্যে সংগঠন করতে পারবেনা। আমি অনুরোধ করব, যাতে এরকম না করে, এবং সমস্ত খারাপ কাজকর্ম ভুলে জাতি উপজাতি মিলে মিশে এক সাথে বসবাস করার জন্য আমাদের বামফ্রন্ট সরকার যে আদর্শ অবলম্বন করছে সেটাকে মেনে নিন। রাজ্যপালের ভাষনকে সমর্থন জানিয়ে আমার বক্তৃতা এখানেই শেষ করছি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়:—মাননীয় মন্ত্রী শ্রীব্রজগোপাল রায়।

শ্রীব্রজগোপাল রায় :—মাননীয় স্পীকার স্যার, গত ১২ তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষন দিয়েছিলেন সেই ভাষনকে সমর্থন করে প্রশংসাসূচক প্রস্তাব এনেছেন মাননীয় বিধায়ক শ্রীখগেন দাস, আমি তাকে সমর্থন করছি। কেননা মাননীয় রাজ্যপালের ভাষনের মধ্যে বামফ্রন্ট সরকার তার এই সময়সীমার মধ্যে জনগনের বিভিন্ন সমস্যা সমাধানের জন্য যেসব কাজ করেছেন তার একটা রূপরেখা রাজ্যপালের ভাষনে ধরা হয়েছে। কারন বিস্তৃত কর্মকাণ্ডের বিশ্লেষন করতে গেলে সেটা অনেক বিরাট হয়ে যাবে। সামান্য সময়সীমার মধ্যে সেটা সম্ভব নয়। কাজেই এটা সংক্ষিপ্ত করা হয়েছে। এই জিনিসটা এখানে পরিস্কার লক্ষ্য করা গেছে কার স্বার্থে এবং কিভাবে বামফ্রন্ট সরকার কাজ করেছে বা করছে। এই বামফ্রন্ট সরকার কোন লক্ষ্যে এগিয়ে চলেছেন, এই পরিকল্পনাটা কাদের স্বার্থে করা হয়েছে রাজ্য পালের ভাষনে তা পরিস্কার হয়ে গেছে। ত্রিপুরার সাধারন জনগনের স্বার্থে দরিদ্র কৃষকদের স্বার্থে এবং ত্রিপুরার গরীব অংশের মানুষের স্বার্থেই ত্রিপুরার বামফ্রন্ট সরকার কাজ করে যাচ্ছেন। মাননীয় রাজ্যপালের ভাষনে এইটা স্পষ্ট হয়ে গেছে। আমাদের এখানে ছোট ছোট যে সব শিল্প আছে সেগুলির উন্নতিকল্পে এই সরকার সুষ্ঠু পরিকল্পনা গ্রহন করেছেন। কাজেই সামগ্রিক দিক থেকে মাননীয় রাজ্যপাল এখানে যে ভাষন রেখেছেন আমরা তার প্রশংসা করছি। আর আমাদের বিরোধী দলের

দস্য ব্রাউরাবু এখানে প্রশ্ন তুলেছেন আইন শৃঙ্খলা অচল সম্পর্কে। এখন আমাদের প্রশ্ন হলো—যারা ত্রিপুরার আইন শৃঙ্খলাকে ভঙ্গ করছেন, তারাই যদি আজকে আইন শৃঙ্খলা নাই বলে রব তোলেন, তাহলে কি জনগনের সামনে তাদের আসল রূপটা ধরা পরে যাবে না? এই যেমন ধরুণ, এই হাউসেই যখন আমরা পুলিশের আরও কিছু ব্যয় বরাদ্দের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছি, তখন কিন্তু এই বিরোধী বিধায়কগণ তার বিরোধীতা করেছেন। তাদের ভাষায় পুলিশের জন্য আর অতিরিক্ত ব্যয় বরাদ্দের কোন প্রয়োজন নাই। আসলে ত্রিপুরা সরকার যদি পুলিশের সুবিধার কথা বেশী করে চিন্তা করেন তা হলে হয়তো পুলিশ দপ্তর বেশী করে সক্রিয় হয়ে উঠবে। আর তার ফলে রাতের অন্ধকারে জন কল্যানমুলক কাজগুলি করা তাদের বন্ধ হয়ে যাবে। তাহলে খুন রাহাজানি, ডাকাতি প্রভৃতির ক্ষেত্রে মদত যোগাতে তাদের অসুবিধা হবে। আসলে তাদের মুখে যখন আইন শৃঙ্খলার কথা উঠে তখন বুঝতে হবে যে, এই সরকারকে তারা জনগনের কাছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে হেয় প্রতিপন্ন করার চেষ্টা করছেন। যারা ত্রিপুরার বুকে রাতের অন্ধকারে হাজার হাজার খুন করে বেড়াচ্ছেন তারাই আবার বলছেন যে, ত্রিপুরার আইন শৃঙ্খলা নাই। কিন্তু তারা কি এইটা জানেন না যে ত্রিপুরার জনগন কিন্তু তাদেরকে আর ক্ষমা করবে না।

ওনারা আরও একটা প্রশ্ন তুলেছেন যে, রাজ্যের পিছিয়ে পরা লোকদের জন্য ৬ষ্ঠ তপশীলের কথা সংবিধানের নেই। কিন্তু তাদের কি জানা নাই যে, এইটা সম্পর্কে এই হাউসে আরও অনেকবার আলোচনা করা হয়েছে। এখানে ৬ষ্ঠ তপশীল দেওয়ার জন্য আমরা দাবী করেছি এবং এইটা নিয়ে অনেক আলোচনাও করেছি। তাই আমরা এইটা সম্পর্কে আজ আর নূতন করে কিছু বলছি না। বিরোধী দলের সদস্যরা তো প্রায়ই দিল্লীতে যান এবং সেখানে শ্রীমতি গান্ধীর সঙ্গে তাদের বেশ জানাশুনাও আছে, তা তারা শ্রীমতি গন্ধীর কানে কানে একবার বলে দিলেওতো পারেন যে ত্রিপুরাতে ৬ষ্ঠ তপশীল দেওয়া হউক। এইটা যদি তারা বলতেন তাহলে হয়তো আরও আগেই সেটা হয়ে যেত।

তারপর বিরোধী দলের সদস্যরা আরও বলেছেন যে জুমিয়াদের জন্য না কি কিছুই করা হয়নি। আমি মাননীয় সদস্যদের বলতে চাই যে, ৩০ বছরের কংগ্রেস রাজত্বে এই সব উপজাতি জুমিয়ারা কি অবস্থায় ছিল, আর আজ তারা কি অবস্থায় আছে। একবার শুধু আপনারা পিছনের দিকে ফিরে তাকান। আমরা দেখেছি আজকে পাহাড়ী অঞ্চলে সমস্ত জুমিয়াদের জন্য এই সরকার তাদের প্রয়োজনীয় সমস্ত ব্যবস্থা করেছেন। চাষ করার সমস্ত সুবিধাগুলি তাদেরকে দেওয়া হয়েছে। এইভাবে আমরা যখন সমস্ত গরীব অংশের মানুষকে রক্ষা করার চেষ্টা করছি, আর ওনারা তখন জোর করে ভয় দেখিয়ে তাদের কাছ থেকে চাঁদা আদায় করছেন এবং বিভিন্ন দিক দিয়ে তাদের মনে সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করছেন। আবার এখানে এসে বলছেন যে ত্রিপুরা রাজ্যের আইন শৃঙ্খলার অবনতি হচ্ছে।

তারপর ককবরক ভাষার উন্নতি কল্পে তাদেরকে অনেক কথা বলতে শুনা যায়। কিন্তু

তাদেরকে আমি জিজ্ঞাসা করতে চাই যে, এর আগে কি কোন সরকার এই ভাষার উন্নতি কল্পে কোন ব্যবস্থা গ্রহন করেছিলেন ? অথচ এই সরকার এই ভাষার উন্নতির জন্য অনেক গুলি নতুন স্কুল খুলেছেন, অনেক শিক্ষক নিয়োগ করেছেন।

কক্‌বরক ভাষার পত্রিকা বাহির করেছেন। তা এই ভাষার উন্নতিকল্পে আপনাদের যদি আর অন্য কোন পথ জানা থাকে তাহলে আমাদের কাছে আপনাদের নির্বাচিত সেই পথটি খুলে দিন। শুধু বসে বসে ভাষার উন্নতি হচ্ছে না বললেইতো আর চলবে না, ভাষার উন্নতির জন্য গবেষণা করুন, সাহিত্য রচনা করুন, তবেইতো ভাষার উন্নতি হওয়া সম্ভব হবে।

মাননীয় বিধায়ক নগেন্দ্র বাবু রাজ্যপালের ভাষণকে মিথ্যা ভাষণ বলেছেন, কারণ রাজ্যে আবার নিত্য প্রয়োজনীয় জিনিষের মূল্য বৃদ্ধি ঘটছে। আপনার এই কথাটা কিন্তু খুব সত্যি। তবে কথা হলো এই জিনিষপত্রের মূল্য বৃদ্ধি কারা করছেন? তারা কি জানেন না যে এই কাজটা তাদেরই আপন লোক ঐ কেন্দ্রীয় সরকার করছেন। তা এই বিধানসভায় বসে সাধু সেজে যারা বামফ্রন্ট সরকারের দোষ খুঁজে বেড়াচ্ছেন এবং রাজ্যপালের ভাষণকে মিথ্যা ভাষণ বলছেন। তারা নিজেরাই কি জানেন না যে, আরো আগে কোথায় ছিলেন, আর আজ কোথায় এগিয়ে এসেছেন। যাই হোক আমরা আজকে আবার তাদের অনুরোধ করব যে, আপনারা সহযোগিতার মনোভাব নিয়ে এগিয়ে আসুন, আসুন আমরা সবাই মিলে সুসম্পূর্ণ ত্রিপুরা গড়ে তুলি। এই অনুরোধ রেখে এবং রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

অধ্যক্ষ মহোদয় :— এবার আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয়কে কিছু বলার জন্য অনুরোধ করছি।

শ্রী দশরথ দেব :— মিষ্টার স্পীকার স্যার, গত ১২ ই ফেব্রুয়ারী এই বিধানসভায় রাজ্য পাল যে ভাষণ দিয়েছেন, তাতে ত্রিপুরা রাজ্যের বামফ্রন্ট সরকারের কাজের একটা আলেখ্য ফুটে উঠেছে। এখানে যে বক্তব্য রাখা হয়েছে তাতে ত্রিপুরা রাজ্যের বাস্তব চিত্রেরই একটা প্রতিচ্ছবিকে তুলে ধরা হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বিধায়ক খগেন দাস যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন রাজ্যপালের ভাষণের উপর সেটা রাজ্যপালের পাওনা। সে হিসাবে আমি সেটাকে সমর্থন করছি এবং বিরোধী গ্রোপের সদস্যরা রাজ্যপালের ভাষণের মধ্যে ৬ষ্ঠ তপশীলের দাবীর উল্লেখ নাই বলে হতাশ হয়েছে। হতাশ তাদেরকে করেছে এটা তারা এখনও বুঝতে পারছেন না। হতাশ বামফ্রন্ট সরকার করেনি, হতাশ করেছে তাদের প্রিয় নেত্রী শ্রীমতী গান্ধী। ৬ষ্ঠ তপশীল দেবার মালিক যিনি তিনিই দেননি। তারা ত শুধু হতাশ, আমরা ত বিক্ষুব্ধ। ৬ষ্ঠ তহশীল ত্রিপুরার গণতান্ত্রিক মানুষ চায় এবং সেটা ভোটের মধ্যে ফুটে উঠেছে। তা দেখেও এবং এই বিধানসভায় প্রস্তাব পাশ হওয়া সত্বেও শ্রীমতী গান্ধীর সরকার তা দেয়নি। বাহিরে এখনও আন্দোলন চলছে। আমরা এখনও সে দাবী রাখি। আর ওরা যদি সত্যিই ৬ষ্ঠ তপশীল পেতে চান তাহলে তার জন্য আন্দোলনের প্রয়োজন কিন্তু আমরা কি দেখছি, আমরা দেখছি শ্রীমতী গান্ধীর বিরুদ্ধে আন্দোলন না করে তারা শ্রীমতী গান্ধীর সঙ্গে

হাত মিলাচ্ছেন, আপোষ করছেন এবং তা করে নাকি তারা আনবেন। এ স্বপ্ন তারা যদি দেখে থাকেন ত দেখতে পারেন কিন্তু ত্রিপুরা রাজ্যের মানুষ সে স্বপ্ন দেখে না। কাজেই তাদের হতাশার জন্য শ্রীমতী গান্ধীই যে দায়ী সেটা সুস্পষ্টভাবে আজকে তাদের জেনে নেওয়া দরকার। এই ৬ষ্ঠ তপশীলের দাবী এই বিধানসভায় আগেই রয়েছে। কিন্তু আজকে এখানে ওনারা ৬ষ্ঠ তপশীলের দাবী তুলছেন। মাননীয় সদস্য নগেনবাবুদের মনে রাখা উচিত যে জনগণের স্মৃতিশক্তি এত দুর্বল নয় যে তারা সেটা ভুলে যাবেন। তারা যখন অনশন করে তখন কি দাবী তারা তুলেছিল, তারা তুলেছিল দীনেশসিং কমিটির রিপোর্ট কার্য্যকরী করতে হবে। দীনেশ সিং কমিটির রিপোর্টে কি ৬ষ্ঠ তপশীলের রিপোর্ট আছে? তারা আজকে বলছেন রাজ্যপালের ভাষণ বহু লক্ষ লক্ষ মানুষ সমর্থন করে না কিন্তু যারা জেগে ঘুমায় তাদেরকে জাগানো যায় না। আমাদের বিরোধী দলের বন্ধুরা কতবার তার প্রমাণ পেয়েছে, বামফ্রন্টের ১৯৭৮ সালের নির্বাচনে, পঞ্চায়েত নির্বাচনে, এমনকি ৩।৩টি মধ্যবর্তী নির্বাচনে এবং সম্প্রতি জেলা পরিষদ নির্বাচনে। এই সরকারের সমর্থকরা নিরঙ্কুশ সংখ্যা গরিষ্ঠতা নিয়ে বার বার জয়ী হয়ে এসেছেন। এই বামফ্রন্ট সরকার যেখানে যায় সেখানে পূজা পায়, শ্রদ্ধা পায়। সন্ত্রাশ চালিয়ে খুন করে তা পাওয়া যায়না। বামফ্রন্ট সরকার নিরপেক্ষভাবে নির্বাচন করে কিন্তু তাতেও তারা নির্ব্বাচিত হতে পারে না। তারা বলছেন যে স্পীকার মহোদয় কেন হারলেন, তা তারা বুঝতে পারছেন না। তাই আমি আবার তাদেরকে বুঝিয়ে দিতে চাই যে বামফ্রন্ট সরকার নিরপেক্ষভাবে নির্ব্বাচন করেন বলেই ত স্পীকার মহোদয় হারলেন। স্পীকার মহোদয়ের এলাকার লোকরাই ত তার বিরুদ্ধে ভোট দিয়েছে কিন্তু এই নগেন বাবুরা যদি ক্ষমতায় থাকতেন তাহলে তাদের বিরুদ্ধে কেউ ভোট দিতে পারত না। বামফ্রন্ট সরকার নিরপেক্ষ নির্ব্বাচন চান বলে এবং প্রতিটি মানুষের স্বাধীন মত প্রকাশের অধিকার দিয়েছেন বলেই এটা হয়েছে। আমি নগেন বাবুদের জানাতে চাই যে ট্রাইবেলদের স্বার্থরক্ষার নামে জঙ্গলে কিসের রাজত্ব চলছে। ওখানে ইলেকট্রিক ডিভিশনের ১ জন মেকানিক্সকে কুপিয়ে খুন করা হয়েছে কিন্তু নগেন জমাতিয়াদের জানা উচিত যে আপনারা ওদেরকে খুণ করতে পারেন কিন্তু তাতে ট্রাইবেলরা ত আর অটোমেটাকেলী মেকানিক্স হয়ে যাবে না। এই রাজনীতি ছেড়ে দিন। এই যে ডিষ্ট্রিক্ট কাউন্সিলের নির্ব্বাচন হয়ে গেল তাতে ওদের জানা উচিত এটা এই ত্রিপুরা রাজ্যের মধ্যে বামফ্রন্ট সরকারের আরেকটি রাজনৈতিক পদক্ষেপ। ত্রিপুরা রাজ্যের মানুষের দীর্ঘদিনের সংগ্রামে, ত্রিপুরা রাজ্যের অবহেলিত, শোষিত মানুষের আরেকটি অধিকার প্রতিষ্ঠিত হল। এই বামফ্রন্ট সরকার তার শত বাধা বিপত্তির বিরুদ্ধে লড়াই করে গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি করে স্ব-শাসিত জেলা পরিষদ নির্বাচন করে এবং ইদানিং কালের গোটা ভারতবর্ষের মধ্যে ওয়ান অব দি পলিটিকেল ভিকটরি ফর দি ট্রাইবেল পিপল। শুধু ত্রিপুরা রাজ্যের ট্রাইবেলরা পথ দেখবেন তা নয় গোটা ভারতবর্ষের উপজাতিরা নুতন আশার আলো দেখবে এবং তাদের মনে সেই আশার আলোটাই জাগিয়ে তুলবে। এই জিনিষটাকে যারা অন্ততঃ বিরোধীতা করতে পারেন তাদের কথা স্বতন্ত্র। নগেনবাবুরা আবার বলছে যে আমরা তথা আমাদের সরকার জুমিয়াদের জন্য কিছু করেনি। কিন্তু আমি বলতে চাই যে আমাদের উপজাতি কল্যাণ দপ্তর থেকে জুমিয়াদেরকে ২২৩ লক্ষ টাকা

দেওয়া হয়েছে। ১১৮টি বাঁধ ইতিমধ্যে হয়ে গেছে অথবা হয়ে যাচ্ছে। শুধু তাই নয় আরও করা হবে। নগেন বাবুরা জুমিয়াদের জন্য অশ্রু বিসর্জন করেছেন কিন্তু জুমিয়ারা তাদের কথা মনে রাখে না। ১টি জুমিয়া এলাকা থেকে, নগেন বাবুরা জয় লাভ করতে পারেননি। বাবফ্রন্ট সরকার জুমিয়াদের জন্য কি করছে সেটা জুমিয়ারা জানেন। কাজেই হতাশাগ্রস্ত বিচ্ছিন্নতাবাদীদেরকে জনগণ দেখতে পারে না। তাদের এই আস্ফালন এবং চীৎকার হচ্ছে হতাশার একটা চিহ্ন। আপনারা আরও হতাশায় ভুগবেন।

এই উপজাতি যুব সমিতির লোকেরা অম্পিতে, তৈদুতে তারা কি করছেন? তারা যে শুধু বাঙ্গালীদের বিরুদ্ধে টাইবেলদের উস্কানী দিচ্ছেন তা নয় তারা তৈদুতে, অম্পিতে হালামদের দেববর্মাদের বিরুদ্ধে অন্যান্য ত্রিপুরীদের উস্কানী দিচ্ছেন। তারা তৈদুতে ত্রিপুরীদের বলেছেন যে দেববর্মাদের যদি এই এলাকা থেকে না তাডান যায় তবে লালঝাণ্ডাধারী কমিউনিষ্টদের এখান থেকে তাডানো যাবে না। যদি দেববর্মারা এখানে থাকে তবে তারা লালঝাণ্ডার নীচে এসে দাঁড়াবে। সুতরাং যদি রাজত্ব আমাদের হাতে নিতে হয় তবে ত্রিপুরীদের এবং দেববর্মা-দের আগে তাড়াও। এই ভাবে এই উপজাতি যুবসমিতি বাঙ্গালীদের বিরুদ্ধে পাহাড়ীদের, হালাম দেববর্মারদের বিরুদ্ধে হালামদের উস্কানী দিয়ে আবার সাম্প্রদায়িক দাঙ্গা লাগাবার চেষ্টায় আছে। কিন্তু আজকে ত্রিপুরার প্রতিটি গণতান্ত্রিক মানুষ অত্যন্ত সচেতন আছেন। তারা আজকে বুঝতে পারছেন যে কারা এই ত্রিপুরার পাহাড়ী বাঙ্গালী, হালাম, দেববর্মা ও ত্রিপুরীদের মধ্যে দাঙ্গা সাম্প্রদায়িক দাঙ্গা লাগাবার অপচেষ্টা করছে।

আমাদের এই এলাকার জন্যে বামফ্রন্ট সরকার কত বিরাট বিরাট এক একটা স্কীম গ্রহণ করছেন যেমন হাঁস মুরগী পালন থেকে শুরু করে বিভিন্ন স্কীমের মাধ্যমে লক্ষ লক্ষ টাকা খরচ করে যাচ্ছেন। আমি নগেনবাবুদের অনুরোধ করব আপানারাও আসুন এই বিরাট জন-কল্যাণমূলক কর্মসূচীতে অংশ গ্রহণ করুন, যাতে উপজাতিদের উন্নতি হয়, যে সকল স্কীমে কাজ হচ্ছে সে সকল স্কীমে ঠিকভাবে কাজ হচ্ছে কিনা, গরীব জনসাধারণ এই স্কীমের দ্বারা কিভাবে উপকৃত হচ্ছেন তা দেখা—আপনারাও আসুন, কাজে লাগুন।

আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যারা বক্তব্য রাখছেন তাদের আমি ধন্যবাদ জানাচ্ছি আর সঙ্গে সঙ্গে বিরোধী দলের সদস্যদেরও ধন্যবাদ দিচ্ছি এই জন্য যে তারা এই ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে তারা নিজেদের চরিত্রকে জন সমক্ষে তুলে ধরছেন। এরা যে কত অজ্ঞ তা তারা প্রকাশ করছেন। আমার মনে আছে ছোটবেলায় প্রথম শ্রেণীতে বাংলা রামায়ণে পড়েছিলাম—

"যেমন আকৃতি তার প্রকৃতি তেমন।
কুঁজি বলে তারে সবে করে সম্বোধন ॥

সুতরাং নগেনবাবুদের আর কি বলে সম্বোধন করা যায়।

সুতরাং মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে আমি তা সম্পূর্ণরূপে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ স্পীকার :— আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে উনার বক্তব্য রাখতে অনুরোধ করছি।

শ্রীনৃপেন চক্রবর্তী :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তা সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি।

মাননীয় রাজ্যপালের ভাষনের মধ্যে আমরা যে শুধু বামফ্রণ্ট সরকার কি কাজ করেছেন তারই আলোচনা করব তা নয় আমাদের দেখতে হবে কি আন্তর্জাতিক ক্ষেত্রে, কি অমাদের ভারতবর্ষের ক্ষেত্রে আমরা একটা অত্যন্ত খারাপ সময়ের মধ্যে দিয়ে চলেছি। একটা বিপজ্জনক পরিস্থিতির সামনে আমরা এসে উপস্থিত হয়েছি। এমন কি আমাদের প্রতিবেশী রাষ্ট্র রয়েছে সেখানেও প্রচণ্ড অস্থিরতা সৃষ্টি হয়েছে। আমরা প্রায় চতুর্দিকে বেষ্টিত একটি ছোট এলাকা এবং ভারতবর্ষের অন্যান্য এলাকা থেকে অত্যন্ত দুর্গম এলাকা। কেন্দ্রীয় সরকার সবচেয়ে বেশী অবিচার আমাদের রাজ্যের প্রতি করছেন। তাদের জানা উচিত যে এখানে শতকরা ৮৩ জন লোক উপজাতি এবং তপশিলীভুক্ত জাতি আর বাকী যারা আছেন তারা তদানিন্তন পূর্ব পাকিস্থান থেকে এখানে এসেছিলেন এবং আজকে তারা নিজেদের সামর্থ্যানুযায়ী তাদের সংসার স্থাপন করেছেন। এই রকম একটা রাজ্যের মধ্যে ক্রমবর্দ্ধমান যে সমস্যা দেখা দিচ্ছে আমাদের সেই সকল সমস্যার উপর বক্তব্য রাখতে হবে। এবং এখন এমন একটা সময় যখন আমাদের সবচেয়ে বেশী প্রয়োজন হচ্ছে ঐক্য বদ্ধ থাকা। এই দেশ এমন একটি দেশ যেখানে বিভিন্ন জাতি যথা হিন্দু, মুসলমান, খৃষ্টান, বৌদ্ধ, অগ্রসর, অনগ্রসর জাতির বাস। আমাদের পার্টি মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি এবং বামপন্থী সকল দলগুলি আজ দৃঢ় প্রতিজ্ঞ যে কোন অবস্থায় সাম্রাজ্যবাদী, বিচ্ছিন্নতাবাদী, সাম্প্রদায়িক শক্তিগুলির বিরুদ্ধে কঠোর মনোভাব গ্রহণ করবে এবং দেশের ঐক্যকে যেমন করেই হোক রক্ষা করে চলবে। আজকে আমরা ত্রিপুরা রাজ্যে উপজাতি স্বশাসিত জেলা পরিষদ গঠন করেছি। আমরা স্বশাসিত জেলা পরিষদকে বলেছি তারা উপজাতি জনগণের উন্নয়ণে যে কোন সাহায্য আমাদের নিকট চান আমরা তাদের সেই সাহায্য দেব।

মাননীয় স্পীকার স্যার, আজকে যে স্বশাসিত জেলা পরিষদ গঠিত হয়েছে সে পরিষদ ঠিক সংবিধানের বর্ণিত ৬ষ্ঠ তপশীলের অনুযায়ী না হলেও ৬ষ্ঠ তপশিলের নিয়মানুযায়ী এটা করা হয়েছে। সুতরাং আজকে স্বশাসিত জেলা পরিষদ তাদের কাজ করবার জন্য তাদের টাকার প্রয়োজন। সে টাকার জন্য আমাদের কেন্দ্রীয় সরকারের নিকট আলাদা ভাবে দাবী করতে হবে। কেন্দ্রীয় সরকার যদি এই টাকা না দেন তবে এই স্বশাসিত জেলা পরিষদের কাজকর্ম অচল পড়বে। হয়ে এবং তার উপর নির্ভর করছে ঐ দুর্গমএলাকা গুলিকে আমরা অন্ধকার থেকে আলোতে নিয়ে আসতে পারব কিনা।সেখানে সেচের ব্যবস্থা, বিদ্যুৎতের ব্যবস্থা, সেখানে আরও স্কুল, হাসপাতাল ইত্যাদি গড়ে তুলতে পারব কিনা। কোন ভিক্ষার ঝুলি নিয়ে যাবার কথা নয় সেটা নির্ভর করছে যে ২০ লক্ষ মানুষ, যারা সংগ্রামের উপর নির্ভরশীল, যারা স্বশাসিত জেলাপরিষদ গড়ে তুলতে পেরেছে, তাদের উপর নির্ভর করেছে। স্বশাসিত জেলা পরিষদ, স্বশাসিত

এলাকার লোকদের জন্য শুধু নয়, এটা ত্রিপুরার ২০ লক্ষ মানুষের জন্য। আমরা বিশ্বাস করি যদি এটাকে গড়ে তুলতে পারি তাহলে সমগ্র ত্রিপুরার লোকেরা ঐক্যবদ্ধ হবে। মাননীয় বিরোধী সদস্যরা যে বক্তৃতা করেছেন সেটা ওদের জন্য করেন নি। সেটা ওদের প্রভুদের জন্য করেছেন। শুধু এখানে নয়, হয়ত দিল্লীতেও এটা যাবে, সেখান থেকে তাঁদের জন্য প্রশংসাও আসবে। তবে আমাদের একটা জিনিষ নজর এসেছে। সেটা হল ওদের একটা বন্ধু দল, তারা কেন্দ্রীয় সরকারের খারাপ নজরে পড়ে গেছেন। সেটা হচ্ছে এম, এন, এফ,। আজকে এই কথা আমি বলে দিতে চাই যে তার জন্য আমাদের ত্রিপুরার কোন দায়িত্ব নেই। একজন মিজোকেও আমরা গত চার বছরে দেখি নি যে কোন রকম সন্ত্রাসের পথে গেছে। জুনের দাঙ্গাতে, এবং এই সমস্ত এম, এন, এফ, এর সাথে হাত মিলিয়ে তারা কোন সন্ত্রাসের সৃষ্টি করেনি। কোন সময়েই আমাদের মিজো ভাই বোনেরা সংঘর্ষে অংশ গ্রহণ করেনি। কোন কোন মহল থেকে বলা হচ্ছে এই সমস্ত এলাকাকে ডিসটার্ব এরিয়া হিসাবে ঘোষণা করা হোক। বামফ্রন্ট সরকার পরিষ্কার জানিয়ে দিয়েছেন যে ত্রিপুরার কোন ডিসটার্ব এরিয়া নেই। যদি মিজোরাম সরকার সহযোগিতা চান, তা হলে আমরা সহযোগিতা করব। আমরা এই কথা বিশ্বাস করি না যে শুধু কোন একটা দলকে বে-আইনি ঘোষণা করলেই শান্তি এসে যাবে। আজকে মনিপুরে যা ঘটছে, শুধু মিলিটারীর হাতে ছেড়ে দিলেই শান্তি আনা যায় না। মিলিটারী ছাড়াও যে শান্তি আনা যায় সেটা ত্রিপুরায়ও আমরা দেখিয়ে দিয়েছি। আমরা দেখব যাতে কোন রকম বিচ্ছিন্নতা বাদী এখানে আশ্রয় না পেতে পারে। আমরা নজর রেখেছি, বাংলাদেশ সীমান্তে। বিচ্ছিন্নতাবাদীরা বা নকশাল ইত্যাদি লোক যারা ভুল পথে চলছে যাতে কোনখানে কোনরকম বিশৃঙ্খলা সৃষ্টি না করতে পারে। ত্রিপুরা একটা শান্তির রাজ্য। এখানে অনেক কাজকর্ম হচ্ছে। এটা আমার কথা নয়, আমাদের সেক্রেটারী যখন প্ল্যানিং কমিশনের বৈঠকে গিয়েছিলেন, তখন সেক্রেটারীদের আলোচনার মধ্যে যে নোট তৈরী হয়েছে সেই নোটের মধ্যে যদি মাননীয় স্পীকার দেখেন তা হলে দেখবেন সেখানে বামফ্রন্ট সরকারকে কি প্রশংসা করা হয়েছে এবং ব্যক্তিগতভাবে যারা ত্রিপুরায় আসেন তাঁরাও প্রশংসা করে বলেন যে সমগ্র উত্তর পূর্ব্ব অঞ্চলের মধ্যে একটি মাত্র রাজ্য আছে যেখানে একটা পরিচ্ছন্ন প্রশাসন দেওয়া হয়েছে। আমাদের পরিকল্পনার জন্য যে টাকা দেওয়া হয় সেই টাকা যে কাজের জন্য দেওয়া হয় সেটা সেই কাজেই খরচ হয়। ইন্‌ফ্রাকচুয়াস্ খরচ আমরা যে ভাবে করবার চেষ্টা করছি সেটা ভারতবর্ষে আর কোন রাজ্য আছে কিনা জানি না। অন্য রাজ্যে দেখা যায় যে একজন বেসরকারী লোককে অভিনন্দন দেওয়ার জন্য ৩০ লক্ষ টাকা খরচ করা হয়। আমরা দেখেছি কর্ণাটকের মত রাজ্যে ৩০ লক্ষ নয়, ৩০ কোটি টাকাখরচ করা হয়। মাননীয় সদস্যরা তো এইসব কথা বলেন না যে একজন বেসরকারী লোকের জন্য জলের মত সরকারী কোষাগার থেকে এত টাকা খরচ করা হচ্ছে কেন? আমরা জানি গণতন্ত্রের কত বিপদ আছে। আমরা জানি আমাদের সামনে আরও কত সংগ্রাম উপস্থিত হচ্ছে। কাজেই এই সমস্ত কথা স্মরণ রেখেই আমরা চলব। আত্মসন্তুষ্টির জন্য আমরা এখানে আসিনি। মাননীয় রাজ্যপালের বক্তৃতার মধ্যেও যদি প্রশংসা আমাদের করে থাকেন, সেই প্রশংসাতেও আমরা আত্মসন্তুষ্ট হব না। আগামী দিনে আমরা আমাদের দুর্ব্বলতাগুলিকে কাটিয়ে যাতে জনগণের আরও কাছে যেতে

পারি সেজন্য আমাদের প্রচেষ্টা থাকবে এবং যারা বিভ্রান্ত হয়ে আছেন, আমি তাদেরকেও অনেকবার আবেদন করেছি, তারা ফিরে আসুন জো'র জুলুমের পথ থেকে, ডাকাতি খুনের পথ থেকে এবং আমরা সকলে মিলে এই ত্রিপুরাকে যাতে ভারতবর্ষের ম্যাপের মধ্যে একটা উল্লেখ-যোগ্য স্থান করে দিতে পারি তার জন্য আমরা সচেষ্ট থাকব। এই কথা বলে মাননীয় সদস্য শ্রীখগেন দাসের যে প্রস্তাব মাননীয় রাজ্যপালকে ধন্যবাদ জ্ঞাপন করতে এসেছেন সেটাকে সমর্থন করছি।

মি: স্পীকার:—মাননীয় রাজ্যপালের ভাষনের উপর ভোট নিতে হবে এবং সেটা যতক্ষণ পর্যন্ত শেষ না হয় ততক্ষণ পর্য্যন্ত হাউস চলবে, এই সেন্স আমি হাউসের কাছ থেকে নিতে চাই।

শ্রীনৃপেন চক্রবর্তী:—আরও ৫ মিনিট চলুক।

মি: স্পীকার:—আমি এখন মাননীয় রাজ্যপাল মহোদয়র ভাষণের উপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাবটি এসেছে তার উপর যে সংশোধনী প্রস্তাবগুলি এসেছে সেগুলি প্রথমে ভোটে দিচ্ছি। প্রথমে আমি মাননীয় সদস্য শ্রী রতিমোহন জমাতিয়ার সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দিচ্ছি। প্রস্তাবগুলি হলো:—

আমি দুঃখিত যে,

১) ১৯৮০ ইং জুন দাঙ্গার বিচার বিভাগীয় তদন্তের কথা উল্লেখ নাই।

২) ১৯৮০ ইং জুন দাঙ্গায় ক্ষতিগ্রস্তদের সুষ্ঠু পুনর্ব্বাসন হয় নাই।

৩) স্থিগত বিধান সভার উপ-নির্ব্বাচন ও জেলা পরিষদের নির্ব্বাচন সুষ্ঠু এবং নিরপেক্ষ হয় নাই।

৪) বিরোধীদলের সমর্থকদের নির্ব্বিচারে পুলিসী গ্রেপ্তারের কথা উল্লেখ নেই।

৫) খরা মোকাবেলায় রাজ্য সরকারের ব্যর্থতার কথা উল্লেখ নেই।

৬) কেন্দ্রীয় বন আইনের ব্যাপারেও রাজ্যপালের ভাষণে কিছুই উল্লেখ নেই।

৭) কাগজকল সম্পর্কেও চিন্তা ভাবনা অনুপস্থিত।

যাঁরা এই প্রস্তাবের পক্ষে আছেন তাঁরা 'হ্যাঁ' বলুন।

ধ্বনি—হ্যাঁ।

যাঁরা এই প্রস্তাবের বিপক্ষে আছেন তাঁরা 'না' বলুন।

ধ্বনি—'না'।

আমি মনে করি যাঁরা 'না' বলেছেন তাঁরাই সংখ্যা গরিষ্ঠ, তাঁরাই সংখ্যা গরিষ্ঠ, তারাই সংখ্যা গরিষ্ঠ।

অতএব প্রস্তাবগুলি বাতিল হলো।

মি: স্পীকার:—আমি এখন মাননীয় সদস্য শ্রীদ্রাউ কুমার রিয়াং মহোদয়ের সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো:—

আমি দুঃখিত যে,

১) রাজ্যে পিছিয়ে পড়া উপজাতিদের সার্বিক বিকাশের জন্য সাংবিধানিক ৬ষ্ঠ তপশীলের কোন উল্লেখ নেই।

২) জুমিয়াদের অর্থ নৈতিক পুনর্বাসনে সরকারী ব্যর্থতার কথা উল্লেখ নেই।

৩) বেকার ভাতার উল্লেখ নেই।

৪) উল্লেখযোগ্যভাবে রাজ্যে আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে।

৫) রাজ্য সরকার উপজাতিদের ককবরক ভাষার দায়িত্ব চরমভাবে উপেক্ষা করছেন।

যাঁরা এই প্রস্তাবগুলির পক্ষে আছেন তাঁরা 'হ্যাঁ' বলুন।

ধ্বনি—হ্যাঁ।

যাঁরা এই প্রস্তাবগুলির বিপক্ষে আছেন তাঁরা 'না' বলুন।

ধ্বনি—'না'।

আমি মনে করি যাঁরা না বলেছেন তাঁরাই সংখ্যা গরিষ্ঠ।

তাঁরাই সংখ্যাগরিষ্ঠ, তাঁরাই সংখ্যাগরিষ্ঠ।

অতএব প্রস্তাবগুলি বাতিল হলো।

মি: স্পীকার—এখন সভার সামনে প্রশ্ন হলো, মাননীয় সদস্য শ্রীখগেন দাস মহোদয় কর্তৃক আনীত প্রস্তাবটি। আমি এখন ইহা ভোটে দিচ্ছি।

প্রস্তাবটি হলো :—

"নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপাল মহোদয়ের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে, গত ১২ই ফেব্রুয়ারী শুক্রবার, ১৯৮২ ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ"।

যাঁরা এই প্রস্তাবের পক্ষে আছেন তাঁরা "হ্যাঁ" বলবেন।

ধ্বনি—'হ্যাঁ'।

যাঁরা এই প্রস্তাবের বিপক্ষে আছেন তাঁরা 'না' বলবেন।

ধ্বনি—'না'।

আমি মনেকরি যাঁরা 'হ্যাঁ' বলেছেন তাঁরাই সংখ্যাগরিষ্ঠ।

তাঁরাই সংখ্যাগরিষ্ঠ, তাঁরাই সংখ্যাগরিষ্ঠ।

অতএব প্রস্তাবটি সভা কর্তৃক গৃহীত হলো।

এই সভা আগামী ১৬ই ফেব্রুয়ারী, মঙ্গলবার, ১৯৮২ ইং বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতুবী রহিল।

ANNEXURE—"A"

Admitted Starred Question No. 18

By—Shri Umesh chandra Nath.

Will the Hon'ble Minister in-charge of the Agriculture Department be pleased to state :—

১। ইহা কি সত্য খরায় ও প্রাকৃতিক দুর্যোগে ১৯৭৪-৭৫ সনে ইউ. বি. আই হইতে আউস ফসলের জন্য কৃষকদের মধ্যে দেওয়া ঋন ধর্মনগর মহকুমার চুরাই বাড়ী, কদমতলা সরসপুর গাঁওসভার কৃষকগণ ফেরৎ দিতে সমর্থ হয় নাই ;

২। যদি সত্য হয় তাহা হইলে সরকার সংশ্লিষ্ট ব্যাংকের নামে আলোচনা ক্রমে উক্ত ঋন মকুব করার বিষয়ে বিবেচনা করবেন কিনা ;

উত্তর

১। বেশ কিছু সংখ্যক ঋণ গ্রহনকারী কৃষক ঋন পরিশোধ করেন নাই।

২। যেহেতু এরকম কোন প্রস্তাব সরকারের কাছে আসে নাই সেইহেতু এই ব্যাপারে কোন আগাম প্রতিশ্রুতি দেওয়া সম্ভব নয়।

Admitted Starred Question No. 21

By—Shri Umesh Chandra Nath

Will the Hon'ble Minister in-charge of the Law Department be pleased to state —

প্রশ্ন

১। ইহা কি সত্য ধর্মনগরে এডিসনেল ডিষ্ট্রিক্ট এণ্ড সেসন জজ কোর্ট খোলার জন্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন?

উত্তর

এখন পর্যান্ত এইরূপ প্রস্তাব সরকারের বিবেচনাধীনে নাই।

প্রশ্ন

২। যদি সত্য হয়, তাহা হইলে কবে পর্য্যন্ত উক্ত কোর্ট খোলা হইবে বলে আশা করা যায়?

উত্তর

প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 2[illegible]

By—Shri Tarani Mohan Singh.

Will the Hon'ble Minister in-charge of the Agriculture Department be pleased to State :—

প্রশ্ন

১ ত্রিপুরাতে সরকার পরিচালিত কোন হিমঘর আছে কিনা ;

২। থাকিলে সেগুলি কোথায় কোথায় অবস্থিত ;

৩। বিভাগ ভিত্তিক হিমঘর করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ;

৪। থাকিলে কবে নাগাদ উহার কাজ আরম্ভ হবে এবং না থাকিলে বর্ত্তমান আর্থিক বৎসরে ঐরূপ কোন পরিকল্পনা সরকার গ্রহন করবেন কি না?

উত্তর

১। না।

২। প্রশ্ন উঠে না।

৩। আপাততঃ নাই।

৪। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 26

By—Shri Tarani Mohan Singh.

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state :—

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে গ্রাম সেবক ( V.L.W ) এর সংখ্যা কত (বিভাগ ভিত্তিক হিসাব) ;

২। রাজ্যের প্রতিটি গ্রাম সেবক কেন্দ্রে একাধিক গ্রাম সেবক নিযুক্ত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ;

৩। বর্তমানে কয়টি গ্রাম সেবক কেন্দ্রে গ্রাম সেবক নাই এবং কয়টিতে সহকারী গ্রাম সেবক নাই (বিভাগ ভিত্তিক হিসাব)।

উত্তর

১। বর্তমানে গ্রাম সেবকের সংখ্যা মোট ২৭২ জন
(তাহার বিভাগ ভিত্তিক হিসাব)

| জিলা | বিভাগের নাম | গ্রাম সেবকের সংখ্যা |
|---|---|---|
| পশ্চিম ত্রিপুরা | ১। সদর | ৫৯ |
| | ২। সোনামুড়া | ২৬ |
| | ৩। খোয়াই | ৩১ |
| | | ১১৬ |
| দক্ষিণ ত্রিপুরা | ৪। উদয়পুর | ১৭ |
| | ৫। বিলোনীয়া | ৩৩ |
| | ৬। সাবরুম | ১৫ |
| | ৭। অমরপুর | ২২ |
| | | ৮৭ |
| উত্তর ত্রিপুরা | ৮। ধর্মনগর | ২৬ |
| | ৯। কৈলাসহর | ২৭ |
| | ১০। কমলপুর | ১৬ |
| | | ৬৯ |
| | মোট— | ২৭২ |

২। এরকম কোন পরিকল্পনা বর্তমানে নাই।

৩। বর্তমানে মোট ৬টি গ্রাম সেবক কেন্দ্রে গ্রাম সেবক নাই। তাহার বিভাগ ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হইল।

কৃষি বিভাগে সহকারী গ্রাম সেবকের কোন পদ নাই।

| জিলা | বিভাগের নাম | কতটি গ্রাম সেবক কেন্দ্রে গ্রাম সেবক নাই | যেসব গ্রাম সেবক কেন্দ্রে গ্রাম সেবক নাই সেই কেন্দ্রের নাম |
|---|---|---|---|
| পশ্চিম ত্রিপুরা | ১। সদর | ২টি কেন্দ্রে | বিজয় নগর ও চম্পক নগর। |
| উত্তর ত্রিপুরা | ২। ধর্মনগর | ১টি কেন্দ্রে | কৃষ্ণ টিলা। |
| | ৩। কৈলাসহর | ১ টি কেন্দ্রে | কাঠালছড়া। |
| দক্ষিণ ত্রিপুরা | ৪। অমরপুর | ১টি কেন্দ্রে | গণ্ডাছড়া। |
| | ৫। সাব্রুম | ১টি কেন্দ্রে | সোনাই। |

Admitted Starred Question No. 43

By—Shri Badal Choudhury

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleased to state :—

প্রশ্ন

১। কেন্দ্রীয় সরকার রাজ্যের ব্যাপারে গঠিত দীনেশ সিং কমিটির সুপারিশের কতটুকু রূপায়িত করেছেন।

২। রূপায়িত না করলে এখনও কোন্ কোন্ অংশ রূপায়ণের অপেক্ষায় আছে ?

৩। রাজ্য সরকার এ ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

উত্তর

১। }
২। } তথ্য সংগ্রহ করা হইতেছে।
৩। }

Admitted Starred Question No. 90

By—Shri Badal Choudhury.

Will the Hon'ble Minister in-charge of the Finance Department be pleased to state :—

প্রশ্ন

১। বিভিন্ন জাতীয়কৃত ব্যাংক রাজ্যের বিভিন্ন প্যাকস এবং ল্যাম্পসকে কত টাকা ঋণ দিয়েছেন ; [ ব্যাংক ভিত্তিক হিসাব ]

২। বিভিন্ন জাতীয়কৃত ব্যাংকগুলি কর্তৃক রাজ্যে আরো বেশী অর্থ বিনিয়োগ করার জন্য সরকার কি কি উদ্যোগ গ্রহণ করেছেন ?

উত্তর

১। তথ্য নীচে দেওয়া হল :—

| ব্যাংকের নাম | প্রদত্ত ঋণ ( লক্ষ টাকা হিঃ ) |
|---|---|
| ১। ইউনাইটেড ব্যাংক অব ইণ্ডিয়া | ২৩৭.০৯ |
| ২। ষ্টেট ব্যাংক অব ইণ্ডিয়া | ৭৯.৬৫ |
| ৩। ইউনাইটেড কমার্শিয়াল ব্যাংক | ১৫.১৩ |
| ৪। ইউনিয়ন ব্যাংক | ৬.৬৯ |
| ৫। ত্রিপুরা গ্রামীণ ব্যাংক | ৯৬.০৬ |
| ৬। ত্রিপুরা ষ্টেট কোঃ অপঃ ব্যাংক | ২৪১.০০ |
| | ৬৭৫.৬২ |

২। ব্যাংক কর্ত্তৃক অধিক অর্থ বিনোয়োগের জন্য সরকারী বিভাগ, আর্থিক প্রতিষ্ঠান সমূহের সহিত আলোচনাক্রমে ডিষ্ট্রিক্ট ক্র্যাডিট প্ল্যান বাৎসরিক প্ল্যান ইত্যাদি প্রণয়ন করা হয়। ১৯৭৮ সালে যে ক্ষেত্রে রাজ্যে বিনিয়োগের পরিমাণ ছিল চার কোটি তের লাখ টাকা, সে ক্ষেত্রে ১৯৮১ সালে তা বেড়ে বারো কোটিতে পৌঁছেছে।

Admitted Starred Question No. 98
By—Shri Tapan Chakraborty.

Will the Hon'ble Minister in-charge of the Finance Department be pleased to state :—

প্রশ্ন

১। পে-কমিশনের রিপোর্ট সরকার গ্রহণ করেছেন কী ?

২। করিলে এই রিপোর্ট কবে নাগাদ কার্য্যকরী করা হবে ?

৩। কমিশনের রিপোর্ট কর্য্যকরী করতে সরকারের অতিরিক্ত কত টাকা ব্যয় হবে ?

উত্তর

১ ও ২। পে-কমিশনের রিপোর্ট সরকারের নিকট দাখিল করা হয়েছে এবং তা এখন পরীক্ষাধীন আছে।

৩। বিস্তারিত পরীক্ষা ব্যতীত অতিরিক্ত টাকার অংক বলা সম্ভব নয়।

Admitted Question No. *105
By—Shri Nagendra Jamatia.

Will the Hon'ble Minister in-charge of the Finace Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৮১-৮২ইং সনের আর্থিক বছরের জন্য বরাদ্দকৃত অর্থের কত শতাংশ এই পর্য্যন্ত ব্যয় করা সম্ভব হয়েছে ; (দপ্তর ভিত্তিক হিসাব)

২। অব্যয়িত অর্থ বর্ত্তমান আর্থিক বছরের মধ্যে ব্যয় করা সম্ভব হবে কি ?

৩। না হইলে তার কারণ।

উত্তর

১ ১৯৮১-৮২ইং সন আর্থিক বছরের বরাদ্দকৃত অর্থের ৬৫.০৯% শতাংশ টাকা এই পর্যন্ত সার্বিক ব্যয় হয়েছে (নভেম্বর' ৮১)।

২। অব্যয়িত অর্থ বর্তমান আর্থিক বছরের মধ্যে ব্যয় হইবে আশা করা যায়।

৩। প্রশ্নই উঠে না।

Admitted Question No. *137
By—Shri Khagen Das.

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleased to state :—

প্রশ্ন

১। ১লা জানুয়ারী ১৯৮১ সাল থেকে ৩১ শে ডিসেম্বর '৮১ পর্য্যন্ত ত্রিপুরা রাজ্যে মোট কয়টা ডাকাতি সংঘটিত হয়েছে ?

উত্তর

১। ১৯৮১ সালের ১লা জানুয়ারী থেকে ১৯৮১ সালের ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত ত্রিপুরা রাজ্যে মোট ১৫৮টি ডাকাতির ঘটনা সংঘঠিত হয়েছে।

Admitted Question No *114
By—Shri Sumanta Das

Will the Hon'ble Minister in-charge of the Agriculture Department be pleased to state :—

প্রশ্ন

১। বর্ত্তমান আর্থিক বৎসরে বোরো ও আমন ফসল বন্যায় নষ্ট হওয়ার জন্য কত শতাংশ ফসলের ক্ষতি সাধন হয়েছে ; এবং

২। খাদ্য শস্যের মূল্য বৃদ্ধির পেছনে এর কোন প্রতিক্রিয়া আছে কি ;

৩। রাজ্য সরকার বন্যায় ফসলের ক্ষতি পূরণের জন্য কোন আর্থিক সাহায্য কেন্দ্রিয় সরকারের নিকট দাবী করেছেন কি ;

৪। যদি করে থাকেন তাহলে কেন্দ্রিয় সরকার এ ব্যাপারে কি আশ্বাস দিয়েছেন ?

উত্তর

১। বন্যায় বোরো ধানের ক্ষতির পরিমাণ আনুমানিক ৫.২% শতাংশ বন্যায় আমন ফসলের কোন ক্ষতি হয় নাই। তবে আনুমানিক ৫৮৪৮ কে, জি আমন বীজ ধানের চারা নষ্ট হয়েছিল।

২। ইহা সঠিক ভাবে বলা সম্ভব নয়।

৩। না।

৪। প্রশ্ন উঠে না।

Admitted Question No. 122
By—Shri Ratimohan Jamatia.

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleased to state :—

১ বিগত ১৯৮০ সালের জুনের দাঙ্গার পূর্বে ও পরে সারা রাজ্যে মোট কয়টি বন্দুক সরকারের নিকট জমা পড়েছে ;
(মহকুমা ভিত্তিক হিসাব)।

২। বন্দুকগুলি রাজ্য বামফ্রন্ট সরকার ফেরত দেওয়ার ব্যবস্থা করবেন কি না ;

৩। যদি ফেরত দেওয়া হয় কবে নাগাদ বন্দুকগুলি ফেরত দেওয়া হবে ; এবং

৪। ফেরত দেওয়া না হলে তার কারন ?

## ANSWER

১। সর্ব্বামোট ২৩৯৪টি বন্দুক জমা পরেছে। তারমধ্যে ১৯৮০ সালে জুনের দাঙ্গার পূর্বে ১৯৩টি এবং দাঙ্গার পরে ২২০১টি বন্দুক সরকারের নিকট জমা পরেছে।

মহকুমা ভিত্তিক হিসাব নিম্নে প্রদত্ত হইল :—

| | '৮০ এর দাঙ্গার পূর্বে | '৮০ এর দাঙ্গার পরের | মোট |
|---|---|---|---|
| **দক্ষিন জিলা** | | | |
| উদয়পুর মহকুমা | — | ২৯৪ | ২৯৪ |
| অমরপুর | — | ৩৬৮ | ৩৬৮ |
| বিলোনীয়া ,, | — | ২৭৫ | ২৭৫ |
| সাব্রুম ,, | — | ৭০ | ৭০ |
| | | ১,০০৭ | ১,০০৭ |
| **পশ্চিম জিলা :** | | | |
| সদর মহকুমা | ৭৫ | ৫০০ | ৫৭৫ |
| সোনামুড়া ,, | — | ১১৫ | ১১৫ |
| খোয়াই ,, | ১৮ | ৭৪ | ৯২ |
| | ৯৩ | ৬৮৯ | ৭৮২ |
| **উত্তর জিলা :** | | | |
| ধর্মনগর মহকুমা | ৫৩ | ২৪০ | ২৯৩ |
| কৈলাশহর ,, | ৩৭ | ২১০ | ২৪৭ |
| কমলপুর ,, | ১০ | ৫৫ | ৬৫ |
| | ১০০ | ৫০৫ | ৬০৫ |
| সর্বমোট— | ১৯৩ | ২২০১ | ২৩৯৪ |

২। ৩। ৪। আইন শৃঙ্খলা পরিস্থিতি স্বাভাবিক হইলেই ফেরৎ দেওয়া হইবে।

Admitted Starred Question No. 139.
By—Shri Mohan Lal Chakma.

Will the Hon'ble Minister in-charge of the Agriculture Department be pleased to state—

প্রশ্ন

১। কৃষক ও উপজাতি জুমিয়াদের খরার জন্য কোন ক্ষতিপূরন বা আর্থিক সাহায্য দেওয়ার ব্যবস্থা গ্রহন করা হইয়াছে কিনা।

উত্তর

১। না

Admitted Starred Question No. 174
By—Shri Umesh Chandra Nath.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state—

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে ফায়ার সার্ভিস ষ্টেশন কয়টি ;

২। বর্তমান আর্থিক বৎসরে নূতন আর কয়টি ষ্টেশন খোলা হবে ;

৩। এবং ধর্মনগরের কদমতলাতে কোন ফায়ার সার্ভিস ষ্টেশন খোলার পরিকল্পনা সরকারের আছে কি না ?

উত্তর

১। ত্রিপুরা রাজ্যে মোট ১০টি মহকুমা শহরগুলিতে ফায়ার সার্ভিস ষ্টেশন আছে।

২। বর্তমান আর্থিক বৎসরে আর কোন ফায়ার সার্ভিস ষ্টেশন স্থাপন করা সম্ভব নয়।

৩। না মহাশয়।

Admitted Starred Question No. 177
By—Shri Nakul Das.

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleased to state :—

প্রশ্ন

১। রাজ্যে বামফ্রন্ট সরকারের আমলে পুলিশ নিয়োগের ক্ষেত্রে তপশীলি জাতি উপজাতি কোটা পুরন করা হয়েছে কিনা।

২। প্রমোশনের ক্ষেত্রে কোন শ্রেনীর কতজন পুলিশ অফিসার বামফ্রন্ট সরকারের আমলে তপশীলি জাতি উপজাতির থেকে প্রমোশন পেয়েছেন ?

৩। না পেয়ে থাকলে তার কারন কি ?

উত্তর

১। তপশীলি জাতি এবং উপজাতি সংরক্ষিত আসনের অধিকাংশই প্রাপ্ত তপশীল জাতি এবং উপজাতি প্রার্থীদের দ্বারা পুরন করা হইতেছে।

২। তপশীলি জাতি এবং তপশীলি উপজাতি পুলিশ অফিসারের মধ্যে যতজন বামফ্রন্ট সরকারের আমলে প্রমোশন পাইয়াছেন তাহাদের সংখ্যা নিম্নে প্রদত্ত হইল।

| | ২য় শ্রেনীভূক্ত পদে | ৩য় শ্রেনীভূক্ত পদে |
|---|---|---|
| তপশীলি উপজাতি— | ৫ | ৮৩ |
| তপশীলি জাতি— | ২ | ৫৯ |

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starrted Question No. 191

By—Shri Matilal Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Hnme Department be pleased to state—

প্রশ্ন

১। ত্রিপুরা উপজাতি এলাকা স্ব-শাসিত জেলা পরিষদ নির্বাচনের পর রাজ্যে কয়টি হামলা সংঘটিত হয়েছে ;

২। এই সব হামলায় আক্রান্ত ব্যক্তির সংখ্যা কত ;

৩। হামলা কারীদের সাথে কোন রাজনৈতিক দলের পরোক্ষ বা প্রত্যক্ষ যোগাযোগের তথ্য সরকারের নিকট আছে কি ;

৪। থাকিলে আক্রান্ত ব্যক্তিদের সাথে কোন্ রাজনৈতিক দলের সম্পর্ক রয়েছে ?

উত্তর

১। ত্রিপুরা স্ব-শাসিত জেলা পরিষদ নির্বাচনের পর নির্বাচনের জের হিসাবে কোন হামলা সংঘটিত হয় নাই ;

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

৪। প্রশ্ন উঠে না।

Admitted Starrted Question No. 198

By—Shri Drao Kumar Riang.

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleased to state—

প্রশ্ন

১। গত ১৯৮০ জুনের দাঙ্গার সঙ্গে জড়িত থাকার অভিযোগে কতজন সরকারী কর্মচারীকে সাময়িক বরখাস্ত করা হয়েছিল। (নাম, দপ্তর ও পদের নাম সহ ,

২। তাদের মধ্যে এ পর্য্যন্ত ( ২০।১৮২ ) কতজনকে বরখাস্তের আদেশ প্রত্যাহার করে কাজে পুন বহাল করা হয়েছে ? এবং

৩। বাকী অন্যান্য কত জনের ক্ষেত্রে কি কি আইনানুগ ব্যবস্থা গ্রহন করা হয়েছে ?

উত্তর

১।
২। তথ্য সংগ্রহ করা হইতেছে।
৩।

Admitted Question No. *206 By—Shri Drao Kumar Reang,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

প্রশ্ন

১। "The Tripura Security Act" চালু হওয়ার পর থেকে উক্ত আইনে এ পর্যন্ত ত্রিপুরায় কতজনকে গ্রেপ্তার করা হইয়াছে ?

১। ত্রিপুরা নিরাপত্তা আইনের ১৮ নং ধারায় এবং ভারতীয় দণ্ডবিধির বিভিন্ন ধারায় ৬ টি ঘটনা থানায় নথিভুক্ত করা হইয়াছে। উক্ত ধারা মতে ৭৫ জনকে গ্রেপ্তার করা হইয়াছে। তাহারা সকলেই জামীনে মুক্ত আছে।

Admitted Question No. *174 By—Shri Matilal Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of the Law Department be pleased to state :—

প্রশ্ন

১। বর্ত্তমানে ত্রিপুরার বিভিন্ন শ্রেনীর আদালত সমূহে কতগুলো মামলা বিচারাধীন আছে ?

২। এর মধ্যে কয়টি মামলা একই আদালতে দুই বছরের অধিক সময় ধরে চলে আসছে ; এবং

৩। এ কাজ ত্বরান্বিত করার জন্য সরকার কি উদ্যোগ গ্রহণ করেছেন ?

উত্তর

১।
২। } উত্তর দেওয়ার তথ্য সংগ্রহাধীন আছে।
৩।

Admitted Question No. *177 By—Shri Drao Kr. Reang.

প্রশ্ন

১। রিয়াং স্বাধীনতা সংগ্রামীদের কোন অর্থ তহবিল হইতে পেনসন দেওয়া হইয়াছে ?

২। এ যাবত কতজন রিয়াং স্বাধীনতা সংগ্রামীদের পেনসন দেওয়া হইয়াছে ?

৩। এবং আরও কতজনকে পেনসন দেওয়ার পরিকল্পনা বর্ত্তমান সরকারের বিবেচনাধীন আছে ?

উত্তর

১। রিয়াং স্বাধীনতা সংগ্রামীদের মাসিক পেনসন রাজ্য সরকারের অর্থ তহবিল হইতে দেওয়া হয়।

২। এ পর্যন্ত মোট ৮১ জনকে পেনসন মঞ্জুর করা হইয়াছে।

৩। রিয়াং স্বাধীনতা সংগ্রামীদের নিকট হইতে প্রাপ্ত বাকী ৮২৯ খানা দরখাস্ত রাজ্য সরকার কর্তৃক গঠিত Pension Scrutiny Committee এর পরীক্ষাধীন আছে। কমিটির রিপোর্টে যে সমস্ত রিয়াং স্বাধীনতা সংগ্রামী পেনসন পাওয়ার উপযুক্ত বলিয়া গণ্য হইবে, সরকার তাঁহাদিগকে পেনসন মঞ্জুর করিবেন।

Admitted Question No. 247

By—Shri Hari Charan Sarkar.

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleased to state :—

প্রশ্ন

১। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কতটি গরু চুরি এবং গরু পাচারের ঘটনা ঘটেছে?

২। উক্ত চুরি বা পাচার বন্ধ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

উত্তর

১। ৩৬৬৩টি গরু চুরি এবং ১৩১টি গরু পাচারের ঘটনা ঘটেছে।

২। ত্রিপুরা নিরাপত্তার আইনের ২৪(১) ধারামতে ত্রিপুরা বাংলাদেশ সীমান্তের ১ মাইলের মধ্যে গরু মহিষাদি চলাচলের উপর বাধা নিষেধ আরোপ করা হইয়াছে। সীমান্ত রক্ষী বাহিনী, পুলিশ এবং চৌকিদারদের গরু ইত্যাদি চুরি এবং পাচার বন্ধ করার ব্যাপারে সতর্ক দৃষ্টি রাখিতে নির্দেশ দেওয়া হইয়াছে। উপযুক্ত জিনিষপত্র দিয়া গ্রাম্য রক্ষীবাহিনী পহড়ার নিমিত্ত সুগঠিত করা হইয়াছে। উক্ত ঘটনা নিবারণের জন্য বি, ডি, আর এবং বি, এস, এফ এর মধ্যে মাঝে মাঝে ফ্লেগ মিটিং করা হয়। তাহা ছাড়া সীমান্তবর্তী পুলিশ থানা সমূহের ভারপ্রাপ্ত অফিসারগণের বাংলাদেশ দুবৃর্ত্তদের সাথে যোগাযোগকারী ভারতীয় পাচারকারীদের নাম নথীভূক্ত করিতে নির্দেশ দেওয়া হইয়াছে যাহাতে উক্ত পাচারকারীর বিরুদ্ধে বিভিন্ন ধারায় বিধিবদ্ধ ব্যবস্থা গ্রহণ করা যায়।

Admitted Question No. 193

By—Shri Bhanu Lal Saha

Will the Hon'ble Minister in-charge of Planning & Coordination Department be pleased to state :—

প্রশ্ন

১। আগামী অর্থবর্ষের জন্য পরিকল্পনাখাতে কেন্দ্রীয় পরিকল্পনা কমিশনের নিকট কত টাকার বরাদ্দ দাবী করা হয়েছিল?

২। চূড়ান্ত বরাদ্দ হয়ে থাকলে রাজ্য পরিকল্পনাখাতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

৩। মাথাপিছু সর্ব্বভারতীয় বরাদ্দ এবং রাজ্যের বরাদ্দ কত?

৪। উত্তর পূর্ব্বাঞ্চলায় রাজ্যগুলির মাথাপিছু বরাদ্দের চেয়ে এই রাজ্যের বরাদ্দ কম না বেশী ?

৫। মুদ্রাস্ফীতি জনিত কারণে টাকার অবমূল্যায়ণের ফলে এই বরাদ্দকৃত অর্থ পূর্ব্ববর্তী বৎসরের তুলনায় কম না বেশী ?

উত্তর

১নং প্রশ্নের উত্তর :— ১৯৮২-৮৩ আর্থিক বর্ষের জন্য কেন্দ্রীয় পরিকল্পনা কমিশনের নিকট রাজ্যের পরিকল্পনাখাতে মোট ৭৩ কোটি ১৭ লক্ষ ৮৭ হাজার টাকার দাবী পেশ করা হইয়াছিল ;

২নং প্রশ্নের উত্তর :—উক্ত বৎসরের জন্য রাজ্যের পরিকল্পনা বরাদ্দ ৫০ কোটি টাকায় চূড়ান্তভাবে ধার্য্য করা হয়েছে ;

৩নং প্রশ্নের উত্তর :—সর্ব্বভারতীয় মাথাপিছু পরিকল্পনা বরাদ্দ এখনও অবগত হওয়া যায়নি, তবে ১৯৮২-৮৩ আর্থিক বর্ষে ত্রিপুরায় মাথাপিছু পরিকল্পনা বরাদ্দ ২৪৪ টাকা ;

৪নং প্রশ্নের উত্তর :— ইহা এখনও অবগত হওয়া যায়নি। পরিকল্পনা কমিশন বর্ত্তমান বৎসরের স্তরে আগামী বৎসরের পরিকল্পনা বরাদ্দ বাঁধিয়া দেওয়ার পক্ষে যুক্তি দেখিয়েছেন ?

৫নং প্রশ্নের উত্তর ঃ—বর্ত্তমান বৎসরের তুলনায় আগামী ১৯৮২-৮৩ আর্থিক বৎসরের বরাদ্দ বেশী।

ANNEXURE—'B'

Admitted Unstarred Question No. 4

By—Shri Rashi Ram Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state :—

প্রশ্ন

১। জিরানীয়া পশ্চিম বড়জলা সরকারী সীড ফার্মে ১৯৮১-৮২ইং সালে কত কুইন্টল মেস্তা পাটের বীজ সংগ্রহ হয়েছে ;

২। এই ফার্ম থেকে আগামী আর্থিক বৎসর কৃষকদেরকে চাষের জন্য মেস্তা পাটের বীজ দেওয়া যাবে কি ; এবং

৩। উপরোক্ত সময়ে এই ফার্মে অন্যান্য কি কি ফসলের কি পরিমাণ বীজ সংগ্রহ করা হয়েছে।

( নাম অনুসারে আলাদা আলাদা হিসাব ) ;

উত্তর

১। ১.৫১ কুইন্টল মেস্তা পাটের বীজ সংগ্রহ হইয়াছে।

২। হাঁ।

৩। অন্যান্য বীজ সংগ্রহের পরিমাণ এইরূপ :—

| বীজের নাম | | যে পরিমাণ সংগ্রহ করা হইয়াছে ( কুইন্টল হিসাবে ) |
|---|---|---|
| পাট | ... | ১·১৪ |
| ধান | ... | ৫৬·০০ |
| তিল | ... | ১৪·৬৩ |
| অরহর | ... | ১৫·০০ |
| মুগ | ... | ৩·০৫ |
| মাসকলাই | ... | ০·৭১ |
| রাগি | ... | ২১·০০ |
| বরবটী | ... | ৪·০৩ |
| সোয়াবিন | ... | ০·৪১ |
| ভেলি | .. | ০·.● |
| বাদাম | ... | ১১·৬৮ |
| ভুট্টা | ... | ২০·২০ |

Admitted Unstarred Question No. 9

By—Shri Keshab Majumder

Will the Hon'ble Minister in-charge of the Finance Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৭৭ইং সনের ৩১শে ডিসেম্বর তারিখে রাজ্যে কয়টি ব্যাংক কর্মরত ছিল ?

২। ঐ ব্যাংকগুলোর কয়টি শাখা কোন বিভাগে ছিল ?

৩। ১৯৮১ইং সনের ৩১শে ডিসেম্বর তারিখে রাজ্যে ব্যাংকের সংখ্যা কত দাড়িয়েছে ?

৪। ঐ ব্যাংকগুলোর কয়টি শাখা কোন বিভাগে কাজ করছে ঐ তারিখ পর্য্যন্ত (৩১.১২.৮১)

উত্তর

১। ১৩টি।

২। সঙ্গীয় 'ক' তালিকায় দেওয়া হল।

৩। ১৪টি।

৪। সঙ্গীয় 'খ' তালিকায় দেওয়া হল।

বিভাগ ভিত্তিক ব্যাংকের শাখার বিবরণ ( ৩১.১২.৭৭ইং )

| ব্যাংকের নাম | সদর | খোয়াই | সোনামুড়া | উদয়পুর | অমরপুর | বিলোনীয়া | সাব্রুম | কৈলা-সহর | ধর্ম্ম-নগর | কমল-পুর | মোট |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| (১) | (২) | (৩) | (৪) | (৫) | (৬) | (৭) | (৮) | (৯) | (১০) | (১১) | (১২) |
| ষ্টেট ব্যাংক | ৬ | ১ | — | ১ | — | — | — | ২ | ১ | — | ১১ |
| ইউনাইটেড ব্যাংক | ৭ | ২ | ২ | ১ | ২ | ২ | ১ | ২ | ১ | ৩ | ২৩ |
| ইউনিয়ন ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| সেন্ট্রাল ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| এলাহাবাদ ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| কমার্শিয়েল ব্যাংক | ৩ | ১ | — | — | — | — | — | — | — | — | ৪ |
| পাঞ্জাব এণ্ড সিন্ধ ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| ব্যাংক অব বরোদা | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| কোঃ অপঃ ব্যাংক | ৪ | ১ | ১ | ১ | ১ | ২ | ১ | ১ | ১ | ১ | ১৪ |
| ইণ্ডিয়ান ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| বিজয়া ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| কোঃ অপঃ ল্যাণ্ড ডেভেলপমেন্ট ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| ত্রিপুরা গ্রামীন ব্যাংক | ৪ | ১ | ১ | ২ | ২ | ১ | ২ | ৫ | ৩ | ১ | ২২ |
| | ৩২ | ৬ | ৪ | ৫ | ৫ | ৫ | ৪ | ১০ | ৬ | ৫ | ৮২ |

বিভাগ ভিত্তিক ব্যাংকের শাখার বিবরণ (৩১.১২.৮১ইং)

| ব্যাংকের নাম | সদর | খোয়াই | সোনামুড়া | উদয়পুর | অমরপুর | বিলোনীয়া | সাব্রুম | কৈলা-সহর | ধর্ম-নগর | কমল-পুর | মোট |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| (১) | (২) | (৩) | (৪) | (৫) | (৬) | (৭) | (৮) | (৯) | (১০) | (১১) | (১২) |
| ষ্টেট ব্যাংক | ৭ | ২ | ১ | ১ | ১ | ২ | ১ | ২ | ২ | ২ | ২১ |
| ইউনাইটেড ব্যাংক | ৭ | ২ | ২ | ১ | ২ | ২ | ১ | ৩ | ১ | ৩ | ২৩ |
| ইউনিয়ন ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| সেন্ট্রাল ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| এলাহাবাদ ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| কমার্শিয়েল ব্যাংক. | ৩ | ১ | — | — | — | — | — | — | — | — | ৪ |
| পাঞ্জাব এণ্ড সিন্ধ ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| ব্যাংক অব বরোদা | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| কোঃ অপঃ ব্যাংক | ৭ | ১ | ১ | ২ | ২ | ৩ | ১ | ২ | ২ | ১ | ২২ |
| ইণ্ডিয়ান ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| বিজয়া ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| কোঃ অপঃ ল্যাণ্ড ডেভেলপমেণ্ট ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
| ত্রিপুরা গ্রামীন ব্যাংক | ১৩ | ৩ | ৩ | ৫ | ৩ | ৬ | ৪ | ৭ | ৪ | ৩ | ৫১ |
| আরবান ল্যাণ্ড ডেভেলপমেণ্ট ব্যাংক | ১ | — | — | — | — | — | — | — | — | — | ১ |
|  | ৪৬ | ৯ | ৭ | ৯ | ৮ | ১৩ | ৭ | ১৩ | ৯ | ৯ | ১৩০ |

Admitted Unstarred Question No. 10

By—Shri Niranjan Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of Appointment & Services Department be pleased to state:—

প্রশ্ন

১। ১৯৭৮ হইতে ১৯৮১ পর্য্যন্ত কতজন সরকারী কর্মচারীকে বদলীর আদেশ দেওয়া হইয়াছিল ; (দপ্তর ভিত্তিক হিসাব)

২। কোন দপ্তরে কতজন বদলীর আদেশ গ্রহণ করিয়াছেন ; এবং

৩। কতজন কোর্টের আশ্রয় নিয়াছেন, (দপ্তর ভিত্তিক হিসাব)

উত্তর

১। ১৯৭৮ ইং হইতে ১৯৮১ ইং সালের ৩১ শে জানুয়ারী পর্য্যন্ত বদলী সরকারী কর্মচারীর বিভাগ ভিত্তিক হিসাব সঙ্গীয় তালিকায় দেওয়া হইল,

২। বিভিন্ন বিভাগে কতজন বদলীর আদেশ গ্রহন করিয়াছেন তাহা সঙ্গীয় তালিকায় দেওয়া হইল,

৩। বদলীর আদেশের বিরুদ্ধে যাহারা কোর্টের আশ্রয় নিয়াছেন তাহা সঙ্গীয় তালিকায় দেওয়া হইল,

Satement showing the particulars of Govt. employees transferred during 1978 to December, 1981 under various Deptts/Offices.

| Sl. No. | Neme of Departments/ Offices. | No. of employees transferred. | How many of them accepted the order, | How many of them have been taken shelter of Courts |
|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 |
| 1. | Secretariat Admn. Deptt. | 1 | — | 1 |
| 2. | Dte. of Social Education | 154 | 147 | 10 |
| 3. | Dte. of Fire Services | 268 | 268 | — |
| 4. | Dte. of Civil Defence | 1 | 1 | — |
| 5. | Election Department | 24 | 24 | — |

| | | | | |
|---|---|---|---|---|
| 6. | Dte. of Employment Services | 28 | 28 | — |
| 7. | Prisons' Directorate | 176 | 176 | — |
| 8. | Forest Department | 818 | 394 | 1 |
| 9. | Cooperative Department | 100 | 99 | 1 |
| 10. | Dist. & Sessions Judge, South | 26 | 26 | — |
| 11. | Labour Directorate | 14 | 14 | — |
| 12. | D.M. & Collector, West Tripura | 117 | 112 | 1 |
| 13. | Controller, Weights & Measure | 24 | 24 | — |
| 14. | Dte. of Animal Husbandry | 284 | 159 | 1 |
| 15. | Dte of Food & Civil Supplies | 275 | 274 | 1 |
| 16. | Dte. of School Education | 3422 | 3300 | 122 |
| 17. | Dte. of Information, Cultural Affairs & Tourism | 99 | 97 | 2 |
| 18. | D.M. & Collector South Tripura | 80 | 13 | 3 |
| 19. | Dte. of State Lottery Small Savings | 2 | 2 | — |
| 20. | Distr & Session Judge South | 38 | 38 | — |
| 21. | Dte. of Tribal Welfare etc. | 311 | 306 | 1 |
| 22. | Dte. of Industries | 138 | 105 | 13 |
| 23. | Dte. of Higher Education | 166 | 164 | 2 |
| 24. | Apptt. & Services Deptt. | 412 | 410 | 2 |
| 25. | Public Works Department | 839 | 834 | 5 |
| 26. | Dte. of Agriculture | 539 | 531 | 5 |
| 27. | Dte. of Health Services | 688 | 647 | 34 |
| 28. | Dist. & Sessions Judge, West | 618 | 617 | — |
| 29. | Inspector General of Police | 4238 | 4237 | 1 |
| 30. | Statistical Deptt. | 68 | 67 | — |
| **31. | Commissioner of Taxes | 23 | — | — |

Note :— Information from the Low Department/Food & Civil Supplies Deptt. are under Collector.

| | | | | |
|---|---|---|---|---|
| **32. | Dte. of Fisheries | 16 | 15 | 1 |
| 33. | District Registrar, West | 7 | 7 | 1 |

Admitted Unstarred Question No. 17.

By—Shri Drao Kumar Reang.

Will the Hon'ble Minister-in-charge of the Appointment & Services Department be pleased to state—

প্রশ্ন

১। ১৯৭৮ ইং সালের ১ লা জানুয়ারী মাস হইতে ১৯৮২ ইং সালের ১ লা জানুয়ারী পর্য্যন্ত কতজন সরকারী কর্মচারীকে বিভিন্ন বিভাগে বা দপ্তরে transfer করা হইয়াছে ;

এবং

২। কতজন কর্মচারীর transfer order cancel করিয়া stay order issue করা হইয়াছে ?

উত্তর

১। ১ লা জানুয়ারী ১৯৭৮ ইং থেকে ১ লা জানুয়ারী ১৯৮২ ইং পর্য্যন্ত ত্রিপুরা সরকারের বিভিন্ন দপ্তরে বা বিভাগে বদলী সরকারী কর্মচারীর হিসাব সঙ্গীয় তালিকায় দেওয়া হইল।

২। বিভিন্ন বিভাগে কতজন সরকারী কর্মচারীর বদলীর আদেশ স্থগিত রাখা হইয়াছে তাহা সঙ্গীয় তালিকায় দেওয়া হইল।

STATEMENT SHOWING THE PARTICULARS OF GOVT. EMPLOYEES TRANSFERRED DURING 1-1-78 to 1-1-82 etc. (A. O. No. 17)

| Sl No. | Nome of Departments/ Offices. | No. of employees transserred | No. of Stay order issued. | Remarks |
|---|---|---|---|---|
| 1. | Dte. of Social Welfare & Social Education | 154 | 7 | |
| 2. | Forest Department | 814 | 1 | |
| 3. | Weights & Measure Dte. | 24 | — | |
| 4. | Dte. ef Employmet Services | 25 | 1 | |
| 5. | Dte. of Welfare for SC/ST | 311 | 5 | |
| 6. | D. M. & Collector, West Tripura | 150 | — | |
| 7. | Secretariat Admn. Department | 1 | 1 | |
| 8. | Dct. of State Lottery & Small Savings | 2 | | |
| 9. | Dte. of Information, Cultural Affairs & Tourism | 99 | | |
| 10. | Directorate of Fisheries | 16 | | |
| 11. | Commissioner of Taxes | 23 | | |

| 1 | 2 | 3 | 4 |
|---|---|---|---|
| 12. | Dte. of Land Record & Settlement | 491 | 9 |
| 13. | District Registrar West | 7 | 1 |
| 14. | Apptt. & Services Deptt. | 491 | 8 |
| 15. | Director of Fire Services | 268 | — |
| 16. | Public Works Department | 839 | 3 |
| 17. | Dte. of Civil Defence | 1 | — |
| 18. | Dte. of Food & Civil Supplies | 275 | 4 |
| 19. | Inspector General of Police | 4,225+13=4238 | 1 |
| 20. | Election Department | 24 | 2 |
| 21. | Dte. of Industries | 147 | 12 |
| 22. | Dte. of School Education | 3,566 | 145 |
| 23. | Dte. of Animal Husbandry | 284 | 5 |
| 24. | District & Sessions Judge, West | 618 | 1 |
| 25. | Dte. of Agriculture | 514 | 3 |
| 26. | Dte of Health Services | 688 | 41 |
| 27 | | | |
| | | | 252 |

Note :— Infromation from the following Departments are under collection :

1) Law Department. 2) D. M. & Collector, North.

3) D. M. & Collector, South. 4) Director of Panchayat. Raj.

Admitted Unstarred Question No. 19
By—Shri Haricharan Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of the Planning & Coordination Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৭৮-১৯৭৯, ১৯৭৯-১৯৮০, ১৯৮০-১৯৮১ এবং ১৯৮১-৮২ আর্থিক বৎসরগুলিতে নর্থ ইষ্টার্ন কাউন্সিল ত্রিপুরার জন্য কি কি স্কীমে মোট কত টাকা মঞ্জুর করেছেন এবং মঞ্জুরীকৃত অর্থ ঠিক ঠিক ভাবে ব্যয়িত হয়েছে কিনা এর বৎসর ভিত্তিক হিসাব।

২। ১৯৮২-৮৩ আর্থিক বৎসরের জন্য নর্থ ইষ্টার্ন কাউন্সিলের নিকট কি কি স্কীমে কত টাকা আর্থিক বরাদ্দ দাবী করা হয়েছে?

উত্তর

১ নং প্রশ্নের উত্তর :—

১৯৭৮-৭৯, ১৯৭৯-৮০, ১৯৮০-৮১ এবং ১৯৮১-৮২ আর্থিক বৎসরগুলিতে স্কীম প্রতি বরাদ্দ এবং ব্যয়ের পরিমান ( ১৯৮১-৮২ আর্থিক বৎসরে সেপ্টেম্বর ১৯৮১ পর্য্যন্ত ব্যয় ) নিম্নরূপ :—

| স্কীম সমূহ | আর্থিক বৎসর ১৯৭৮-৭৯ (লক্ষ টাকার হিসাবে ) | |
|---|---|---|
| কৃষি সম্বন্ধীয় | বরাদ্দ | ব্যয় |
| কৃষি শিক্ষা ও প্রশিক্ষণ | ২.০৬ | ১.২৭ |

| স্কীম সমূহ | আর্থিক বৎসর ১৯৭৮-৭৯ | |
|---|---|---|
| ২। আঞ্চলিক ফল বাগান | ৮.০০ | ৫.৩৫ |
| ৩। জুম নিয়ন্ত্রন | ১৭.৪৬ | ১৭.৩৬ |
| ৪। আঞ্চলিক হাঁস খামার | ১০.৫০ | ১৭.৩৮ |
| ৫। আঞ্চলিক পশু ( গাভী ) খামার | ১১.০০ | ১৫.৯০ |
| ৬। আঞ্চলিক মৎস প্রজনন খামার | ৮.৬৫ | ৫.১২ |
| মোট : | ৫৭.৬৭ | ৬২.৩৮ |

| সেরিকালচার | | |
|---|---|---|
| ১। মালবারী সম্প্রসারন | ৩.৮০ | ২.৩৮ |
| ২। সিল্ক রিলিং কেন্দ্র | ১.০০ | ০.১০ |
| মোট : | ৪.৮০ | ২.৪৮ |

| সড়ক ও সেতু | | |
|---|---|---|
| সড়ক উন্নয়ন ও নির্মান | ১১৩.০০ | ৮৩.৬৫ |

| সমাজ সেবা মূলক | | |
|---|---|---|
| ১। আঞ্চলিক শরীর শিক্ষা মহাবিদ্যালয়, পানিসাগর | ৩.০০ | ১.১০ |
| ২। ত্রিপুরা ইঞ্জিনিয়ারীং কলেজ উন্নয়ন | ৪.০০ | — |

| | | |
|---|---|---|
| ৩। ফার্মাসী ইনষ্টিটিউট | ১০.০০ | ২.৬০ |
| মোঃ | ১৭.০০ | ৩.৭০ |
| সর্বমোট : | ১৯২.৪৭ | ১৫২.২১ |

আর্থিক বৎসর ১৯৭৮—৮০

**কৃষি সম্বন্ধীয়**

| | | |
|---|---|---|
| ১। কৃষি শিক্ষা ও প্রশিক্ষণ | ২.০০ | ১.৮০ |
| ২। আঞ্চলিক বীজ খামার | ২.০০ | — |

আর্থিক বৎসর ১৯৭৯-৮০

( লক্ষ টাকা )

| স্কীম সমূহ | বরাদ্দ | ব্যয় |
|---|---|---|
| ৩। জুম নিয়ন্ত্রন | ৪.৪২ | ৪.৩০ |
| ৪। আঞ্চলিক ফল বাগান | ৫.০০ | ৪.৩৭ |
| **চারাগাছ রোপন** | | |
| ১। কফি বাগান | ১.২৪ | ০.৭২ |
| ২। রাবার বাগান | ৫.৬০ | ২.১০ |
| **পশু পালন** | | |
| ১। পশুখাদ্য উৎপাদন খামার | ৭.০০ | ১.৯০ |
| ২। কৃষক প্রশিক্ষন | — | — |
| ৩। আঞ্চলিক ছাগ প্রজনন খামার | ০.৫০ | ২.০২ |
| **মৎস্য চাষ** | | |
| আঞ্চলিক মৎস্য শিটুইটারী ও ব্যাঙ্ক | ২.৭৫ | ২.৬৩ |
| মোটঃ | ৩০.৫১ | ১৯.৮৪ |
| **সেরিকালচার** | | |
| ১। মুগা ও ওক্ নার্সারী | ০.২২ | ০.০৪ |

| | | |
|---|---|---|
| ২। সেরিকালচার প্রশিক্ষন | ০.২০ | 0.২0 |
| ৩। মালবারী নার্সারী | ৫.৭৯ | 0.৮৮ |
| মোট : | ৬.৩৯ | ১.১১ |
| **সড়ক ও সেতু** | | |
| সড়ক উন্নয়ন ও নির্মান | ৭৭.৫০ | ৫0.80 |
| **সমাজ সেবা মুলক** | | |
| ১। ত্রিপুরা ইঞ্জিনিয়ারিং কলেজ উন্নয়ন | ১৫.০০ | ৭ ৫০ |
| ২। ফার্মাসী ইনষ্টিটিউট | ১০.০০ | ৬.৯১ |
| মোট : | ২৫.০০ | ১৪.৪১ |
| সর্বমোট :— | ১৩৯.৪০ | ৮৫.৭৭ |

আর্থিক বৎসর ১৯৮০-৮১

(লক্ষ টাকা)

| স্কীম সমুহ | বরাদ্দ | ব্যয় |
|---|---|---|
| **কৃষি সমন্ধীয়** | | |
| ১। কৃষিশিক্ষা প্রশিক্ষন | ২.0৫ | ২.২৭ |
| ২। আঞ্চলিক বীজ খামার | ৭.00 | 0.৪৭ |
| ৩। আঞ্চলিক সব্জী বীজ খামার | ৩.00 | ১.৪৭ |
| ৪। আঞ্চলিক ফল বাগান | ৬.00 | ৫.৫৬ |
| ৫। নারকেল বাগান (নুতন স্কীম) | ২.00 | — |
| **ভূমি ও জল সংরক্ষন** | | |
| ১। জুম নিয়ন্ত্রন (হাওড়া ও মনু নদীর অববাহিকা অঞ্চল) | ২.৫৩ | ২.0৮ |
| ২। ওয়াটার শেড্ মেনেজমেণ্ট (সার্ভে সেল) | ৩.00 | 0.৫৮ |
| **চারাগাছ রোপন** | | |
| ১। কফি বাগান | ২.১0 | ২.১২ |
| ২। রাবার বাগান | ১.৫0 | ২.৩১ |

| | | |
|---|---|---|
| ৩। চা নার্সারী | ২.৫০ | — |
| পশু পালন | | |
| ১। পশু খাদ্য উৎপাদন খামার | ৭.৩০ | ১.৬৪ |
| ২। আঞ্চলিক ছাগ প্রজনন কেন্দ্র | ১০.০০ | ২.৯৮ |
| মৎস্য চাষ | | |
| ১। আঞ্চলিক মৎস্য পিটুইটারী গ্ল্যাণ্ড ব্যাংক | ৪.৮৬ | ০.১৩ |
| মোট : | ৫৩.৮৪ | ২১.৬১ |

| স্কীম সমুহ | আর্থিক বৎসর ১৯৮০-৮১ ( লক্ষ টাকা ) বরাদ্দ | ব্যয় |
|---|---|---|
| সেরিকালচার | | |
| ১। মুগা ও ওক্ নার্সারী | ( ২ ) | — |
| ২। সেরিকালচার প্রশিক্ষন | ০.১০ | ০.০৯ |
| ৩। মালবারী নার্সারী | ৬.০০ | ০.৬০ |
| মোট : | ৬.৩০ | ০.৬৯ |
| সড়ক ও সেতু | | |
| ১। সড়ক উন্নয়ন ও নির্মান | ৭৫.২০ | ৩০.১৯ |
| সমাজ সেবা মুলক | | |
| ১। ত্রিপুরা ইঞ্জিনিয়ারিং কলেজ উন্নয়ন | ২০.০০ | ১২.৩৩ |
| (ফার্মাসী ইনষ্টিটিউট) | ১০.০০ | ৭.৯৩ |
| মোট : | ৩০.০০ | ২০.২৬ |
| সর্বমোট : ( ১৯৮০-৮১ ) | ১৬৫.৩৭ | ৭২.৭৫ |

আর্থিক বৎসর ১৯৮১-৮২

উত্তর পূর্বাঞ্চল পরিষদ ১৯৮১-৮২ আর্থিক বৎসরের জন্য প্রথমে ২ কোটি ৪৯ লক্ষ ১৪ হাজার টাকা বরাদ্দ স্থির করেছিলেন, কিন্তু পরে তাহা কমে ১ কোটি ৯১ লক্ষ ৩৮ হাজার টাকায় পুনঃ বরাদ্দ নির্ধারিত হয়। উক্ত বরাদ্দ স্কীম ভিত্তিক হিসাব এবং ৩০ শে সেপ্টেম্বর ১৯৮১ পর্য্যন্ত ব্যয়ের হিসাব নিম্নরূপ।

| স্কীম সমূহ | | ১৯৮১-৮২ |
|---|---|---|
| | | (লক্ষটাকা) |
| কৃষিসমন্ধীয় | বরাদ্দ | ব্যয় (সেপ্টেম্বর) ১৯৮১ পর্য্যন্ত |
| (১) আঞ্চলিক বীজখামার | ৫·৫০ | ০·৩০ |
| (২) আঞ্চলিক সব্জীবীজ খামার | ৩·০০ | ২·০০ |
| (৩) আঞ্চলিক ফল বাগান | ৩·৮০ | ০·৭০ |
| (৪) আঞ্চলিক নারকেল বাগান | ৩·০০ | — |
| (৫) হর্টিকালচার শষ্য উৎপাদন সমীক্ষা | ০·৮৫ | — |
| (৬) আনারস ও কমলালেবুর রস উৎপাদন | ৫·০০ | — |
| ভূমি ও জল সংরক্ষন | | |
| (১) জুম নিয়ন্ত্রন | ০·২৩ | — |
| (২) ওয়াটারশেড সার্ভে সেল | ২·০০ | — |
| চারাগাছ রোপন | | |
| (১) কফি নার্সারী | ২·৬৯ | ০·১৯ |
| (২) ক্লোজাল চানর্সারী | ১২·০০ | ০·৫০ |
| (৩) রাবার নার্সারী | ১·৫০ | ১·৭০ |
| (৪) ছোট চা উৎপাদকদের জন্য চা ফ্যাক্টরী (নুতন স্কীম) | ৩৪·৬৫ | — |
| (৫) কফি বাগানের জন্য শেড গাছ (নুতন স্কীম) | ২·০০ | — |
| (৬) নুতন রাবার বাগান (নুতন স্কীম) | ৪·৪৫ | — |
| পশুপালন | | |
| (১) আঞ্চলিক পশুখাদ্য উৎপাদন খামার | ৮·৪২ | ১·৮১ |
| (২) আঞ্চলিক ছাগ প্রজনন খামার | ১০·০০ | ১·১৩ |

| স্কীম সমূহ | আর্থিক বৎসর ১৯৮১-৮২ (লক্ষ টাকা) বরাদ্দ | ব্যয় (সেপ্টেম্বর ১৯৮১) |
|---|---|---|
| (৩) কৃষক প্রশিক্ষণ (পোলট্রিও ডেয়ারী) | ০·০৩ | — |
| (৪) আঞ্চলিক শূকর প্রজনন খামার | ৫·০০ | — |

মৎস চাষ

| | | |
|---|---|---|
| (১) আঞ্চলিক মৎস পিটুইটারী গ্লাণ্ড ব্যাঙ্ক | ৩·১৩ | ০.০৮ |
| মোট : | ১০৭·৩৪ | ১০·০১ |

সেরিকালচার

| | | |
|---|---|---|
| (১) মালবারী নার্সারী | ৭৮০ | ০·৬৮ |
| (২) অম্বর চরকা কেন্দ্র (নূতন স্কীম) | ১৫২ | — |
| (৩) বর্তমান রিলিং কেন্দ্রের উন্নতিকরণ | ০·৬৩ | — |
| মোট : | ৯·৯৫ | ০·৬৮ |

সড়ক ও সেতু

| | | |
|---|---|---|
| (১) সড়ক ও সেতু উন্নয়ন ও নির্মান | ৫০·০০ | ৯·০০ |

সমাজ সেবা মূলক

| | | |
|---|---|---|
| (১) ইঞ্জিনীয়ারীং কলেজ উন্নয়ন | ১৩'০০ | ৩·০০ |
| (২) ফার্মাসী ইন্‌ষ্টিটিউট | ৬·০০ | ০·৭০ |
| (৩) প্রশিক্ষন (কৃষি সমন্ধীয়) | ৩·৭৫ | ০·৯০ |
| (৪) সেরিকালচার প্রশিক্ষন | ০·৫৯ | — |
| মোট : | ২২·৮৪ | ৪'৬০ |
| সর্ব্বমোট : | ১৯১'৩৮ | ২৪·২৯ |

২ নং প্রশ্নের উত্তর :—

বর্তমান বৎসরে চালু স্কীমগুলি ছাড়াও ১৯৮২ ৮৩ বৎসরের জন্য মোট ১৪ কোটি ৭৪ লক্ষ ৬০ হাজার টাকা। নূতন স্কীম উত্তর পূর্ব্বাঞ্চল পরিষদের নিকট পেশ করা হয়েছিল। স্কীম-সমূহের প্রস্তাবিত বরাদ্দ নিম্নরূপ :—

| স্কীম সমূহ | প্রস্তাবিত বরাদ্দ ১৯৮২-৮৩ (লক্ষ টাকা) |
|---|---|
| কৃষি | |
| (১) ক্ষুদ্র ওয়াটার শেড ভিত্তিক সুসংহত পাহাড়ী এলাকা উন্নয়ন | ৮২·০০ |
| (২) ভূমি সংরক্ষিত ও গবেষনা ইন্‌ষ্টিটিউট | ৩৮·৫০ |
| বন | |
| (৩) বনজসম্পদ সমীক্ষা | ৪ ৫০ |
| (৪) ডিপার্টমেন্টাল অপারেশন | ৪·২৫ |
| (৫) সমিল | ৮·৪৫ |
| (৬) দ্রুত বৃদ্ধি প্রাপ্ত বৃক্ষ বাগান | ২·১০ |

| | | |
|---|---|---|
| (৭) | এগ্রো ফরেষ্ট্রি | ২·০০ |
| (৮) | কাগজ কলের জন্য বৃক্ষ রোপন | ১·৬৫ |
| (৯) | সোসাল ফরেষ্ট্রি | ১·২০ |
| (১০) | ডিয়োস্কোরিয়া ফ্লোরিভাণ্ডা ব্যাঙ্ক | ১·৪০ |
| (১১) | রাবার উৎপাদন প্রশিক্ষন কেন্দ্র | ২২·১২ |
| (১২) | আঞ্চলিক মৎস্য পিটুইটারী ব্যাঙ্ক (পরিবর্ত্তিত) | ৭·১০ |
| | স্কীম সমূহ | ১৯৮২-৮৩ সালের প্রস্তাবিত বরাদ্দ (লক্ষ টাকা) |
| (১৩) | গ্রাম ভিত্তিক মৎস্য চাষ কর্মী ও মৎস্য চাষীদের জন্য প্রশিক্ষন ইন্‌ষ্টিটিউট | ১৩·৩৬ |
| | পশুপালন | |
| (১৪) | আঞ্চলিক শূকর খামার | ১৩·০০ |
| (১৫) | পশু প্রজননে চাষীদের জন্য প্রশিক্ষন ইন্‌ষ্টিটিউট | ১০·০০ |
| | | মোট ২১১·৩৩ |
| | সমবায় | |
| (১৬) | সমবায় প্রশিক্ষন ইন্‌ষ্টিটিউট | ১৫·০০ |
| (১৭) | সমবায় একোয়া কালচার কেন্দ্র | ১২৩·২৫ |
| | বিদ্যুৎ | |
| (১৮) | সৌর শক্তি ব্যবহার | ১·৬৫ |
| | পূর্ত্ত (সড়ক ও সেতু) | |
| (১৯) | সড়ক ও সেতু উন্নয়ন ও নির্মান (৮টি স্কীম) | ৯১৪·৯৯ (মোট আনুমানিক ব্যয়) |
| | শিক্ষা | |
| (২০) | ইলেকট্রনিক ও টেলিকমঃ ইঞ্জীনীয়ারীং (পলি:) | ৮·১৫ |
| (২১) | ইন্‌জীনীয়ারীং কলেজ ছাত্রাবাসের বর্দ্ধিত ব্যবস্থা | ১৩·০০ |
| | | মোট ২১·১৫ |
| | স্কীম সমূহ | ১৯৮২-৮৩ সনের প্রস্তাবিত বরাদ্দ (লক্ষ টাকা) |
| | স্বাস্থ্য | |
| (২২) | টেক্‌নিসিয়ান ইন্‌ষ্টিটিউট | ৮·০০ |
| (২৩) | জি. বি. হাসপাতাল ডায়োলসিস্ কেন্দ্র | ১০·৭৫ |
| (২৪) | রেডিওয়েশান মেডিসিন কেন্দ্র | ৩·০০ |
| (২৫) | হোমিওপ্যাথিক কলেজ | ১৪৬·৯৮ |
| | | মোট ১৬৮·৭৩ |
| | | সর্ব্বমোট :—১৪৭৪·৬০ |

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

—0—

## TUESDAY, THE 16TH FEBRUARY, 1982.

The HOUSE met in the Assembly House (Ujjayanta Palace), Agartala at 11 A. M. on Tuesday, the 16th February, 1982.

## PRESENT

Shri Sudhanwa Deb Barma, Speaker in the Chair, the Chief Minister, 10 Ministers, the Deputy Speaker and 37 Members.

## QUESTIONS AND ANSWERS

মিঃ স্পীকার :— আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পাশে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যগণের নাম ডাকিলে তিনি তাঁর নামের পাশে উল্লেখিত যে কোন প্রশ্নের নাম্বার বলিবেন। সদস্যগণ প্রশ্নের নাম্বার জানাইলে মাননীয় সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় জবাব প্রদান করিবেন। শ্রীরাম কুমার নাথ।

শ্রীরাম কুমার নাথ— প্রশ্ন নং ১।

শ্রীদশরথ দেব— প্রশ্ন নং ১,

প্রশ্ন

১) সারা ত্রিপুরা রাজ্যে কতটি বাগান সমাজ কল্যাণ দপ্তরের অধীনে আছে (বিভাগ ভিত্তিক হিসাব) ?

২) ইহা কি সত্য, উত্তাখালী গাঁওসভায় একটি বাগানে একজন এম, ই, ডাব্লিউ একজন ফিক্সড-পে কর্মচারী কাজ করেন অথচ বাগানে কোন ফলের গাছ বা ফুলের গাছ নাই ?

৩) গত চার বৎসরে উক্ত বাগানে সরকারের বেতন ও অন্যান্য বাবতে মোট কত টাকা খরচ হয়েছে (বছর ভিত্তিক হিসাব) ?

১) সারা ত্রিপুরা রাজ্যে সমাজ কল্যাণ দপ্তরের অধীন মোট ৭৬টি ফলের বাগান আছে। বিভাগ ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

সদর—১০, সোনামুড়া—৬, খোয়াই—৪, কমলপুর—২০, কৈলাসহর—১০, ধর্মনগর—১০, উদয়পুর—৮, সাব্রুম—৫ এবং বিলোনীয়া—৩।

২) হ্যাঁ, ইহা সত্য যে উপ্তাখালীতে একটি ফলের বাগান আছে। ঐ বাগানে বর্ত্তমানে ৫০টি আম গাছ, ৩০টি কাঁঠাল গাছ, ২টি পেয়ারা গাছ ও ২টি কাজু বাদামের গাছ আছে। ঐ বাগানে একজন এস, ই, ডাব্লিউ ও দৈনিক হাজিরার ভিত্তিতে একজন কর্মি সংযুক্ত আছে।

৩) গত ৪ বছরে উক্ত বাগানের জন্য সরকারী ব্যয়ের খাত নিম্নরূপ :—

| | | |
|---|---|---|
| দৈনিক ব্যয়ের ভিত্তিতে | ১৯৭৭ সালে | —১,৬৮১ টাকা। |
| | ১৯৭৮ ,, | —১,৬৮০ ,, |
| | ১৯৭৯ ,, | —২,০৪৪ ,, |
| | ১৯৮০ ,, | —২,৭৮০ ,, |
| | মোট— | ৮,১৮৪ টাকা। |

শ্রীমাধন চক্রবর্ত্তী— মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে খোয়াই বিভাগে ৪টি ফলের বাগান আছে, সেই বাগানগুলি কোথায় কোথায় আছে জানতে পারি কি ?

শ্রীদশরথ দেব— স্যার, যেহেতু মাননীয় সদস্যের প্রশ্নটা এই প্রশ্নের সংগে জড়িত নয়, কাজেই উনি নূতন করে প্রশ্ন করলে, আমি তার জবাব দিতে পারব। তবে একটা কথা আমি বলতে পারি, সেটা হল বগাবিল।

শ্রীনিরঞ্জন দেববর্মা— মাননীয় মন্ত্রী মশাই বলেছেন যে সারা ত্রিপুরা রাজ্যে ৭৬টি ফলের বাগান আছে এবং এই সব বাগানগুলিতে প্রতি বছর যে ফলের উৎপাদন হয়, সে গুলির থেকে সরকারের কোন আয় হয় কিনা, মন্ত্রী মশাই জানাবেন কি ?

শ্রীদশরথ দেব— স্যার, আমার কাছে এখন সেই রকম কোন তথ্য নাই। তবে এটা ঠিক যে সাধারণতঃ ফলগুলি বিক্রি করা হয় না, সেগুলি বাগান এলাকায় যে সব ছেলেমেয়ে থাকে, তারা খায়।

শ্রীনগেন্দ্র জমাতিয়া— মন্ত্রী মহোদয় বলেছেন যে ঐ বাগানে মোট ৭৪টি ফলের গাছ আছে, সেখানে আরও ফলের গাছ বাড়ানো হচ্ছে না কেন, জানতে পারি কি ?

শ্রীদশরথ দেব— আপাততঃ আরও বেশী গাছ করার মতো কোন স্কীম নাই।

মি: স্পীকার :— শ্রীকামিনী দেববর্মা।

শ্রীকামিনী দেববর্ম্মা— প্রশ্ন নং ১৫।

শ্রীদশরথ দেব— স্যার, প্রশ্ন নং ১৫,

প্রশ্ন

১) ইহা কি সত্য রাজধর ও নাতীনমহু এই দুই গাঁও সভাতে ১৯৭৮ সালে বালোয়ারী সেন্টার খোয়ার অর্ডার হইয়াছে ?

২) সত্য হইলে, ১৯৮১ইং নভেম্বর পর্য্যন্ত কোন এস, ই, ডাবলিউ বা গ্রাম রক্ষী নিযুক্ত না করার কারণ কি ? এবং

৩) কবে নাগাদ এস, ই, ডাবলিউ ও গ্রামরক্ষী নিযুক্ত হবে বলে আশা করা যায় ?

উত্তর

১) না।

২) প্রশ্ন উঠে না।

৩) প্রশ্ন উঠে না, কারণ এই রকম কোন অর্ডারই হয় নি। তবে চা-মহুতে ১০০টা আই, সি, ডি, এস, চালু আছে। এই রকম আই, সি, ডি, এস, চালু থাকলে সেখানে আর বালোয়ারী স্কুল খুব বেশী চালু করা হয় না। তবে প্রয়োজন হলে, দুই একটা যে চালু করা হয় না, তা নয়।

মিঃ স্পীকার— শ্রীবাদল চৌধুরী

শ্রীবাদল চৌধুরী— প্রশ্ন নং ৪২।

শ্রীদশরথ দেব— প্রশ্ন নং ৪২, স্যার,

প্রশ্ন

১) রাজ্যের চাহিদা মেটানোর জন্য বৎসরে কত চালের প্রয়োজন ?

২) এন, আর, ই, পি এবং এস, আর, ই, পির জন্য রাজ্যে চালের চাহিদা কত এবং কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে তা দিতে সম্মত হয়েছেন কি ?

৩) এটা কি সত্য এফ, সি, আই, রাজ্যের জন্য বরাদ্দকৃত পুরো চাল সরবরাহ করছেন না ?

৪) যদি সত্য হয়ে থাকে, রাজ্য সরকার এই ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

১) ত্রিপুরায় প্রায় ৯৬ হাজার মেট্রিকটন চালের দরকার, মাসে ৮ হাজার মেট্রিক টন করে।

২) কেন্দ্রীয় সরকার এন, আর, ই, পি স্কীমে ১৯৮১-৮২ইং সনে ১০০০ মেঃ টন চাল বরাদ্দ করিয়াছেন। রাজ্য সরকার এস, আর, ই, পি. স্কীমে ১৯৮১-৮২ইং সনে ১০০০ মেঃ টন চাল বরাদ্দ করিয়াছেন।

৩) ১৯৮১ইং সনের জুন মাসের বরাদ্দ বাকী আছে।

৪) ঠিকমত আসছে না। এই সময়ের মধ্যে কেন্দ্রীয় সরকার ৮৯ হাজার মেঃ টন চাল বরাদ্দ করে কিন্তু এই সময়ের মধ্যে এফ, সি, আই ৫৩,৩০০ মেঃ টন চাল সরবরাহ করে। এন, আর, ই, পি স্কীমে কেন্দ্র রাজ্য সরকার ৫০ ভাগের অংশীদার। ১৯৮১-৮২ইং সনের বাজেটে এই প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার ১৭০ লক্ষ টাকা বরাদ্দ করেন, কিন্তু পরবর্তী সময়ে কেন্দ্রীয় সরকার তার অংশের ৮৫ লক্ষ টাকা কমিয়ে ৬০ লক্ষ টাকা করেন। তদ্‌পরিবর্তে ১০০০ মেঃ টন চাউল বরাদ্দ করে। আরও ৫ হাজার মেঃ টন চাল বরাদ্দ করা হবে বলে আশা করা যায় এবং আমরা সেটা পেয়েও যাব।

শ্রীবাদল চৌধুরী— মাননীয় মন্ত্রী মহোদয়, এটা কি সত্য যে কেন্দ্রীয় সরকার যে পরিমাণ চাল বরাদ্দ করেছিলেন তার ১৭ শতাংশ কমিয়ে দিয়েছে ?

শ্রীদশরথ দেব— চালের বরাদ্দ কমিয়ে দিলেও পরবর্তী সময়ে আমরা সেই চাল পেয়ে যাই। তবে সেটা হয়তো সময় মত পাওয়া যায় নি।

শ্রীমানিক সরকার :— মাননীয় মন্ত্রী মহাশয়, এটা কি সত্যি যে এফ. সি. আই. থেকে রাজ্যের জন্য যে চাল বরাদ্দ করা হয় তাহা মোটা অংশই মানুষের খাদ্যের অনুপযোক্ত—যদি সত্যি হয় রাজ্য সরকার এই ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন এবং নিত্যপ্রয়োজনীয় জিনিষপত্র আমাদের রাজ্যে পৌঁছে দেবার প্রশ্নে কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব ঠিক ঠিক সময়ে রেল ওয়াগন দেওয়া তাও ঠিক সময়ে পাওয়া যাচ্ছে না। যদি সত্যি হয় রাজ্য সরকার এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সংগে আলোচনা করছেন কিনা এবং রাজ্য সরকার এই ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন ?

শ্রীদশরথ দেব :— মাননীয় স্পীকার স্যার, এফ. সি. আই. থেকে ত্রিপুরা রাজ্যে ব্যবহারের জন্য যে চাল পাঠান হয় তাতে মাঝে মাঝে খারাপ চাল পড়ে। মাঝখানে এখানে গোদামে যে চাল ছিল তা মানুষের খাদ্যের অনুপযুক্তই ছিল। তখন এফ. সি. আই.র দিল্লী কর্তৃপক্ষ এবং স্থানীয় কর্তৃপক্ষের সঙ্গে আলাপ আলোচনার সময় বলা হয়েছিল যে সেগুলি রিমিলিং না করা হলে সেগুলি রাজ্য সরকার গ্রহণ করবেন না। তবে আমাদের বরাদ্দকৃত চাল ঠিক ভাবে ত্রিপুরায় না পৌছার ফলে সাব-ষ্ট্যাণ্ডার্ড'ও না আবার ভালও নয় এমন কিছু তখন নিতে হয়। তবে এই ব্যাপারে আমরা কর্তৃপক্ষের সঙ্গে ঘন ঘন মিটিং করছি আলোচনা করছি এবং মুখ্যমন্ত্রী যখন দিল্লী যান তখন অফিসার পর্যায়ে এবং মন্ত্রী পর্যায়েও আলোচনা করেন এর শেষ নাই। সব সময় আমাদের আলোচনা চালিয়ে যাচ্ছি যাতে ঠিক ভাবে সরবরাহ করে।

শ্রীবাদল চৌধুরী :— রাজ্য সরকারকে জনগণের কাছে প্রতিপন্ন করার জন্য কেন্দ্রীয় সরকারের নির্দেশে এফ. সি. আই.কে দিয়ে এই সব করাচ্ছেন এটা ঠিক কি না ?

শ্রীদশরথ দেব :— মাননীয় স্যার, চাল নিয়ে আমাদের মাঝে মাঝে দুর্ভোগ ভোগতে হয় এটা ঠিক কিন্তু কেন হচ্ছে এটা আমাদের জানার কথা নয়।

শ্রীনিরঞ্জন দেববর্মা :— মাননীয় মন্ত্রী মহাশয়, রেশন সপের মাধ্যমে যে চাল দেওয়া হয় সেগুলি এত মোটা যে গ্রামের মানুষ তাদের নাম দিয়েছে 'ক্যাপসুল'— এট গুলি সিদ্ধ হতে ২/৩ ঘণ্টা সময় লাগে এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে কি না ?

মিঃ স্পীকার :— শ্রীকেশব মজুমদার

শ্রীকেশব মজুমদার :— কোয়েশ্চান নং ৫৩

শ্রীদশরথ দেব :— মাননীয় স্পীকার স্যার, যেহেতু কোয়েশ্চান নং ৫৩ এবং ৫৪ এর একই বিষয়বস্তু সেজন্য যদি আপনি অনুমতি দেন তাহলে আমি দুটো প্রশ্নের জবাব এক সঙ্গে দিতে পারি। কারণ এতে সাপ্লিমেন্টারীর সুবিধা হবে। ( সম্মতি দেওয়ার পর )

কোয়েশ্চান নং ৫৩

প্রশ্ন

১। রাজ্যের কোন্ কোন্ সাব-ডিভিশানে কতজন প্রতিবন্ধী ভাতা পাচ্ছেন ?

২। ভাতার জন্য আবেদন করেও ভাতা পান নাই এমন প্রতিবন্ধী কোন্ সাব-ডিভিশানে কতজন ?

৩। যারা আবেদন করেছেন তাদের ভাতা দেবার কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

উত্তর

১। মোট ১,২২৫ জন প্রতিবন্ধী ভাতা পাচ্ছেন। সদর ৩১৪, খোয়াই ১৬৯, সোনামুড়া ১৫, ধর্মনগর ১১৬, কৈলাসহর ১৪২, কমলপুর ১১২, উদয়পুর ৮৩, বিলোনীয়া ১৪২, অমরপুর ৬৫ এবং সাব্রুম ৮৩

২। ১২৩৩ জন। সদর ৩১৭, খোয়াই ১১০, সোনামুড়া ১৪৮, ধর্মনগর ৭৫, কৈলাসহর ১৪২, কমলপুর ৪৫, উদয়পুর ১৬৭, বিলোনীয়া ৪৬, অমরপুর ২১ এবং সাব্রুম ১০২।

৩। বাজেটে অতিরিক্ত টাকার সংস্থান করার পর নূতন আবেদনপত্র বিবেচনার জন্য পদক্ষেপ নেওয়া হবে। তবে কোনও পেনশান প্রাপকের মৃত্যুর পর সেই শূন্যস্থান নূতন আবেদন পত্র বিবেচনার নির্দেশ দেওয়া হয়েছে।

কোয়েশ্চান নং ৫৪

প্রশ্ন

১। সারা রাজ্যে বর্ত্তমানে কতজনকে বার্দ্ধক্য ভাতা দেওয়া হচ্ছে ?
(বিভাগ ভিত্তিক হিসাব)

২। ভাতা পান না অথচ আবেদন করেছেন এমন বৃদ্ধ মানুষ কোন্ সাব-ডিভিশানে কতজন আছেন ?

৩। তাদের ভাতা দেবার কি ব্যবস্থা সরকার করেছেন ?

উত্তর

১। সারা রাজ্যে বর্ত্তমানে মোট ৫,২৭১ জনকে বার্দ্ধক্য ভাতা দেওয়া হচ্ছে।

সদর ১,১৭৫, খোয়াই ৯৮৪, সোনামুড়া ২৭০, ধর্মনগর ৫৭৮, কৈলাসহর ৫৩৩, কমলপুর ৪৬৮, উদয়পুর ২৭৮, বিলোনীয়া ৪০৪, অমরপুর ২৭৮ এবং সাব্রুম ২৯৩।

২। পেনসন পান না অথচ আবেদন করেছেন এমন বৃদ্ধ মানুষের সংখ্যা ৯,২৫৭ জন। সদর ৩,৪১৪, খোয়াই ১,৪৩৭, সোনামুড়া ৪৯১, ধর্মনগর ৮১৩, কৈলাসহর ৩৪৩, কমলপুর ৭৫৫, উদয়পুর ৪২১, বিলোনীয়া ৭০৪, অমরপুর ৪০৮ এবং সাব্রুম ৪৭১।

৩। আর্থিক বরাদ্দ অপ্রতুলতার জন্য প্রার্থীদের বর্ত্তমানে কিছু আবেদন উপযুক্ত সংখ্যায় বিবেচনা করা সম্ভব হচ্ছে না। তবে কোন পেনসন পাপকের মৃত্যু হলে তাহার স্থলে তাহার স্থানে নূতন প্রার্থীকে পেনসন দেওয়ার নির্দেশ দেওয়া আছে।

শ্রীকেশব মজুমদার :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি আন্তর্জাতিক প্রতিবন্ধী বছর ইত্যাদির জন্য কেন্দ্রীয় সরকার অনেক বক্তব্য আমরা পত্র পত্রিকায় দেখেছি এবং রাজ্য সরকারের কাছেও অনেক সার্কুলার দেওয়া হয়েছে। সেই পরিপ্রেক্ষিতে বিশেষ কোন ব্যবস্থা গ্রহণ করার জন্য কেন্দ্রীয় সরকার কোন অতিরিক্ত অর্থ বরাদ্দ করেন কি না রাজ্য সরকারকেই সেই দায়িত্ব বহন করতে হয় অথবা শুধু সার্কুলার দিয়েই কেন্দ্রীয় সরকার খালাশ হয়ে যান ?

শ্রীদশরথ দেব :— প্রতিবন্ধী দিবসকে উপলক্ষ্য করে কেন্দ্রীয় সরকার অনেক সময় অনেক নির্দেশ দিয়ে থাকেন এই সমস্ত দেখাশুনা করার জন্য। কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছ

থেকে আমরা এখন পর্য্যন্ত এক পয়সাও পাই নি এটাকে চালু রাখার জন্য। বরং এই সব কাজে বেশী টাকা খরচ করলে কেন্দ্রীয় সরকার মনের দিক থেকে অসুবিধা বোধ করেন। আমাদের রাজ্য সরকারের তরফ থেকে অন্ধদের পেনসন দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে যে একটা চিঠি দিয়েছেন তাতে লিখেছেন যে ওদেরকে কাজ দিয়ে দাও, কাজ করে খাক। এর থেকে মাননীয় সদস্যরা বুঝতে পারবেন কি মনোভাব কেন্দ্রীয় সরকার প্রতিবন্ধকদের সম্বন্ধে পোষণ করেন।

মিঃ স্পীকার :— শ্রীমাখন লাল চক্রবর্তী।

শ্রীমাখন লাল চক্রবর্তী :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ১৬ (অ্যাডমিটেড), এডুকেশন ডিপার্টমেণ্ট।

শ্রীদশরথ দেব :— মাননীয় স্পীকার স্যার, কেয়েশ্চন নং ১৬।

প্রশ্ন

১। ১৯৮১-৮২ সালের আর্থিক বৎসরে অষ্টম শ্রেণী পর্য্যন্ত মিড-ডে মিল চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

২। এখন পর্য্যন্ত কোন কোন উচ্চ বুনিয়াদী বা মাধ্যমিক স্কুল ১ম—৫ম শ্রেণী পর্য্যন্ত মিড-ডে-মিল চালু না হওয়ার কারণ কি?

উত্তর

১। নাই।

২। যে সকল উচ্চ বুনিয়াদী বা মাধ্যমিক বিদ্যালয়ে ১ম—৫ম শ্রেণী অন্যান্য শ্রেণীর সহিত এক সঙ্গে বসে সে সকল বিদ্যালয়ে মধ্যাহ্ন কালীন আহার দেওয়ার বিধান নাই বলিয়া সে সকল বিদ্যালয়ে দেওয়া হয় না।

যে সকল বিদ্যালয় শহরাঞ্চলে অবস্থিত যে সকল বিদালয়ে মধ্যাহ্নকালীন আহার দেওয়ার বিধান নেই।

যে সকল বিদ্যালয়ে ১ম—৫ম শ্রেণী অন্যান্য শ্রেণীর সহিত একত্রে বসে না সে সকল না সে সকল বিদ্যালয়ে মধ্যাহ্নকালীন আহার দেওয়ার বিধান আছে। ইহাদের মধ্যে কতগুলিতে মধ্যাহ্নকালীন আহার দেওয়া হইতেছে। অন্যগুলিতে টাকা বরাদ্দর করার ব্যাপারে হেড্ অফ অফিসের প্রস্তাব অনুযায়ী উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

শ্রীমানিক সরকার :— সপ্লিমেণ্টারী স্যার, মিড-ডে-মিল দেওয়ার যে প্রকল্প সেটাকে সম্প্রসারিত করার কোন সম্ভাবনার কথা সরকার চিন্তা করছেন কিনা? এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের মনোভাব দৃষ্টি ভঙ্গীটা কি সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না?

শ্রীদশরত দেব :— মাননীয় স্পীকার স্যার, মিড-ডে মিল স্কীম শহরাঞ্চলে এবং মিউনিসিপ্যালিটি এলাকাতে দেওয়ার সরকারী সিদ্ধান্ত নেই। কিন্তু বাকী প্রাইমারী স্টেজ পর্য্যন্ত যেখানে স্কুল আছে বা নূতন স্কুল হবে সেই সমস্ত স্কুলে এটা সম্প্রসারণ করা হবে। এর

বাইরে করতে গেলে আর্থিক বাধা আছে। আমরা ১ লক্ষ ৬২ হাজার ছাত্র ছাত্রীদেরকে নিয়ে আমরা মিড-ডে মিল শুরু করি। ১৯৮২ সালের আজ পর্য্যন্ত ২ লক্ষ ৫ হাজার ছেলে মেয়ে দুপুরের টিফিন পাচ্ছে। ছাত্র ভর্তি সমপূর্ণ হয় নি। মিড-ডে মিল চালু করার ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব রেখেছি এবং অনেক দরবার করার পর এক কোটি টাকা মঞ্জুর করেছেন। আর বাকী টাকা দিচ্ছে না এবং আমরা যে এটা চালু রাখছি কেন্দ্রীয় সরকার মনে হয় এটাকে সুনজরে দেখছেন না। কেন্দ্রীয় সরকার বলছে যে আর টাকা দেওয়া যাবে না। তবে আমরা ঠিক করেছি যে কেন্দ্রীয় সরকার যে এক কোটি টাকা আমাদেরকে দিয়েছেন সেটাকে সেই টাকা এবং আমরা অন্যান্য খাতে কিছু কাঁট ছাঁট করেও এটাকে চালু রাখব গরীব মানুষের স্বার্থে।

শ্রীমাখন লাল চক্রবর্ত্তী :— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে যে সকল স্কুলে ১ম—৫ম শ্রেণী পর্য্যন্ত আছে সেখানে মিড-ডে মিল চালু করা হয়েছে। কিন্তু যে সমস্ত স্কুলে এখনও চালু করা হয় নাই, বঞ্চিত রয়েছে সেই সমস্ত স্কুলে এই দুপুরে টিফিনের ব্যবস্থা করা হবে কি না সেটা মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি না?

শ্রীদশরথ দেব :— মাননীয় স্পীকার স্যার, ক্লাশ ওয়ান থেকে এইট পর্য্যন্ত সবাইকে টিফিন দেওয়া সম্ভব নয়। আর যে সমস্ত স্কুলে ওয়ান থেকে ক্লাশ টেন পর্য্যন্ত আছে সেখানে ওয়ান থেকে ফাইব পর্য্যন্ত ছাত্র ছাত্রীদেরকে টীফিন দেওয়া আর বাকীদেরকে না দেওয়া এটা দৃষ্টিকটু লাগে এবং সবাইকে একই সঙ্গে দেওয়া আমদের পক্ষে সম্ভব নয়।

শ্রীবাদল চৌধুরী :— সাপ্লিমেণ্টারী স্যার, মিড-ডে মিল সম্পর্কে কিছু কিছু দুর্নীতি অভিযোগ শিক্ষা দপ্তরে হয়েছে। কাজেই এই অভিযোগগুলি তদন্ত করার জন্য সরকার কোন উদ্যোগ নিয়েছেন কিনা সেটা মাননীয় মন্ত্রীমহোদয় জনাবেন কি না?

শ্রীদশরথ দেব :—মাননীয় স্পীকার স্যার, কিছু কিছু দুর্নীতি কাগজপত্রে প্রকাশ পেয়েছে। বিভিন্ন এলাকা থেকে যে সমস্ত রিপোর্ট আমাদের কাছে আসে সেই রিপোর্টগুলি তদন্ত করা হয় তার জন্য ডিপার্টমেণ্টাকে নির্দেশও দেওয়া হয়েছে। তাছাড়া যে সমস্ত স্কুলে মিড-ডে মিল চালু আছে সেখানে প্রত্যেকটা স্কুলে মিড-ডে-মিল কমিটি করা হয়েছে এবং সেই কমিটিতে শিক্ষকরা থেকে আরম্ভ করে গাঁও প্রধানরাও আছেন। কাজেই এই রকম দায়িত্বশীল কমিটি থাকা সত্ত্বেও যদি কোন দুর্নীতি কথা উঠে তাহলে সেটাকে চেক আপ করা দরকার এবং এই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করা উচিত। কোন নির্দিষ্ট অভিযোগ আসলে সেটাকে তদন্ত করার জন্য আমি নির্দ্দেশ দিয়ে থাকি।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—কয়টি তদন্তের রিপোর্ট সরকারের কাছে এসেছে? সেই তদন্ত রিপোর্টের ভিত্তিতে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কি ?

শ্রী দশরথ দেব ;—আপাতত নেই।

শ্রীমতী গৌরী ভট্টাচার্য্য :—এই যে মিড-ডে মিল চালু করা হয়েছিল তা অনেক স্কুলেই বন্ধ হয়ে আছে। এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, গাঁও প্রধান এবং এলাকার বিশিষ্ট লোকদের কাছে সার্কুলার পাঠানো হয়। এবং সাথে সাথে এও বলেছেন মিড-ডে-মিল দেবার

জন্য যে কমিটি গঠন করা হয় তাতে গাঁও প্রধান থাকবেন। কিন্তু আমার জানা মতে ২টি স্কুল আছে যেখানে প্রায় এক বৎসর যাবৎ মিড-ডে-মিল প্রোগ্রাম বন্ধ হয়ে আছে। ১টি স্কুল হচ্ছে সুখময় স্কুল। ওখানে মর্ণিং সেকশান চালু আছে এবং এক বৎসর আগে সেখানে এই প্রোগ্রাম চালু ছিল। অন্যটি নবগ্রাম স্কুল। এই দুইটি স্কুলে মিড-ডে-মিল যাতে পুনরায় চালু করা হয় তার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি?

শ্রী দশরথ দেব :—এটা আমরা দেখব। সুখময় স্কুল যদি আলাদা হয়ে থাকে তবে আমরা দেখব। গাঁও প্রধানদের কাছে সার্কুলার দেওয়া হয় না। হয়ত আমার বলার মধ্যে কিছুটা অসম্পূর্ণ রয়ে গিয়েছিল যার জন্য মাননীয় সদস্যরা বুঝতে অসুবিধা হয়েছে। আমি আবার পরিষ্কার করে বলছি। মিড-ডে-মিল কমিটি যখন গঠন করা হয় তখন গাঁও পঞ্চায়েৎ বা গাঁও প্রধানদের সাহায্য নিয়ে করা হয়। এই কমিটিতে গাঁও প্রধান থাকতেও পারেন আবার নাও থাকতে পারেন। কিন্তু সেই গাঁও সভার পরামর্শ করেই কমিটি গঠন করা হয়েছে। কাজে কাজেই মিড-ডে-মিল কমিটির কনভেনারের কাছেই সার্কুলার পাঠান হয়।

শ্রী নিরঞ্জন দেব বর্মা :—মিড-ডে-মিল দেবার জন্য অনেক স্কুলগুলিতে টাকা পয়সা রীতি-মত যাচ্ছে না বলে অনেক স্কুলে মিড-ডে-মিল দিতে পারছে না এই তথ্য সরকারের কাছে আছে কিনা, এবং যদি থেকে থাকে তবে এর জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ নিয়েছেন?

শ্রী দশরথ দেব :—হয়ত টাকা পয়সা স্যাংকসানের দেরী হওয়ার জন্য সেখানে গিয়ে পৌঁছায় নি। তবে এ বিষয়ে যদি সঙ্গে সঙ্গে সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়, তাহলে সত্বর ব্যবস্থা নেওয়া হবে। কারণ, মিড-ডে-মিল বন্ধ করার কোন পরিকল্পনা সরকারের নেই। এটা চালু করার জন্যই ডাইরেকটরেটের মধ্যে আলাদা অফিসার নিযুক্ত করা হয়েছে? এবং ২।১ টি ব্লক ছাড়া সব জায়গায়ই অ্যাসিষ্টেন্ট ইন্সপেকটর অব স্কুলস্‌কে এই মিড-ডে-মিল ঠিক ভাবে চালু আছে কি না তা দেখার জন্য দায়িত্ব দেওয়া হয়েছে। এই সঙ্গে সঙ্গে শিক্ষা দপ্তরেও একজন ডেপুটি ডাইরেকটর বসানো হয়েছে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া —এমন অনেক স্কুল আছে যেখানে একজন মাত্র মাষ্টার মহাশয় দ্বারা চলছে। বিশেষ করে উপজাতি এলাকায়। যদি মাষ্টার মহাশয় অনুপস্থিত থাকেন তবে সেখানে মিড ডে-মিল কেন স্কুলই বন্ধ থাকে। এ ব্যাপারে সরকার থেকে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

শ্রী দশরথ দেব :—এইটা আর একটা প্রশ্ন। তবে কোন কোন জায়গায় একজন মাষ্টার মহাশয় আছেন। তিনি অনুপস্থিত থাকলে ঐ সব এলাকার অসুবিধা হবে এটা স্বাভাবিক। ট্রাইবেল এলাকার কোন কোন স্থানে সমাজদ্রোহী ও সন্ত্রাসবাদীদের উৎপাতের জন্য মাষ্টার মহাশয়রা যেতে পারেন না।

শ্রী মাখন লাল চক্রবর্তী — সরকার ঘোষনা করেছেন নোটিফায়েড এরীয়া এবং মিউনিসি-প্যালিটি এরীয়ার স্কুলগুলিতে এই স্কীম চালু হচ্ছে না। এই স্কীম চালু হচ্ছে ঐ এলাকার বাহিরে। এই মিড-ডে-মিল চালু করার ফলে গ্রামের গরীব জনসাধারণের স্বার্থ রক্ষা করছে। এই স্কীম ৮ম শ্রেণী পর্য্যন্ত চালু না করার ফলে অসুবিধা হচ্ছে গ্রামের গরীব জনসাধারণের। এটা

চালু করার জন্য কোন পরিকল্পনা সরকারের আছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী দশরথ দেব —পরিকল্পনা নেবার প্রশ্ন উঠে আর্থিক সংগতির উপর।

মি: স্পীকার :—শ্রী সুবোধ চন্দ্র দাস।

শ্রী সুবোধ চন্দ্র দাস :— অনুপস্থিত।

মি: স্পীকার :—শ্রী রসিরাম দেব বর্মা।

শ্রী রসিরাম দেব বর্মা :—অনুপস্থিত।

মি: স্পীকার :—শ্রী রতিমোহন জমাতিয়া।

শ্রী রতিমোহন জমাতিয়া :—ষ্টার্ট কোয়েশ্চান নাম্বার ৯৫।

শ্রী দশরথ দেব :—প্রশ্ন সংখ্যা ৯৫।

প্রশ্ন

১। উদয়পুর বিভাগের "নোয়াবাড়ী হাইস্কুলের" মোট ছাত্র ছাত্রী সংখ্যা কত, এবং

২। উক্ত হাইস্কুলের শিক্ষক কর্মচারী কতজন, তারমধ্যে কতজন গ্রেজুয়েট শিক্ষক আছেন, এবং

৩। উক্ত হাইস্কুলে যথেষ্ট পরিমানে আছে কিনা,

৪। যদি না থাকে তাহা কবে নাগাদ ব্যবস্থা করা হবে,

৫। উক্ত স্কুহাইলে ৪০ টি সীট বিশিষ্ট বোর্ডিং হাউস করার সরকারের পরিকল্পনা আছে, কিনা,

৬। যদি না থাকে, তার কারণ কি ?

উত্তর

১। ৩৮৬ জন।

২। ১০ জন শিক্ষক কর্মচারী আছেন। তারমধ্যে ৬ জন গ্রেজুয়েট।

৩। প্রশ্নটা পরিস্কার নহে। তবে যথেষ্ট পরিমাণে শিক্ষক নাই।

৪। বর্ত্তমান শিক্ষা বর্ষে প্রয়োজনীয় শিক্ষক নেওয়া হলে সেখানে আরো কিছু শিক্ষক দেওয়ার ব্যবস্থা করা হবে।

৫। আপাতত নাই।

৬। এর অনেক গুলি কারণ আছে। প্রথমত: আমাদের আর্থিক অবস্থা দেখতে হবে। এছাড়া সাধারণত: ঐ এলাকা গুলিতে হাইস্কুল সংখ্যা বাড়িয়েছি কাছাকাছি। কাজেই দূরবর্ত্তী স্থানের ছাত্রদের শহরের বোর্ডিংয়ে আসলে ভাল হবে। গ্রামে বোর্ডিং করার অনেক অসুবিধা আছে। যেমন, খাওয়া, চিকিৎসা, স্বাস্থ্যের সমস্যা আছে। যখন বোর্ডিং করা হয় তখন সব কিছু বিবেচনা করে করা হয়। তবে বোর্ডিং দেবনা তা নয়।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন, ৩৮৬ জন ছাত্র ছাত্রী আছে। এরমধ্যে মাত্র ১০ জন শিক্ষক। এই শিক্ষকের সংখ্যা হাই স্কুল খোলার প্রথম দিন থেকেই অল্প ছিল। কাজে কাজেই সেখানে পড়াশুনা ঠিকমত হচ্ছেনা, তা মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি ?

শ্রী দশরথ দেব :— হাই স্কুল খোলার সঙ্গে সঙ্গে শিক্ষকের সংখ্যা বৃদ্ধি করার প্রয়োজন এটা অনস্বীকার্য্য। ছাত্রদের লেখা পড়ার উন্নতি করতে গেলে উপযুক্ত শিক্ষক দেওয়ার প্রয়োজন। কিন্তু আমাদের পক্ষে দেওয়া সম্ভব হয়না। তবে আমরা সেই অভাব পূরণ করার জন্য চেষ্টা করছি। তবে নোয়াবাড়ী হাই স্কুলটি এমন জায়গায় অবস্থিত যে সেটা ইন্টেরিয়ার। যার ফলে উপজাতি ছাড়া অন্য সম্প্রদায়ের শিক্ষক যেতে মানসিক দিক থেকে আপত্তি আছে। মাননীয় সদস্যরা জানেন, উপজাতিদের মধ্যে উপযুক্ত সাইন্স টিচার অঙ্কের নেই। এর জন্য আমাদের নন-ট্রাইবেল শিক্ষকদের উপর নির্ভর করতে হয়। তবে এই অসুবিধে ক্রমশঃ দূর হচ্ছে। এলাকার জনগণ সহযোগিতার এবং নিরাপত্তার গ্যারান্টি দিলে সেখানে শিক্ষক দেওয়া যাবে।

শ্রী কেশব মজুমদার :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা, এই নোয়াবাড়ী স্কুলে যেসমস্ত শিক্ষক আছেন তাদের সেখানে পড়াতে দেওয়া হয়না। তারা সেখানে কাজ করতে পারছেন না। অথচ ঐ থানকার কিছু কিছু টি, ইউ, জে এস, সমর্থক জোর করে সেখানে ক্লাস করার জন্য তাঁদের দলের পাঁচ জন ছেলেকে শিক্ষক হিসাবে নিযুক্ত করেছেন। যদি দেওয়া হয়ে থাকে, তাহলে এর বিরুদ্ধে সরকার থেকে কি ব্যবস্থা গ্রহণ করবেন ? সেই সাথে সাথে তাদের জিজ্ঞেস করা হবে কি, সেখানে স্কুলই নেই পুড়িয়ে দেয়া হয়েছে সেখানে নিরাপত্তার ব্যবস্থা করবেন কিনা ?

শ্রী দশরথ দেব :— মি: স্পীকার স্যার, মাননীয় সদস্য এখানে যে প্রশ্ন উপস্থিত করেছেন, সরকার এটা তদন্ত করে দেখবে যে সেখানকার শিক্ষকদের কাজকর্মে অসুবিধার সৃষ্টি করে বাইরে থেকে কোন আনঅথরাইজ শক্তি বেসরকারী ভাবে কোন শিক্ষককে সেখানে কাজ করতে দিচ্ছে কিনা সে সম্পর্কে ব্যবস্থা নেব।

শ্রী নকুল দাশ :—সাপ্লিমেণ্টারী স্যার, সিডুয়েল কাষ্ট এবং সিডুয়েল ট্রাইবসদের বোর্ডিং হাউস করার ব্যপার নিয়ে শ্রীমতী ইন্দিরা গান্ধী খুব উচ্চারন করছেন। প্রত্যেক স্কুলে উপজাতি ছাত্র ছাত্রীদের অন্তত: শিক্ষিত করে তোলার জন্য বোর্ডিং হাউস করার জন্য কত টাকা রাজ্য সরকার দিয়েছেন এবং এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কোন নির্দেশ দিয়েছেন কিনা এবং সেই ভাবে টাকা দিচ্ছেন কিনা ?

শ্রী দশরথ দেব :—মিঃ স্পীকার স্যার এই প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব নয়।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় শিক্ষামন্ত্রী ইন্টেরীয়র স্কুল গুলিতে শিক্ষক যাবেনা এটা সমর্থন করে বিবৃতি দিয়েছেন। কিন্তু আমার কাছে অনেক শিক্ষক রিপোর্ট করেছেন যে উনারা ইনটেরীয়র স্কুলগুলিতে পোষ্টিং চেয়েছেন। কিন্তু মাননীয় শিক্ষামন্ত্রী

নাকি তাদের বলেছেন যে এই সমস্ত স্কুলে যাবেন না, ঘরে বসে সমম্বয় করুন। এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা ?

মিঃ স্পীকার —মাননীয় সদস্য এটা কোন প্রশ্ন হয়না। শ্রী তরণী মোহন সিনহা শ্রী কেশব মজুমদার।

শ্রী কেশব মজুমদার —কোয়েশ্চান নং ১০১ স্যার।

শ্রী দশরথ দেব :—কোয়েশ্চান নং ১০১ স্যার।

প্রশ্ন

১) ১৯৭৭ইং পর্য্যন্ত ত্রিপুরায় জুনিয়র, সিনিয়র, মাধ্যমিক এবং ককবরক বিদ্যালয়ের সংখ্যা কত ছিল এবং ১৯৭৮ইং সন হইতে বর্ত্তমান সময় পর্য্যন্ত কতগুলি নূতন বিদ্যালয় খোলা হইয়াছে। ( বিদ্যালয় ভিত্তিক হিসাব )

২) একজন শিক্ষক দ্বারা পরিচালিত প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কত,

৩) প্রাথমিক এবং কক্ বরকের শিক্ষক ও শিক্ষিকার সংখ্যা কত ?

উত্তর

১) ১৯৭৭ ইং সন পর্য্যন্ত স্কুল সংখ্যা প্রাইমারী এবং জুনিয়র বেসিক মিলিয়ে ১৫২৮ টি। ১৯৭৮-৮১ ইং সন পর্য্যন্ত মঞ্জুরীকৃত প্রাইমারী স্কুলের সংখ্যা ৪১৯টি। এর মধ্যে কিছু কিছু স্কুল হয়তো চালু নাও হতে পারে। চালু হলে সব গুলি মিলিয়ে সংখ্যা হবে ১৯৪৭টি। ১৯৭৭ইং সাল পর্য্যন্ত সিনিয়র বেসিক স্কুলের সংখ্যা ছিল ২৮৭ টি। আর বামফ্রন্ট সরকার আসার পর আরও ৯৭ টি স্কুল সিনিয়র বেসিক বা জুনিয়র হাই স্কুলে উন্নীত করার জন্য মঞ্জুর করেছে। তাতে টোটাল সংখ্যা হবে ৩৮৯ টি স্কুল। তবে ৩৮৯ টি সিনিয়ার বেসিক স্কুল থাকবেনা, তার মধ্যে কিছু সিনিয়ার বেসিক স্কুলকে আমরা হাই স্কুলে উন্নীত করেছি। হাই স্কুল ছিল ১০৫ টি ১৯৭৭ সাল পর্য্যন্ত। বামফ্রন্ট সরকারে আসার পর ১৯৮১ ইং সনের ডিসেম্বর পর্য্যন্ত ৮৪টি হাইস্কুল করেছি। এবং তাতে হাই স্কুলের সংখ্যা হবে ১৮৯। কিন্তু তার মধ্যে কিছু স্কুলকে আমরা দ্বাদশ শ্রেণী যুক্ত বিদ্যালয়ে পরিণত করেছি। ফলে হাই স্কুলের সংখ্যা হচ্ছে এখন ১৩৫ টি।

২) ৫২২ টি ।

৩) প্রাইমারী শিক্ষক—৪৬২২ জন।

প্রাইমারী শিক্ষিকা— ১৯৩৭ জন।

কক্ বরক্ শিক্ষক— ৪৬২ জন।

কক্ বরক্ শিক্ষিকা— ৩০ জন।

মিঃ স্পীকার :—শ্রী নিরঞ্জন দেব ।

শ্রী নিরঞ্জন দেব :—কোয়েশ্চান নং ১০৪ স্যার।

শ্রী দশরথ দেব :—কোয়েশ্চান নং ১০৪ স্যার।

প্রশ্ন

১) রাজ্য সরকারের সিদ্ধান্ত অনুযায়ী কোন কোন ছাত্রাবাসে এস. সি. এবং এস. টি. ছাত্র ছাত্রীদের জন্য কতজন অংক ও ইংরেজীর প্রাইভেট শিক্ষক নিয়োগ করা হইয়াছে (শিক্ষকের নাম সহ) এবং

২) এর জন্য কত টাকা ব্যয় হইয়াছে (ছাত্রাবাস ভিত্তিক তার হিসাব) ?

উত্তর

১) ১৯৭৯ ইং হইতে ১৯৮১ ইং পর্য্যন্ত সরকারী ও বে-সরকারী স্কুলের মোট ৪৫ টি ছাত্রাবাসে এস. সি. ও এস. টি. ছাত্র-ছাত্রীর জন্য মোট ৮২ জন অংকের শিক্ষক ৭৬ জন ইংরেজীর শিক্ষক নিয়োগ করা হইয়াছে।

(ছাত্রাবাসের নাম ও শিক্ষকের নাম সঙ্গীয় 'ক' তালিকায় দেওয়া হইয়াছে)

২) মোট ১,৪৫,৯৮৯,০৭ টাকা ব্যয় হইয়াছে। ছাত্রাবাস ভিত্তিক হিসাব সঙ্গীয় 'ক' তালিকায় দেওয়া হইয়াছে।

"ক" তালিকা

| ক্রমিক নম্বর | ছাত্রাবাস সংখ্যা বিদ্যালয়ের নাম | শিক্ষকের নাম বিষয় | খরচকৃত টাকা |
|---|---|---|---|
| ১। | সাব্রুম গার্লস হাই স্কুল | ১। শ্রী কামিনী রঞ্জন পাল অংক | ৪,৪০০/- |
| | | ২। ,, দিলীপ চক্রবর্তী ইংরাজী | |
| | | ৩। ,, গোপাল চক্রবর্তী ,, | |
| | | ৪। ,, রতি মোহন গোস্বামী অংক | |
| ২। | সাব্রুম দ্বাদশ শ্রেণী | ১। ,, সুভাষ চন্দ্র দাস ইং | ৪,০৭৫·২২/- |
| | | ২। ,, রঞ্জিত দেব অং | |
| | | ৩। ,, বিমল চন্দ্র গণ চৌধুরী ইং | |
| | | ৪। ,, আশুতোষ চক্রবর্তী অং | |
| ৩। | বিশ্রামগঞ্জ দ্বাদশ শ্রেণী | ১। ,, পুলিন বিহারী ভৌমিক ইং | ৪,৬০০/- |
| | | ২। ,, রঞ্জিত কুমার দাস অং | |
| | | ৩। ,, সত্যব্রত ভট্টাচার্য্য অং | |
| | | ৪। ,, মোহিনীলাল চৌধুরী ইং | |
| | | ৫। ,, দীপক রঞ্জন মিত্র অং | |
| | | ৬। ,, দুলাল দে ইং | |
| | | ৭। ,, রঞ্জিত ভট্টাচার্য অং | |
| ৪। | সালেমা হাই স্কুল | ১। ,, বীরেন্দ্র কুমার ভট্টাচার্য্য ইং | ৫,১০০/- |
| | | ২। ,, মিলন চন্দ্র মজুমদার অং | |
| | | ৩। ,, মাখন লাল দেবনাথ অং | |
| | | ৪। ,, মোরারী মোহন দেবনথ অং | |
| | | ৫। ,, মাখন চন্দ্র দেববনাথ ইং | |

| | | | |
|---|---|---|---|
| ৫। চেবরী দ্বাদশ শ্রেণী | ১। ,, বীর বল্লভ পাল | ইং | ৩,৩০০/ |
| | ২। ,, নরেশ ঘোষ | অং | |
| | ৩। ,, সুরেশ চন্দ্র বীর | ইং | |
| ৬। তেলিয়া মুড়া দ্বাদশ শ্রেণী | ১। ,, সুখরঞ্জন সরকার | ইং | ৫,৩০০/- |
| | ২। ,, কমলেন্দ্র চক্রবর্ত্তী | অং | |
| | ৩। ,, অনিল বিহারী নাগ | ইং | |
| | | | ২৬,৭৭৫·২২ |

'ক' তালিকা

| | | | |
|---|---|---|---|
| ৭। কাঞ্চন বাড়ী দ্বাদশ শ্রেণী | ১। শ্রী বীরেন্দ্র কুমার ধর | ইং | ২৬,৭৭৫·২২/- |
| | ২। ,, নৃপেন্দ্র কুমার চন্দ | অং | ৪,৫০০/- |
| ৮। মুহুরীপুর হাই স্কুল | ১। ,, উমেশ চন্দ্র রায় | ইং | ৪,৬০০/- |
| | ২। ,, কৃষ্ণ লাল দাস | অং | |
| | ৩। ,, রাখাল চন্দ্র বিশ্বাস | ইং | |
| | ৪। ,, শ্রীদাম মজুমদার | অং | |
| | ৫। ,, নারায়ণ চন্দ্র বনিক | ইং | |
| | ৬। ,, বিশ্বেশ্বর মল্ল | অং | |
| ৯। চড়িলাম দ্বাদশ শ্রেণী | ১। ,, পরিমল কান্তি রায় | ইং | ৪,৫০০/- |
| | ২। ,, গোপাল চন্দ্র দেববনাথ | অ | |
| | ৩। ,, সুধীর কুমার দেব | ইং | |
| ১০। খোয়াই দ্বাদশশ্রেণী | ১। ,, ননী গোপাল দত্তগুপ্ত | ইং | ৫,১০০/- |
| | ২। ,, প্রশান্ত কুমার সাহা | অং | |
| | ৩। ,, দিলীপ কুমার চক্রবর্ত্তী | অং | |
| ১১। কৈলাশহর (বালিকা দ্বাদশ শ্রেণী | ১। শ্রী সৈয়দ নেছার আলী | ইং | ৪,৫০০/- |
| | ২। ,, অনিল রঞ্জন দাস | অং | |
| | ৩। ,, অজিত চক্রবর্ত্তী | অং | |
| | ৪। শ্রীমতি গীতপ্রিয়া ভট্টাচার্য্য | ইং | |
| | ৫। শ্রী প্রভাত রঞ্জন দাস | ইং | |
| | ৬। ,, সুখেন্দু বিকাশ কর | অং | |

| প্রতিষ্ঠান | ক্রমিক | নাম | বিষয় | টাকা |
|---|---|---|---|---|
| ১২। মেলাঘর দ্বাদশ শ্রেণী | ১। | শ্রী বিধু ভূষণ রায় | ইং | ৪,৬০০/- |
| | ২। | ,, দেব প্রসাদ ভৌমিক | অং | |
| | ৩। | ,, হীরালাল চৌধুরী | ইং | |
| | ৪। | ,, মুকুল রায় চৌধুরী | অং | |
| | ৫। | ,, রাখাল চন্দ্র দাস | ইং | |
| ১৩। অমরপুর দ্বাদশ শ্রেণী | ১। | শ্রী অনিল বরণ গোস্বামী | ইং | ১,৫০০/- |
| | ২। | ,, সুধীর কুমার দেবনাথ | অং | |
| | | | | ৫৬,০৭৫·২ |
| ১৪। বি বি ইনষ্টিটিউশান | ১। | শ্রীফণীভূষণ দে চৌধুরী | ইং | ৫,০০০/— |
| | ২। | ,, অনিল চন্দ্র কর্মকার | অং | |
| | ৩। | ,, সুব্রত দাসগুপ্ত | ইং | |
| | ৪। | ,, জহরলাল পুরকায়স্থ | ইং | |
| ১৫। কে, বি ইনষ্টিটিউশান | ১। | ,, ননী গোপাল মজুমদার | ইং | ৩,৮০০/— |
| | ২। | ,,শম্ভুনাথ পোদ্দার | অং | |
| | ৩। | পিযূষ কান্তি নন্দী | অং | |
| ১৬। খোয়াই (বালিকা) দ্বাদশ শ্রেণী | ১। | শ্রীমতী লক্ষ্মী সাহা | ইং | ৩,১০০/— |
| | ২। | ,, নীলিমা দত্ত | অং | |
| | ৩। | ,, আল্পনা সেনগুপ্ত | অং | |
| | ৪। | ,, সবিতা চক্রবর্তী | ইং | |
| | ৫। | ,, মনীষা চৌধুরী | অং | |
| ১৭। কলসী এস, বি. | ১। | শ্রীঅজিত কুমার রায় | ইং | ৫৬২·৫০ |
| ১৮। পদ্মপুর দ্বাদশ শ্রেণী | ১। | ,, ক্ষীরোদ দেবনাথ | ইং | ৫,০০০/— |
| | ২। | ,, পাতকী রঞ্জন দাস | অং | |
| | ৩। | ,, প্রমোদ রঞ্জন নাথ | ইং | |
| | ৪। | ,, দীপক রঞ্জন চৌধুরী | ইং | |
| ১৯। মনু দ্বাদশ শ্রেণী | ১। | ,, শঙ্কর রঞ্জন সরকার | অং | ৩,৭০০/— |
| | | ীরেন্দ্র কুমার সরকার | ইং | |
| | ৩। | ,, চিত্ত রঞ্জন মজুমদার | অং | |
| | ৪। | ,, গৌরহরি দাস | অং | |
| | ৫। | ,, পরিমল নাথ | ইং | |

| | | | | |
|---|---|---|---|---|
| ২০। আর. কে. ইনষ্টিটিউশান | ১। শ্রীকুতব আলী | ইং | ৫,১০০/— |
| | ২। ,, শঙ্কর চন্দ্র ভট্টাচার্য্য | অং | |
| | ৩। ,, অচিন্ত্য কুমার রায় | অং | |
| | ৪। ,, রাজ কুমার দত্ত | অং | |
| | ৫। ,, প্রশান্ত সিন্‌হা | ইং | |
| | ৬। ,, মিহির রঞ্জন চক্রবর্তী | ইং | |
| | ৭। ,, বিশ্বনাথ রায় | অং | |
| | | | ৮২,৩৩৭·৭২ |
| ২১। বড়পাথারী হাই | ১। শ্রীপ্রীতোষ বিশ্বাস | ইং | ৫,১০০/— |
| | ২। ,, অমর কৃষ্ণ মহাজন | অং | |
| | ৩। ,, তুষার কান্তি পাল | অং | |
| ২২। কাঞ্চনপুর দ্বাদশ শ্রেণী | ১। ,, পিযুষ কান্তি দাস | ইং | ৩,৮০০/— |
| | ২। ,, কেশব চন্দ্র পাল | অং | |
| | ৩। ,, সুধাকর দেবনাথ | অং | |
| | ৪। ,, সুধাংশু রঞ্জন সেন | ইং | |
| | ৫। ,, বকুল চন্দ্র নাথ | অং | |
| ২৩। কে. সি. ( বালিকা ) দ্বাদশ শ্রেণী | ১। প্রহ্লাদ চন্দ্র দত্ত | ইং | ৩,০০০/— |
| | ২। ,,অশ্বিনী কুমার দেবনাথ | অং | |
| | ৩। ,, রমেশ চন্দ্র সাহা | ইং | |
| | ৪। ,, দীপক দত্ত | অং | |
| | ৫। ,, পীযুষ কান্তি দত্ত | অং | |
| ২৪। কমলপুর দ্বাদশ শ্রেণী | ১। ,, নিখিল রঞ্জন চৌধুরী | ইং | ৩,৩০০/— |
| | ২। ,, দেবব্রত বিশ্বাস | অং | |
| | ৩। ,, জীতেন্দ্র কুমার ভট্টাচার্য্য | ইং | |
| | ৪। ,, অজিত কুমার চন্দ | অং | |
| ২৫। সিপাহীজলা হাই | ১। ,, প্রফুল্ল কুমার চৌধুরী | ইং | ৯০০/— |
| | ২। ,, প্রফুল্ল কুমার বনিক | অং | |
| ২৬। কল্যানপুর দ্বাদশ শ্রেণী | ১। ,, জীতেন্দ্র কুমার মোহন্ত | ইং | ৪,২০০/— |
| | ২। ,, বিশ্বজিৎ ভট্টাচার্য | ইং | |
| | ৩। ,, সুভাষ চন্দ্র শীল | অং | |
| | ৪। ,, স্বপন কুমার হুরে | অং | |

| | | | | |
|---|---|---|---|---|
| ২৭। | নূতন বাজার হাই | ১। ,, শান্তি রঞ্জন বনিক | ইং | |
| | | ২। ,, যতীন্দ্র চন্দ্র সাহা | অং | ৭০০/— |
| | | ৩। ,, সুনিল দেবনাথ | অং | |
| | | | | ১০,৩৩৩৭·৭২ |
| ২৮। | বোধজং দ্বাদশ শ্রেণী | ১। শ্রীঅজিত কুমার রায় | ইং | ৩,২০০/— |
| | | ২। ,, সুবলাল সাহা | অং | |
| ২৯। | ছামনু এস. বি | ১। ,, রঞ্জিত মালাকার | ইং | |
| | | ২। ,, রবীন্দ্র দত্ত | অং | ১,০৭৫/— |
| | | ৩। ,, মাধব পাল | ইং | |
| | | ৪। ,, সুনির্মল ধর | অং | |
| ৩০। | ছৈলেংটা এস. বি. | ১। শ্রীক্ষীতিন্দ্র মোহন দত্ত | ইং | |
| | | ২। ,, অনিল চন্দ্র দাস | অং | ৩,৬২৫/— |
| | | ৩। ,, শ্যামল বনিক | অং | |
| | | ৪। ,, গুরুপদ ধর | ইং | |
| ৩১। | মরাছরা হাই | ১। শ্রীসুদর্শন ভট্টাচার্য্য | ইং | ৪,৫০০/— |
| | | ২। পিযুষ কান্তি দাস | অং | |
| ৩২। | ইউ. কে একাডেমী | ১। ,, কানাইলাল বনিক | ইং | |
| | | ২। ,, নকুল চন্দ্র বিশ্বাস | অং | ২,১৬৪/— |
| | | ৩। ,, অজয় কুমার রায় | অং | |
| | | ৪। ,, রাজ মোহন ভট্টাচার্য্য | ইং | |
| ৩৩। | এন. সি. আই | ১। ,, মনোরঞ্জন দাস | ইং | |
| | | ২। ,, নীতিশ কুমার সাহা | অং | ২,১৫৬·৮৮ |
| | | ৩। ,, বেনুলাল চক্রবর্তী | ইং | |
| | | ৩। অরুণ বিকাশ দাসগুপ্ত | অং | |
| ৩৪। | চাম্পিপাড়া দ্বাদশ শ্রেণী | ১। ,, সন্তোষ কুমার ভট্টাচার্য | ইং | ২,৪০০/— |
| | | ২। ,, রাজকুমার কর্মকার | অং | |
| ৩৫। | পেছারথল হাই | ১। ,, নীলমণি পাল | ইং | |
| | | ২। ,, মহেন্দ্রনাথ সিকদার | অং | ২,৮৫০/— |
| | | ৩। ,, কমল কিশোর রায় | অং | |
| | | ৪। ,, রঞ্জিত কুমার সাহা | ইং | |
| | | | | ১,২৬,৩০৮·৬০ |

| বিদ্যালয় | শিক্ষক | বিষয় | টাকা |
|---|---|---|---|
| ৩৬। জম্পুই হাই | ১। শ্রীমিলন কান্তি দত্ত | অং | ১,৭০০/— |
| | ২। ,, জোসাংলুর | ইং | |
| ৩৭। পাবিয়াছড়া হাই | ১। ,, নিরঞ্জন ঘোষ | অং | ৩,২০০/— |
| | ২। ,, অমলেন্দু দাস | ইং | |
| | ৩। রতিকান্ত দাসগুপ্ত | অং | |
| ৩৮। বি. কে. আই | ১। ,, বিমল কৃষ্ণ নাগ | অং | ৬৫০/— |
| ৩৯। এন. ডি. আই | ১। ,, প্রিয়ব্রত সিন্হা | ইং | ১,৬০০/— |
| | ২। ,, অনিল রঞ্জন বিশ্বাস | অং | |
| | | | ১,৩৩,৪৫৮·৬ |
| ৪০। বিশালগড় দ্বাদশ শ্রেণী | ১। শ্রীপ্রাণ গোপাল গোস্বামী | অং | ৯৮৫/= |
| | ২। ,, অতীন্দ্র কুমার দাস | ইং | |
| ৪১। বিলোনিয়া বিদ্যাপীঠ | ১। ,, রঞ্জিত কুমার দে | অং | ২,৯৮১·৮২ |
| | ২। ,, বিনোদ বিহারী পাল | ইং | |
| ৪২। ফটিক রায় দ্বাদশ শ্রেণী | ১। শ্রীএ. সি. নাথ | অং | ৩,২৩৩/— |
| | ২। ,, আর. এন. দত্ত | ইং | |
| | ৩। ,, জে. পি. চক্রবর্তী | অং | |
| | ৪। কে. আর. পাল | ইং | |
| ৪৩। হর চন্দ্র দ্বাদশ শ্রেণী | ১। ,, গৌরাঙ্গ চন্দ্র রায় | অং | ২,৯৭৪·১৯ |
| | ২। ,, পরিমল চৌধুরী | ইং | |
| | ৩। ,, অমল কান্তি দাস | ইং | |
| ৪৪। কাতলামারা হাই | ১। ,, চিত্তরঞ্জন বনিক | অং | ৯৮৩·৩০ |
| | ২। ,, অমর বিহারী দাস | অং | |
| | ৩। ,, আশুতোষ সরকার | অং | |
| ৪৫। শ্রীনাথ বিদ্যানিকেতন | ১। ,, অনিল চন্দ্র দত্ত ভৌমিক | অং | ১,৩৭৩·১৬ |
| | ২। ,, নিখিল রঞ্জন নন্দী | অং | |
| | | | ১,৪৫,৯৮৯·০৭ |

শ্রীনিরঞ্জন দেববর্মা :— সাপ্লিমেণ্টারী স্যার, এই ছাত্রাবাসগুলির জন্য যে অংক ও ইংরেজীর জন্য টিউটর নিযুক্ত করা হয়েছে, তারা আদৌ কোন টিউশানি করছেন না। বরং আমি দেখেছি যে পরীক্ষার আগ মুহুর্ত্তে তাদেরকে পরিক্ষায় পাস করিয়ে দেওয়া হবে বলে ছাত্রদের সঙ্গে তারা কণ্ট্রাক্ট করেন ১ শত বা ২ শত টাকা বিনিময়ে। এবং এই সময় স্কুল তাড়াতাডি ছুটি দিয়ে তারা প্রাইভেট টিউশানি করেছেন। এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ?

শ্রীদশরথ দেব :— প্রাইভেট টিউশানির সঙ্গে স্কুলের কোন সম্পর্ক নেই। তবে বোর্ডিং এর জন্য টিউটর কালেকশান করা একটু অসুবিধা হয়। কারণ শিক্ষকরা বাইরে টিউশানি করলে অনেক বেশী পয়সা পান। অনেকে বলে আমার অংকের জন্য ৮২ জন এবং ইংরেজীর জন্য ৭৬ জন শিক্ষক পেয়েছি। আর আমাদের এখানে একটা ফিক্সড এমাউণ্ট আছে, সেই এমাউণ্টে টিউশানি করতে অনেকেই গররাজী। তবে দায়িত্ব যারা নিয়েছেন ছাত্রদের পডাবার জন্য, তারা যদি না পড়ান তাহলে আমরা দেখব এবং ছাত্রদেরও দেখতে হবে।

শ্রীনকুল দাস :— সাপ্লিমেটারী স্যার, মাননায় মন্ত্রী মহ:শয় বলেছেন যে ৪৫টি ছাত্রাবাসে টিউটর দেওয়া হয়েছে কিন্তু আমার জানা মতে আরও ছাত্রাবাস আছে। মোট কয়টি ছাত্রাবাসে এখনও প্রাইভেট টিউটর নিযুক্ত করা হয়নি ?

শ্রীদশরথ দেববর্মা :— মিঃ স্পীকার স্যার, সব কয়টি ছাত্রাবাসে এখনও দেওয়া সম্ভব হয় নি। কয়টি ছাত্রাবাসে এখনও প্রাইভেট টিউটর দেওয়া হয় নি সেটা আমার জানা নেই। তবে অনেক ছাত্রাবাস আছে যেমন সিনিয়ার বেসিক স্কুল পর্য্যন্ত প্রাইভেট টিউটর দেয়য়া হয় না, কিন্তু মাধ্যমিক স্কুলে দেওয়া হয়। কাজেই ঐ ৪৫টি স্কুল ক্লাশ টেন পর্য্যন্ত তাই প্রাইভেট টিউটর দেওয়া হয়েছে। এমন আর কতগুলি স্কুল আছে সেটা আমার জানা নেই, আমি খবর নিয়ে পরে মাননীয় সদস্যকে জানাব।

শ্রীনিরঞ্জন দেববর্মা :— সাপ্লিমেণ্টারী স্যার, এই যে ৪৫টি বর্ডিং হাউসে ৮২ জন অংকের প্রাইভেট শিক্ষক ও ৭৫ জন ইংরাজীর প্রাইভেট শিক্ষক নিযুক্ত কর হয়েছে, উনারা কি নিজেদের দায়িত্ব পালন করেন এবং দায়িত্ব উনারা যে পালন করেন সেটাকে খোঁজ খবর রাখেন, এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

শ্রীদশরথ দেববর্মা :— মিঃ স্পীকার স্যার, এটার তদন্ত করেন ইনস্পেক্টার, হেড মাষ্টার যিনি তিনিও দেখেন এং ছাত্রদেরও নিজেদের দায়িত্বে পড়াশুনা আদায় করতে হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীতপন চক্রবর্তী।

শ্রীতপন চক্রবর্তী :— মিঃ স্পীকার স্যার, কেয়েশ্চান নাম্বার ১১০।

শ্রীদশরথ দেব—মিঃ স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ১১০।

প্রশ্ন

১। ১লা জানুয়ারী ১৯৮২ থেকে রাজ্যে যে তিনটি কলেজ (বিলোনীয়া, রাম ঠাকুর ও রামকৃষ্ণ মহাবিদ্যালয়) সরকার অধিগ্রহণ করেছেন এই কলেজগুলির শিক্ষক ও অশিক্ষক কর্মচারীদের স্বার্থ কোনও ভাবে ক্ষুন্ন হবার আশঙ্কা আছে কি,

২। রাজ্যের অন্য সমস্ত সরকারী কলেজ থেকে সদ্য অধিগ্রহণ করা এই তিনটি কলেজে শিক্ষক বদলী (ট্রেন্সফার) করার ক্ষেত্রে আইনগত কোন বাধা আছে কি,

৩। থাকলে এই বাধা অতিক্রমের জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন?

উত্তর

১। অধিগৃহীত কলেজ তিনটি শিক্ষক ও অশিক্ষক কর্মচারীরা ১-১-১৯৮২ তারিখ থেকে সরকারী কর্মচারী হয়েছেন। ফলে ঐ তারিখ থেকে সরকারী কর্মচারীদের উপর প্রযোজ্য বিধি নিষেধ তাদের ক্ষেত্রেও প্রযোজ্য হবে। তারা যখন বে-সরকারী পরিচালনাধীনে ছিলেন তখন এই সমস্ত বিধি নিষেধ তাদের উপর প্রযোজ্য ছিল না।

২। বিষয়টি পরীক্ষা করে দেখা হয় নি।

৩। প্রশ্ন উঠে না।

১৯৮২ সনের ১লা জানুয়ারী হইতে রামঠাকুর কলেজ, বিলোনীয়া কলেজ এবং রামকৃষ্ণ মহাবিদ্যালয়কে সরকার কর্তৃক অধিগ্রণ করা হইয়াছে। এই সমস্ত কলেজের সকল শ্রেণীর কর্মচারীর স্বার্থ যাহাতে কোন প্রকারে ক্ষুন্ন না হয়. সরকার সেইভাবে চিন্তা করিতেছেন। এই ব্যাপারে সরকারের অধীনে ঐ সমস্ত কর্মচারীগণের চাকুরী বিধি প্রনয়ণ না করা পর্য্যন্ত সঠিকভাবে কিছু বলা যাইতেছে না।

যেহেতু সদ্য অধিগ্রহণ করা বর্তমানে অন্যান্য সরকারী কলেজের নিয়ম অনুসারে চলিবে, সেইহেতু সরকারী কলেজ হইতে সদ্য অধিগ্রহণ করা কলেজ-এ শিক্ষক বদলী করার কোন বাধা থাকতে পারে না। সদ্য অধিগ্রহণ কলেজগুলি কিভাবে চলিবে এবং ঐ সমস্ত কলেজের কর্মচারীদের চাকুরী সর্ত কিভাবে নির্ধারিত হইবে তাহা ঠিক না করা পর্য্যন্ত কোন কিছু পরিষ্কারভাবে বলা যাইতেছে না।

যাহাতে অতিসত্বর সদ্য অধিগ্রহণ করা কলেজগুলি কর্মচারীগণের বিধি তৈরী করা যায় সরকার সেইভাবে সচেষ্ট আছেন।

শ্রীতপন চক্রবর্তী—সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন সরকারী কলেজ হইতে সদ্য অধিগ্রহণ করা কলেজে শিক্ষক বদলী করার কোন বাধা নেই। আমরা জানি এই তিনটি কলেজে প্রয়োজনীয় শিক্ষকের অভাব আছে তাই বলছি শিক্ষক ট্রেন্সফার করে এনে এই তিনটি স্কুলে দিয়ে শিক্ষকের অভাব পূরণ করা হবে কি?

শ্রীনিরঞ্জন দেববর্মা—মিঃ স্পীকার স্যার, শুধু এই কলেজগুলি নয়, যে তিনটি কলেজ নূতনভাবে করা হয়েছে সেই কলেজগুলিতেও প্রয়োজনীয় সংখ্যক শিক্ষক নিযুক্ত করার জন্য আরও ব্যবস্থা আমরা নিচ্ছি।

শ্রীনৃপেন চক্রবর্তী—সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী বলছেন এই কলেজগুলির ট্রেন্সফার ইত্যাদির ব্যাপারে কোন নিয়ম বিধি করা হয় নি। এই নিয়ম বিধি তৈরী করার সময় কি প্রাইভেট কলেজগুলির যে কাউন্সিল আছে তাদের সঙ্গে আলাপ-আলোচনা করে কি ট্রেন্সফার করা হবে?

শ্রীনিরঞ্জন দেববর্মা—মিঃ স্পীকার স্যার, প্রাইভেট স্কুলের কাউন্সিলের সঙ্গে কোন আলাপ-আলোচনা করা হয় না কারণ গভর্ণমেন্ট ডিসিশ্যানই ফাইনাল ডিসিশ্যান।

মিঃ স্পীকার—মাননীয় সদস্য শ্রীসুমন্ত কুমার দাস।

শ্রীসুমন্ত কুমার দাস—মিঃ স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ১১৫।

শ্রীব্রজগোপাল রায়—মিঃ স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ১১৫।

প্রশ্ন

১। ১৯৮১ইং সনের জানুয়ারী হইতে ডিসেম্বর পর্য্যন্ত দক্ষিণ ত্রিপুরায় বাংলা দেশ থেকে আগত শরণার্থী ত্রিপুরা সরকারের শরণাপন্ন হয়েছিলেন,

২। এতে ত্রিপুরা সরকারের দৈনিক কত অর্থ ব্যয় হয়েছিল,

৩। কেন্দ্রীয় সরকার রাজ্যকে এ ব্যাপারে কোন সাহায্য করেছিলেন কি ?

উত্তর

১। ১৭,০৪৪ জন।

২। গড়ে দৈনিক খরচ ৩৩,৬৭৬ টাকা।

৩। এখন পর্য্যন্ত কেন্দ্রীয় সরকার কোন সাহায্য করেন নি।

শ্রীনৃপেন চক্রবর্তী :— মিঃ স্পীকার স্যার, আমি একটা ক্লারিফিকেশান দিচ্ছি কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে ৩০ লক্ষ টাকা রাজ্য সরকারকে সাহায্য করেছেন।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীখগেন দাস।

শ্রীখগেন দাস :— মিঃ স্পীকার স্যার, কোয়েশ্চান নং ১২২।

শ্রীদশরথ দেববর্মা :— মিঃ স্পীকার স্যার, কোয়েশ্চান নাম্বার ১২২।

প্রশ্ন

১। ১৯৮১ সালের ৩১ ডিসেম্বর পর্য্যন্ত ত্রিপুরাতে মোট কয়টা জুনিয়ার বেসিক ও প্রাইমারী স্কুলের ছাত্র-ছাত্রীদের মধ্যে বিনামূল্যে টিফিন ব্যবস্থা চালু আছে।

২। ১৯৮১ সালের জানুয়ারী থেকে ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত সেই বাবদ কত টাকা খরচ হয়েছে ?

উত্তর

১। ১৬১৪টি।

২। মং ৯৪, ৩৫, ০০০ টাকা বিভিন্ন হেড অফ অফিসকে এই কাজের জন্য বরাদ্দ করা হইয়াছে। তাহাদের সকলের নিকট হইতে খরচের সম্পূর্ণ হিসাব এখনও আসে নাই।

মিঃ স্পীকার :— যে সমস্ত তারকা চিহ্নিত ( * ) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নি সেইগুলির লিখিত এবং তারকা চিহ্নবিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

## ANNOUCEMENT BY THE SPEAKER.

Mr. Speaker :— Hon'ble Members Yesterday, on 15-2-82, Shri Nagendra Jamatia, MLA in course of reply given to Question No. 45 alleged that the House has been misled as different figures was given in similar Question in reply to Question No. 57 on 21-9-81.

In his letter addressed to the Hon'ble Speaker on 15-2-82, the position has been clarified by the Chief Minister and there has been no case of misleding the House in reply to the Question referred to above. The actual position of the case is that the two questions referred by Shri Jamatia are entirely different. The question No. 57 replied on 21-9-81 wanted to know the number of persons against whom warrant of arrest were pending due to involvement in last June disturbances and the question No. 45 replied on 15-2-82 wanted to know the number of persons who could not yet be arrested by police who are accused of involvement in last June disturbances. The figure of 84 given in reply to question No. 57 on 21-9-81 indicate the number of persons against whom warrant of arrest has been issued by the Court and the figure of 2712 shows the number of persons who are accused of involvement in last June disturbances but covld not yet be arrested by polic. Police can arrest any person accused of involvement incognisible offence without any warrant of arrest from the Court. Only in case of proclaimed absconders warrant of arrest are issued by the Court. It will thus be seen that the House has not been misled and what has been stated in the House on 15-2-82 is correct.

রেফারেন্স পিরিয়ড

মাননীয় অধ্যক্ষ মহোদয় :— এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ একটি নোটিশ মাননীয় সদস্য শ্রীমাখন লাল চক্রবর্তীর নিকট হইতে পাইয়াছি। সেই নোটিশটির পরীক্ষা নীরিক্ষার পর গুরুত্ব অনুসারে আমি বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়াছি। নোটিশটি হল :— "গত ১৮ই জানুয়ারী ১৯৮২ইং রবিবার রাত্রে টি ইউ. জে, এস'র দুর্বৃত্তগণ কর্তৃক কল্যাণপুর থানার অন্তর্গত পশ্চিম কল্যাণপুর গাঁওসভার আণারাম সর্দার পাড়ার যোগেন্দ্র দেববর্মা ও তাঁহার ভ্রাতুষ্পুত্র রবীন্দ্র দেববর্মা (ওরফে) লুইচরণ দেববর্মাকে গুলিবিদ্ধ করে খুন করা সম্পর্কে।"

আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

মাননীয় মুখ্যমন্ত্রী :— স্যার, আমি এই সম্পর্কে আগামী ১৭.২.৮২ তারিখে বিবৃতি দেব।

দৃষ্টি আকর্ষণী নোটিশ

মাননীয় অধ্যক্ষ মহাশয় :— আমি আজ নিম্নলিখিত সদস্যদের কাছ থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি।

১) শ্রীরসিরাম দেববর্মা ২) শ্রীতপন চক্রবর্তী ৩) শ্রীনিরঞ্জন দেববর্মা।

মাননীয় সদস্য শ্রীরসিরাম দেববর্মা কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি হল "গত ৪-২-৮২ ইং তারিখে চম্পকনগর হাইস্কুল ও অন্যান্য স্কুল গৃহে দুষ্কৃতকারীদের দ্বারা অগ্নিসংযোগ সম্পর্কে"।

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারিবেন।

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী :— স্যার, আমি এই বিষয়ে ১৮-২-৮২ ইং তারিখে বিবৃতি দেব।

মাননীয় অধ্যক্ষ মহোদয় :— মাননীয় সদস্য শ্রীতপন চক্রবর্ত্তী কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি হল "গত ২৪শে ডিসেম্বর কৈলাশহর চালতাছড়াতে সশস্ত্র দুর্বৃত্তদল কর্তৃক স্ব-শাসিত জেলা পরিষদ নির্ব্বাচনে ৫-ছামনু তপ: উপজাতি সংরক্ষিত আসনে সি. পি. আই (এম) প্রার্থী শ্রীচিত্রদা ত্রিপুরার উপর আক্রমণ সংগঠিত করা সম্পর্কে।"

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারিবেন।

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ঃ— স্যার আমি এ বিষয়ে ১৮-২-৮১ ইং তারিখে বিবৃতি দেব।

মাননীয় অধ্যক্ষ মহোদয় ঃ— মাননীয় সদস্য নিরঞ্জন দেববর্মা কর্ত্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটি হল "গত ২৫শে ডিসেম্বর ১৯৮১ইং টাকারজলা থানার অন্তর্গত শ্যামনগরের শ্রী সুধীন দেববর্মার ঘরে ডাকাতি হওয়া সম্পকে'।

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারিবেন।

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী :— স্যার আমি এ বিষয়ে ১৯শে ফেব্রুয়ারী বিবৃতি দেব।

মাননীয় অধ্যক্ষ মহোদয় ঃ— আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া মহোদয় কর্ত্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হল ঃ— "উদয়পুরের রায়াবাড়ী গাঁওসভার অন্তর্গত চন্দ্র গ্রামের নিবাসী শ্রীকৃষ্ণসাধু জমাতিয়ার বাড়ীতে গত ১১. ১. ৮২ ইং তারিখ রাত্রি আনুমানিক ১২টায় ডাকাতি সম্পর্কে।"

মাননীয় মুখ্যমন্ত্রী :— বিগত ১১।১।৮২ তারিখে রাত্রি প্রায় ১টার সময় ৬।৭ জন অজ্ঞাতনামা ডাকাত লাঠি ও দা লইয়া কিল্লা থানার অন্তর্গত চম্পাইবাড়ী গ্রামের শ্রীকৃষ্ণসাধু জমাতিয়ার (পিং মৃত কৃষ্ণভক্ত জমাতিয়া) ঝাপ দরজা খুলিয়া বাড়ীতে ডাকাতি করে।

শ্রীকৃষ্ণ সাধু জমাতিয়ার অভিযোগক্রমে ভারতীয় দণ্ডবিধির ৩৯৫ ধারাবলে কিল্লা থানায় ১(২)৮১ নং কেইস নথীভুক্ত হয়। ডাকাতেরা নগদ ১৫০০ টাকা কিছু আসবাবপত্র এবং ১০০০ টাকা মূল্যের কাপড় চোপড় লইয়া যায়।

ঘটনার তদন্ত চলিতেছে। এখনও কাহাকেও গ্রেপ্তার করা যায় নাই।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— পয়েন্ট অফ ক্ল্যারিফিকেশান স্যার, এই কৃষ্ণসাধু জমাতিয়া যার বাড়ীতে ডাকাতি হয় উনি টি. ইউ. জে. এসের সমর্থক। এই ডাকাতিতে কারা জড়িত ছিল,

তা পুলিশ জানে। কিন্তু পুলিশ যেহেতু টি. ইউ. জে. এদের সমর্থক নয়, বামফ্রন্ট সরকারের সমর্থক সেই কারণে দুস্কৃতিকারীদের বের করতে সম্ভব হচ্ছে না এটা কি সত্যি ?

মাননীয় মুখ্যমন্ত্রী :— স্যার, যে কোন দলের লোক ডাকাতি করলে পুলিশ তাকে গ্রেপ্তার করে। বিশেষ কোন দলের বলে সে রেহাই পায় না। এই ক্ষেত্রে পুলিশের কাছে এমন কোন নাম নাই যারা নাকি এই ডাকাতিতে জড়িত আছে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—মাননীয় স্পীকার স্যার, এই দলটাই বিভিন্ন এলাকায় সন্ত্রাস সৃষ্টি করছে। মহারাণীতেও তারা দলবাজী করছে, নানা খারাপ কাজ করেছে, কিন্তু পুলিশ জেনেশুনেও তাদেরকে গ্রেপ্তার করছে না। এর কারনটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রী নৃপেন চক্রবর্তী :—স্যার, যেখানে কোন ঘটনা ঘটে সেখানেই পুলিশ তার প্রয়োজনীয় ব্যবস্থা নেয়।

শ্রী বিমল সিনহা ঃ—মাননীয় স্পীকার স্যার, এখানে মাননীয় বিধায়ক নগেন্দ্র বাবু বলেছেন যে, সেখানে শাসক দলের লোকরাই ডাকাতি করছে, কিন্তু আমরা জানি যে, সারা ত্রিপুরা রাজ্যে উপজাতি যুব সমিতির লোকরাই ডাকাতি করছে।

শ্রী নৃপেন চক্রবর্তী ঃ—স্যার, এইটা কি পয়েন্ট অব্ ক্লেরিফিকেশানের মধ্যে পরছে ?

অধ্যক্ষ মহাশয় :—না পড়ছে না।

শ্রী কেশব মজুমদার :—মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি যে, ওখানকার বিধায়ক শ্রী রতি মোহন জমাতিয়া, তার দল থেকে কিছু লোক সরে গেছে এবং তার বিরোধীতা করছে। এই ভাবে তাদের মধ্যে খেয়াখেয়ি শুরু করে সেখানকার অবস্থাটাকে বিপদ জনক করে তুলছে। সেখানে তারা একটা নোটিশ তৈরী করেছে, তাতে বলা হয়েছে যাদের জমি আছে তাদেরকে প্রতি কানিতে ৫ টাকা করে চাঁদা দিতে হবে যাদের জমি নাই তাদেরকেও শতকরা ৫ টাকা করে খাজনা দিতে হবে, যারা কর্মচারী তাদেরকেও শতকরা ৫ টাকা করে দিতে হবে, এইটা তারা চালু করেছে এবং এই নোটিশ শেষ কালে রতি বাবুর বাড়ীতে উপজাতি যুব সমিতির নামে তাঁরা বাবার কাছে যায়। এই নোটিশ নিয়ে উপজাতি যুব সমিতির কিছু কিছু লোক গ্রামে গঞ্জে হানা দিচ্ছে এবং এই দলের সঙ্গে যারা নেতৃত্ব দিচ্ছেন তাদের মধ্যে সিদ্ধি জমাতিয়া, বিনন্দ জমাতিয়া, বিক্রম জমাতিয়া, এবং খোম্বা নাম ধারী একজন লোক। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি ?

শ্রী নৃপেন চক্রবর্তী ঃ—মাননীয় সদস্য এখানে যে সব তথ্য দিয়েছেন, আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব তিনি যেন পুলিশের কাছে এই তথ্য গুলি দেন। তাহলে আমরা তদন্ত করব।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্যের সঙ্গে আমি এক মত যে এরা উপজাতি যুব সমিতির সঙ্গে নাই, এবং উপজাতি যুব সমিতির মতের বিরোধী। আর তার মানেই হলো যে, তারা সি, পি, আই, এম এর লোক। মাননীয় মুখ্যমন্ত্রী জানেন কি যে,

শাসক গোষ্ঠির সমর্থক এই লোকদের সঙ্গে পুলিশের বন্ধুত্ব থাকায় পুলিশ তাদের বিরুদ্ধে কোন একশান নিচ্ছেন না, ফলে আমরা আমাদের জীবনের নিরাপত্তা হারিয়ে ফেলেছি।

শ্রী নৃপেন চক্রবর্তী :—স্যার, আমি বলছি যে, কোন বন্ধুত্বই কাউকে পুলিশের হাত থেকে বাঁচাতে পারবে না।

শ্রী নিরঞ্জন দেববর্মা :—মাননীয় মুখ্য মন্ত্রী মহোদয়ের কাছে এমন কোন তথ্য আছে কি যে, নাল প্রতি কাণি ৫ টাকা, চারা প্রতি কাণি ৩ টাকা, এবং সরকারী কর্মচারীদের জন্ত শতকরা ৫ টাকা ধার্য্য করা ফর্মা না মানাতে ওরা খুন ও ডাকাতি করে তাদের আক্রোশ মেটাবার চেষ্টা করছে।

শ্রী নৃপেন চক্রবর্তী :—স্যার, আমিতো আগেই বলেছি যে, মাননীয় সদস্যর কাছে কোন তথ্য থাকিলে পুলিশের কাছে তা দেবার জন্য। দিলে তার তদন্ত করা হবে।

অধ্যক্ষ মহাশয় :—আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। আমি এখন মাননীয় মুখ্য মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রী বাদল চৌধুরী মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশ টির উপর বিবৃত দেন।

নোটিশটির বিষয়বস্তু হলো :—"গত ২০শে নভেম্বর বীরচন্দ্র মনু পুলিশ ফাঁড়িতে কতিপয় দুবৃর্ত্ত কর্তৃক গুলি চালনা ও হামলা করার ঘটনা সম্পর্কে"।

শ্রী নৃপেন চক্রবর্তী :—মননীয় স্পীকার স্যার, গত ২০. ১১. ৮১ ইং সন্ধ্যা সাড়ে ছয় ঘটিকার সময় সি-আই-ডি বিভাগের এস-আই রনজিৎ সরকার এবং ইনসপেকটর পরেশ দত্ত অফিসের কাজে আগরতলা হইতে মনপাথর আউট পোষ্টে পৌছেন। তাঁদের পৌছানোর ২-৩ মিনিট পরে এস-পি (সি-আই-ডি) শ্রী আর ভট্টাচার্য্য মনপাথর আউট পোষ্টে পৌছেন এবং অফিসের ভিতরে চেয়ারে উপবিষ্ট হন। এস-পি (সি-আই-ডি) সেখানে পৌছাবার ১-২ মিনিটের মধ্যে ঐ আউট পোষ্টের ও-সি এস-আই শ্রী তরুন দে তথায় আসিয়া এস-পি এর সঙ্গে আলোচনা আরম্ভ করেন। প্রহরারত কনেষ্টবল সুনীল মালাকার দরজার বাহিরে কর্ত্তব্যরত অবস্থায় দাঁড়ানো ছিলেন। সন্ধা ৬-৪ মি: হইতে ৬-৫০ মি:- এর মধ্যে আলোচনা চলাকালে এস-আই শ্রী সরকার হঠাৎ ও-পির সামনের দিকে বন্দুকের গুলির শব্দ শুনিতে পান। তিনি সম্মুখের দিকে তাকাইয়া রক্ষী শ্রী সুনিল মালাকারকে গুলির আঘাতে মুখাবয় থেকে রক্ত রঞ্জিত অবস্থায় মাটিতে শয়ান দেখেন। একই সঙ্গে তিনি আউট পোষ্টের সীমানার বাহিরে ৫-৬ জন উপজাতি দুস্কৃতকারীকেও দেখেন। পুনরায় আরো কয়েকটি বন্দুকের গুলির শব্দ শোনেন। তিনি সঙ্গে সঙ্গে সুনীল মালাকারের রাইফেলটি তুলিয়া নিয়া অন্ধকারে পলায়ন দুস্কৃতকারীদের লক্ষ্য করে ২ রাউণ্ড গুলি চালান। দুস্কৃতকারীরা অক্ষত অবস্থায় পলায়ন করেন। ৪-৫ মিনিটের মধ্যে ত্রিপুরার ২য় ব্যাটেলিয়নের ডেপুটি কমাণ্ডার শান্তির বাজার যাওয়ার পথে খবর পেয়েই মনপাথর আউটপোষ্টে আসিয়া পৌছেন। তৎপর ২য় ব্যাটেলিয়নের কমাণ্ডার সকলেই আউটপোষ্টের বাহিরে যান এবং আউটপোষ্টের চারিদিকে প্রতিরক্ষার ব্যবস্থা করেন। দুস্কৃতকারীদের গুলির আঘাতে সি-আই-ডি এর এস-পি শ্রী আর ভট্টাচার্য্য এবং আউটপোষ্টের

ও-সি এস-আই তরুণ দে মারাত্মক ভাবে আহত হন। রক্ষী মালাকারের পিছনে দণ্ডায়মান শ্রী সুনীল দে নামক এক ব্যক্তিও আহত হন। আহত ব্যক্তিগণকে চিকিৎসার জন্য উদয়পুর হাসপাতালে স্থানান্তরিত করা হয় এবং সাথে সাথেই নিকটবর্তী লাচী পুলিশ ফাঁড়ি হইতে কিছু সংখ্যক পুলিশ আনয়ন করিয়া মনপাথর আউট পোষ্টের শক্তি বৃদ্ধি করা হয়।

শান্তির বাজার অবস্থানরত দক্ষিণ জিলার পুলিশ সুপার, ডি-আই-জি (রেঞ্জ এবং হেড-কোয়ার্টার) এবং দক্ষিণ ত্রিপুরার অতিরিক্ত পুলিশ সুপার খবর পেয়েই ঘটনাস্থলে ছুটে যান।

তদন্তকালে এবং পুলিশ অভিযানে ঘটনাস্থলে এবং নিকটবর্তী অঞ্চল থেকে নিম্নলিখিত দ্রব্যাদি পাওয়া যায় :—

১) ১টি ১২ বোরের তাজা কার্টুজ,
২) ১টি ১২ বোরের তাজা কার্টুজ,
৩) ৬টি ব্যবহৃত ০.৩০৩ রাইফেলের গুলি,
৪) ১টি ০.৩০৩ রাইফেলের তাজা গুলি,
৫) একটি দেশী বন্দুক,
৬) একটি টাক্কাল,
৭) প্লাষ্টিকের প্যাকেট ভর্তি কিছু বারুদ,
৮) কিছু গুলি।

সন্দেহ করা যাইতেছে যে দুর্বৃত্তগণ দেশী বন্দুক এবং ১২ বোরের বন্দুক ব্যবহার করিয়াছিল।

গত ২০-১১-৮১ ইং তারিখে এস-আই রণজিৎ সরকারের অভিযোগক্রমে ভারতীয় দণ্ডবিধির ১৪৮, ১৪৯, ৩০৭, ৩২৬, ১২০ (বি) এবং অস্ত্র আইনের ২৫ (ক) ধারামতে বিলোনীয়া থানায় ২৪ (১১)৮১ নং কেইস নথীভুক্ত করা হয়।

এই ঘটনার সঙ্গে জড়িত সন্দেহে নিম্নলিখিত ব্যক্তিগণকে গ্রেপ্তার করা হয়েছে :—

১। যতীন্দ্র রিয়াং পিং মৃত—বীরবাহু রিয়াং— পশ্চিম মহু,
২। তাকাল সিং রিয়াং পিং মৃত—মনিরায় রিয়াং ঐ
৩। জয়রাম রিয়াং পিং মৃত—হৃদয় রাম রিয়াং ঐ
৪। শচীন্দ্র রিয়াং পিং শ্রীমহেন্দ্র রিয়াং ঐ
৫। চিত্তুর রিয়াং পিং শ্রীরামসাধু রিয়াং পূর্ব্ব মহু
৬। পইনদা মগ চৌধুরী পিং চাক্র মগ চৌধুরী—পূর্ব্ব চরকবাই।

সমস্ত গ্রেপ্তারকৃত লোকজনকে জামীনে মুক্তি দেওয়া হয়েছে। সমস্ত গ্রেপ্তারিকৃত ব্যক্তিগণকে উপজাতি যুবসমিতি বলিয়া সন্দেহ করা হচ্ছে।

শ্রীবাদল চেধুরী :—পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, ঐ আউট পোষ্টে যে সমস্ত পুলিশ প্রহরারত ছিলেন সে সময়ে এবং যিনি সেণ্ট্রি ছিলেন সে সময়ে তখন সে সেণ্ট্রির বন্দুকে

গুলি ছিল কিনা এবং দুষ্কৃতকারীরা আউট-পোষ্ট আক্রমণ করে চলে যাওয়ার সময় তাদের লক্ষ্য করে গুলি করেছিল কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, এসব তথ্য অমার সামনে এখন নেই তবে আউট পোষ্টটি তদন্তকালে মাননীয় সদস্য যা বললেন সেগুলি তদন্ত করে দেখা হবে।

শ্রীবাদল চেধুরী :—পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, মনু আউট-পোষ্ট এলাকায় কিছু দিন আগে উপজাতি যুবসমিতির লোকেরা মনোরঞ্জন ত্রিপুরাকে অপহরণ করে নিয়ে যায় এবং তাকে হাত-পা বাঁধা অবস্থায় উদ্ধার করার পর এই আক্রমণ সংগঠিত হয়। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় সভাকে কিছু জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, আমি যতটুকু জানি যে এটা ঠিক।

শ্রীবাদল চৌধুরী :—পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, এস, পি, রামানুজ ভট্টাচার্য্যি যে তদন্তে যাবেন এটা আগে বাগে দুষ্কৃতকারীরা জানত কিনা এবং কিভাবে জানত, এটা মাননীয় মন্ত্রী মহোদয় তদন্ত করে দেখবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী:— মাননীয় স্পীকার স্যার, আমি আগেই বলেছি যে এ সম্পর্কে তদন্ত করে দেখা হবে।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, এই ঘটনায় গ্রেপ্তারিকৃত একজন ব্যক্তি পুলিশের হাতে নিহত হয়েছে। কেন পুলিশের হাতে নিহত হল তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, এই ঘটনায় কেউ মারা যাননি। কোন আসামী মারা গেছেন সেরকম কোন তথ্য সরকারের কাছে নেই।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, আখরাই নামে এক ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়, পরে যিনি পুলিশের হেফাজতে থেকে মারা গেছেন তা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, আলাদা করে প্রশ্ন করলে আমি নিশ্চয়ই জানাব।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, যে সমস্ত দুষ্কৃতকারী এই ঘটনায় জড়িত তারা সি, পি, এমের বিধায়ক শ্রীব্রজ মোহন জমাতিয়ার এবং এ, ডি, সির নব নির্ব্বাচিত সদস্য শ্রীদাম পালের বাড়ীতে থেকে এই ঘটনার ষড়যন্ত্র করেছি, এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার. এটা সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত।

শ্রীবাদল চৌধুরী :—এই যে চিতু রিয়াং গ্রেপ্তার হয়েছেন তিনি ওখানকার কাঁঠালিয়া গাঁও সভার উপজাতি যুব সমিতির প্রধান এবং যতীন্দ্র রিয়াং জয়রাম রিয়াং ও সূর্য্য রিয়াং যারা গ্রেপ্তার হয়েছেন তাদের প্রত্যেকের বাড়ী থেকে কোথাও বন্দুক, কোথাও বুলেট এবং অন্যান্য অস্ত্রশস্ত্র উদ্ধার করা হয়েছে। যাদের বাড়ী থেকে এসব জিনিষপত্র উদ্ধার করা হয়েছে তারা ওখানকার সক্রিয় উপজাতি যুব সমিতির লোক সেটা মাননীয় মন্ত্রীর জানা আছে কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, এটা-ত আমাদের চেয়ে মাননীয় বিধায় করা বেশী বলতে পারবেন। শ্রীচিতু রিয়াং উপজাতি যুব সমিতির প্রার্থী হিসাবে দাঁড়িয়ে ছিলেন এবং বর্তমান গাঁও প্রধান যে এটা ঠিক ।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—পয়েন্ট অব ক্লেরিফিকেশন স্যার, এই ঘটনায় এদের সম্পর্কে কোন প্রমাণ পাওয়া যায়নি কিন্তু যেহেতু শাসকদলের সদস্যরা রাজনৈতিক আক্রোশমূলক অভিযোগ এনেছেন সেহেতু তাদের মদত নিয়ে, তাদের সঙ্গে ঐক্যবদ্ধ হয়ে তাদেরকে এরেষ্ট করা হয়েছে, এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, আদালতে বিচার চলছে, বিচারে নিরপরাধ বলে সাব্যস্ত হলে নিশ্চয়ই মুক্তি পেয়ে যাবেন ।

শ্রীবাদল চৌধুরী :—পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, যতীন্দ্র রিয়াং, চিতু রিয়াংকে এই ঘটনায় গ্রেপ্তারের কিছু দিন আগে ওখানকার হরনাথ মজুমদার ও ঐন্যা মুণ্ডাকে অপহরণ করে নিয়ে যায় সেখানকার উপজাতি যুব সমিতির লোকেরা এবং পরে তাদেরকে ঠাণ্ডা মাথায় খুন করা হয় এবং কিছুদিন পরে তাদের মৃত দেহ উদ্ধার করা হয় এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ?

শ্রীনৃপেন চক্রবর্তী ঃ—মাননীয় স্পীকার স্যার, আলাদা প্রশ্ন দিলে এই সম্পর্কে বলা যাবে ।

শ্রীনিরঞ্জন দেববর্মা :—পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, ওখানকার থানার ভারপ্রাপ্ত অফিসার যিনি ওনার সঙ্গে, ওনার অফিসে আগের থেকেই উপজাতি যুব সমিতির লোকেরা আড্ডা দিত এবং পদ পর্য্যন্ত ব্যবহার করা হত এবং শলাপরামর্শ করা হত। ১৬-১ তারিখে লাওগাং এর রাবণ ত্রিপুরা দেবীপুর যান পূর্ববরাই রিয়াং-এর বাড়ীতে এবং ১৭-১ তারিখে তখিরাই রিয়াং ওনাকে বাড়ীতে নিয়ে দেওয়ার জন্য আসেন এবং পথে নিখোঁজ হন। এই ঘটনায় উপজাতি যুব সমিতির হাত আছে বলে আমি মনে করি । মাননীয় মন্ত্রী মহোদয়ের এ সম্পর্কে কোন তথ্য জানা আছে কিনা জানাবেন কি ?

শ্রীনৃপেন চক্রবর্তী :—মাননীয় স্পীকার স্যার, আমাদের অফিসার যিনি এ ঘটনায় আহত তার সম্পর্কে কোন বিরূপ মন্তব্য হউক সেটা আমি চাইনা। সে সম্পর্কে তদন্ত হচ্ছে তদন্তে যেসব বেরোবে সেসব নিয়ে বিচার হবে কিন্তু একজন অফিসার যিনি নিজেই আক্রান্ত হয়েছেন তার বিরুদ্ধে কোন বিরূপ মন্তব্য হউক বা মাননীয় সদস্যরা করেন সেটা আমি চাই না।

মিঃ স্পীকার:—সভার পরবর্তী কার্য্যসূচী হল ১৯৭৭-৭৮ ইং আর্থিক সনের একসেস্ গ্রাণ্টসের দাবীর উপর সাধারণ আলোচনা। আলোচনার পূর্বে মাননীয় মূখ্যমন্ত্রী মহোদয়কে মোশানটি মুভ করে রাখার জন্য আমি অনুরোধ করছি।

Sri Nripen Chakraborty :—Mr. Speaker Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum not exceeding Rs. 3,10,59,322/- excluding charged expenditure of Rs. 1,72,69,683/- be granted on account for or towards defraying charges for the following services and purposes in

respect of Demands for Excess Grants for the expenditure incurred in relation to the State of Tripura for the financial year ended on the 31st March, 1978.

| DEMAND NO. | SERVICES & PURPOSES | SUMS NOT EXCEEDING |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| 2. | Council of Minister | 32,239 |
| 4. | Land Revenue | 1,58,778 |
| 4. | Stamps & Registration | 22,475 |
| 5. | State Excise | 14,401 |
| 13. | Other Fiscal Services (Promotion of small savings) | 7,749 |
| 13. | Pension & other Retirement Benefits. | 6,85,994 |
| 14. | Public Works | 1,70,11,698 |
| 14. | Public Health, Sanitation & Water Supply | 36,167 |
| 15. | Urban Development (Assistance to Municipality, Corporation etc.) | 20,00,000 |
| 16. | Education | 10,25,035 |
| 24. | Food & Nutrition (Food Section) | 82,402 |
| 26. | Other Social & Community Services (Upkeep of Shrines and Temples etc). | 14,403 |
| 28. | Community Development (State Planning Machinery) | 23,676 |
| 33. | Community Development (Water Supply and Sanitation) | 2,80,021 |
| 35. | Power Projects. | 32,28,048 |
| 36. | Capital Outlay on Public Works | 15,22,582 |
| 36. | Capital Outlay on Public Health Sanitation and Water Supply | 10,79,451 |
| 39. | Capital Outlay on housing | 2,63,867 |
| 43. | Capital Outlay on Power Projects | 35,57,391 |
| 45. | Loans for Community Development. | 1,945 |
| | GRAND TOTAL : | 3,10,59,322 |

Mr. Speaker :—Any Member may raise discussion on it.

Shri Bimal Singha :—No Sir, We'll not make any discussion on it.

Mr. Speaker :—Now the question that a sum not exceeding Rs. 3,10,59,322/- excluding charged expenditure of Rs. 1,72,69,683/- be granted on account for or towards defraying charges for the following

services and purposes in respect of Demands for Excess Grants for the expenditure incurred in relation to the State of Tripura for the financial year ended on the 31st March, 1978 namely :—

| DEMAND NO. | SERVICES & PURPOSES. | SUM NOT EXCEEDING |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| | | Rs. |
| 2. | Council of Minister | 32,239 |
| 4. | Land Revenue | 1,58,778 |
| 4. | Stamps and Registration | 22,475 |
| 5. | State Excise | 14,401 |
| 13. | Other Fiscal Services (Promotion of Small Savings) | 7,749 |
| 13. | Pension and Other Retirement Benefits. | 6,85,994 |
| 14. | Public Works | 1,70,11,698 |
| 14. | Public Health, Sanitation and Water Supply. | 36,167 |
| 15. | Urban Development (Assistance to Municipality, Corporation etc.) | 20,00,000 |
| 16. | Education | 10,25,035 |
| 24. | Food & Nutritition (Food Section) | 82,402 |
| 26. | Other Social and Community Services (Upkeep of Shrines and Temples etc.) | 14,403 |
| 28. | Community Development (State Planning Machinery) | 34,676 |
| 33. | Community Development (Water Supply and Sanitation) | 2,80,021 |
| 35. | Power Projects | 32,28,048 |
| 36. | Capital Outlay on Public Works | 15,22,582 |
| 36. | Capital Outlay on Public Health, Sanitation and Water Supply. | 10,79,451 |
| 39. | Capital Outlay on Housing | 2,63,867 |
| 43. | Capital Outlay on Power Projects. | 35,57,391 |
| 45. | Loans for Community Development. | 1,945 |
| | GRAND TOTAL : | 3,10,59,322 |

( The Motion is passed by voice vote )

মি: স্পীকার :—সভার পরবর্তী আলোচ্য বিষয় হলো ১৯৮১—৮২ ইং সনের সাপ্লিমেন্টারী ব্যয় বরাদ্দের দাবীর উপর সাধারণ আলোচনা। যারা যারা আলোচনায় অংশ গ্রহণ করবেন তাদের নাম দেবার জন্য আমি অনুরোধ করছি।

শ্রীদ্রাউ কুমার রিয়াং :—মাননীয় স্পীকার স্যার, ১৯৮১-৮২ ইং সনের মোট বাজেটের অতিরিক্ত ১৬ কোটি টাকার যে অতিরিক্ত বাজেট দাবী করা হয়েছে সে সম্পর্কে আমি আমার বক্তব্য রাখতে চাই।

এই যে অতিরিক্ত বাজেট ১৬ কোটি টাকার মত হবে সেটা বিভিন্ন খাতে অতিরিক্ত ব্যয় করার জন্য এই সভায় উপস্থিত করা হয়েছে। পুলিশ খাতে মূল বাজেট ছিল ১১ কোটি টাকার মতন এখন ৮৫ লক্ষ টাকার মতন বেশী ধরা হয়েছে। বলা হয়েছে পুলিশের বেতন বৃদ্ধিজনিত টাকার এবং পুলিশ মডারনাইজেশান এর শূন্য পুলিশ খাতে অতিরিক্ত টাকা চাওয়া হয়েছে।

আমরা যখন পুলিশ খাতে বেশী টাকা বরাদ্দ সম্পর্কে প্রতিবাদ করছিলাম তখন বলা হয়েছিল যে পুলিশের কাজকর্মের উন্নতি ঘটাবার জন্যেই এই ব্যয়বরাদ্দ করা হয়েছে। কিন্তু ত্রিপুরার মানুষ জানেন যে এত টাকা খরচ করার পরও ত্রিপুরার মানুষের নিরাপত্তার কোন কাজে পুলিশ আসতে পারেনি। তাদের কাজকর্ম যেমন ছিল তেমনই রয়ে গেছে। আইন শৃংখলার হয়েছে আরো দারুণ অবনতি। উদাহরন স্বরূপ আমি বলতে পারি যে উত্তর ত্রিপুরায় পর পর কয়েকটি ডাকাতি লুট তরাজ হয়ে গেল অথচ পুলিশ কিছুই করতে পারেনি, সেখানে পুলিশ নিস্ক্রিয় হয়েছিল। উত্তর ত্রিপুরা জেলার বাগমায় ডাকাতি হয়েছিল একটি হসপিটালের গাড়ীর উপর। তেইমাসা বাগানের গাড়ী লুট করা হল, কাঞ্চনপুরে নানা রকমের সন্ত্রাসমূলক কাজকর্ম হচ্ছে অথচ পুলিশ সেখানে কিছুই করছেনা। সীমান্ত এলাকা দিয়ে প্রতিদিন বহু সম্পদ অবৈধ ভাবে বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছে কিন্তু তা বন্ধের জন্য কোন প্রকার প্রচেষ্টা করা হচ্ছেনা। আরো আমরা লক্ষ্য করছি যে দুস্কৃতকারীরা বিনা বাধায় গরীব মানুষের উপর কর আদায় করছে, লেভি আদায় করছে কর্মচারীদের বেতন এর উপর একটা পারসেন্টেজ অর্থাৎ ৫ টা ১০ টাকা করে আদায় করছে এই পুলিশের চোখে র সামনে দিয়েই অথচ পুলিশ তাদের ধরতে পারছেনা। গতকালও আমরা বলেছিলাম যে তেলিয়ামুড়া তুল্লা রাংখল কোথায় আছে জানেন। কিন্তু পুলিশকে মানা করে দিয়েছে। কাজেই পুলিশের ইচ্ছা থাকা সত্বেও তারা কিছুই করতে পারছেনা। কাজেই আমি মনে করিনা যে পুলিশ নিস্ক্রিয় আছে; বরং পুলিশকে নিস্ক্রিয় করে রাখা হয়েছে। এমন কতগুলি ঘটনা ঘটে যখন তারা বলেন ত্রিপুরা উপজাতি যুব সমিতি এগুলি করেছে। তাঁরা বলেন আমরা কি করে মাষ্টার পাঠাবো, গ্রামাঞ্চলে মাষ্টার যেতে চায়না তাদের নিরাপত্তার কারণে। তাহলে কি তাঁরা বলতে চাইছে যে পাহাড়ী অঞ্চলে বাঙ্গালী বা মাড়োয়ারী নেই? আসল কথা হলো কর্মচারীদের মধ্যে অনেকেই সমন্বয় কমিটির লোক এবং পুলিশের মধ্যেও এদের প্রতি সহানুভূতিশীল লোক আছে, সেজন্য সেই পুলিশদের কাজই হলো উপজাতি যুব সমিতির লোকদের ঠেকানো এবং হয়রানি করা। কাজেই আমরা মনে করি যদি রাজ্যের মঙ্গল চান তাহলে পুলিশকে স্বাধীন ভাবে কাজ করার ক্ষমতা দিতে হবে। তাহলে ত্রিপুরা রাজ্যে শান্তি শৃঙ্খলা বজায় থাকবে। নতুবা শুধু ত্রিপুরা উপজাতি যুব সমিতিকে দোষ দিয়ে বা আমরা বাঙ্গালীকে দোষ দিয়ে জনগণকে ধোকা দেওয়া যাবেনা। কাঁঠালিয়াতে গত ১৩ তারিখে লুঠ হয়েছে। আর যাদের নামে গ্রেপ্তারী পরোয়ানা বের হয়েছে তারা ব্রজমোহন বাবুর বাড়ীতে আশ্রয় নিয়েছেন। পুলিশ যাচ্ছে না। মনুতে যে ঘটনা ঘটেছে, যে অফিসার আহত হয়েছেন, সেখানে গ্রাম প্রধানের সাথে তার

বনিবনা ছিল না। সেখানে সমস্ত উপজাতি মেম্বারদের ধরে নিয়ে যাওয়া হলো। সেটাও সি, পি, এম, সরকারের একটা ষড়যন্ত্র। এই ভাবে পুলিশকে নিষ্ক্রিয় রেখে কেবল উপজাতি যুবসমিতির কাঁধে যদি দোষ চাপায় তাহলে কিছুই হবেনা।

আর একটা হচ্ছে প্রাথমিক শিক্ষা সম্বন্ধে। এর জন্য প্রায় ৫৭ লক্ষ টাকা বরাদ্দ রাখা হয়েছে। সেখানে কর্মচারীদের ডিয়ারনেস অ্যালাউনস এবং অন্যান্য ব্যাপার। আমরা যদি দাবী জানাই যে পাহাড়ী অঞ্চলে মাষ্টার যাচ্ছেনা, বিশেষ ভাবে সমন্বয় পন্থীরা স্কুল করছেনা, মিড ডে মিলের কোন হিসাব পত্র থাকছেনা এবং স্কুল কমিটিগুলি সমন্বয় কমিটির দ্বারা পরিচালিত। তখন বলবেন মাষ্টাররা যেতে পারেননা তার কারণ এই জন্য উপজাতি যুব সমিতি দায়ী। আর বামফ্রন্ট সরকার পরের কাঁধে বন্দুক রেখেই শিকার করতে পারেন এবং কংগ্রেস (আই) এবং আমরা বাঙ্গালীর উপর কতদিন তারা চলবেন জানিনা। তবে আশা করি বামফ্রন্ট সরকার তাঁদের আত্মঘাতি নীতি ত্যাগ করে ত্রিপুরার উন্নয়নের জন্য চেষ্টা করবেন। কেবল উপজাতি যুব সমিতির উপর দোষ না দিয়ে পাহাড় অঞ্চলে যাতে স্কুল হতে পারে, রাস্তা হতে পারে, ক্লাস হতে পারে, মিড ডে মিলের ব্যবস্থা হতে পারে সেটাই যেন তারা করেন।

তারপর পি, ডব্লিও, ডি, এর জন্য কিছু টাকা বেশী চাওয়া হয়েছে এবং পি, ডব্লিও, ডি, কি করেছে কি করেনি সেটা আমি সমালোচনা করলেও জনসাধারণ জানবেন, না করলেও তারা জানেন। যদি তেলিয়ামুড়া থেকে আমবাসা পর্য্যন্ত, কাঞ্চনপুর থেকে দশদা পর্য্যন্ত এবং দশদা থেকে সীমানা পুল পর্য্যন্ত যান তাহলে দেখতে পাবেন পি, ডব্লিও ডি, কিভাবে কাজ করছে। সেটা আমি বলবনা। এমন কি ভারপ্রাপ্ত মন্ত্রীও জানেন এবং আশা করি তিনিও যদি পুলিশ মন্ত্রীর মত দোষ না দেন যে উপজাতি যুব সমিতির লোক আছে বলেই আমার লোক দশদা আনন্দ বাজারে যেতে পারছেনা সেজন্য রাস্তাঘাট বন্ধ হয়ে আছে তাহলে আমার কথার সত্যতা দেখতে পারবেন। তবে তাঁরা এটা বলতে পারেন। কেননা বলার মধ্যে কোন ট্যাক্স লাগেনা।

কিন্তু তারা সেটা জানে, জেনেও যাত্রীদের অসুবিধার কথা বুঝতে চেষ্টা করছে না। আর তা যদি না হত তাহলে পি, ডব্লিউ, ডির একটা পুল এভাবে ভেঙ্গে পড়ে যেত না, যাত্রীদেরও এত দুর্যোগ হত না। অবশ্য আপনারা বলতে পারেন যে ইট পাওয়া যায় না, রড পাওয়া যায় না, সিমেন্ট পাওয়া যায় না, জল পাওয়া যায় না, এমন কি বালিও পাওয়া যায় না। এগুলি একটা লেইম এ্যাক্সকুইজ, এগুলি একটা ছল চাতুরী ছাড়া আর কিছুই নয়। আর দেখছি যে স্বাস্থ্য সম্পর্কে কিছু টাকা বরাদ্দ চাওয়া হয়েছে, দশদা এলাকার মধ্যে কোন ডাক্তার নাই, কম্পাউণ্ডার আছে এবং সেই কম্পাউণ্ডারই ডাক্তারের কাজ চালাচ্ছে, সেখানেও ঔষধপত্রও পাওয়া যায় না, সবই বাজার থেকে কিনতে হয়। সেই এলাকাতে ম্যালেরিয়ায় মানুষগুলি কষ্ট পাচ্ছে, অনেক বাচ্চা মারা গিয়েছে, ডি, ডি. টি স্প্রে করা হচ্ছে না বা ঔষধও ঠিকমত পাওয়া যাচ্ছে না। আমি এই সম্পর্কে সব কিছু নাই বললাম, কিন্তু সেই এলাকার লোক সবই জানে। কাজেই এই সম্পর্কে আর বেশী কিছু সমালোচনা করে লাভ

নেই, তবু অনুরোধ করব যে স্বাস্থ্য মন্ত্রী মহোদয় যেন এই দিকে একটু দৃষ্টি রাখেন। তারপরে দেখছি যে জল সেচের জন্যও কিছু টাকা বরাদ্দ চাওয়া হয়েছে। গত যে খরা হয়ে গেল তাতে আমরা এই ডিপার্টমেণ্টের অনেক কৃতিত্ব দেখতে পেয়েছি, তারা খরার মোকাবিলা করতে পারে নি, কৃষকদের জমিতে জল সেচের কোন ব্যবস্থাই করতে পারে নি। জমিতে জল সেচের ব্যবস্থা করা তো দূরের কথা, গ্রামের মধ্যে খাওয়ার জলের ব্যবস্থা পর্য্যন্ত করতে পারে নি। আমার গ্রামের কথা আমি বলতে পারি, আমার গ্রামে খাওয়ার জলের কোন ব্যবস্থা করা যায় নি, গ্রাম প্রধান সেজন্য কোন রকম চেষ্টাও করেন নি। অন্যান্য গ্রামের অবস্থা তো আরও খারাপ। কারণ আমার গ্রাম তো অপেক্ষাকৃত লো ল্যাণ্ড আছে। কাজেই জলের জন্য গ্রামের লোক হাহাকার করছে। জল সেচের জন্য যে টাকা ধরা হয়েছে তা অন্যান্য বারের মতো ঠিক খরচ করা হবে, কিন্তু তা সত্বেও আমাদের বলতে হবে যে পাম্প সেটগুলি অচল হয়ে রয়েছে। এটা শুধু আমিই বলছি না, কিছুক্ষণ আগে মাখন বাবুও বলেছেন যে তাঁর এলাকায় পাম্পগুলি অচল, নগেন্দ্র বাবু বলেছেন তাঁর এলাকার পাম্পগুলিও অচল। কাজেই সচল পাম্পগুলি কোথায় আছে, সেকথা তো কেউ বললেন না। কাজেই এই রকম যে অবস্থা সর্বত্র চলছে, তারই পরিপ্রেক্ষিতে আজকে। সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডে যে টাকা চাওয়া হয়েছে, সেই টাকা সরকার নিশ্চয় খরচ করবেন, কিন্তু সেটা যাতে ঠিকভাবে ইউটিলাইস্‌ড তা দেখা দরকার. এই টাকা দিয়ে পার্টি করার জন্য যেন সমন্বয় কমিটির কর্মচারীদের ব্যবহার না করা হয়, প্রকৃত জনগণ যাতে উপকৃত হতে পারে, কৃষকেরা যাতে উপকৃত হতে পারে, জুমিয়া লোকেরা যাতে উপকার পেতে পারে, সেই দিকে সরকার সচেষ্ট হবেন বলে আশা রেখে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—স্যার, এই হাউসের মধ্যে যখন একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আলাপ চলছে, তখন আমাদের সকলেরই ঐদিকে একটু মাইণ্ডফুল হওয়া উচিত। কিন্তু তা না করে সরকার পক্ষের কিছু সদস্য এমন কি সমবায় মন্ত্রী মহোদয়ও বোধ করি তাদের পারিবারিক বিষয়বস্তু নিয়ে ভীষণভাবে মশগুল রয়েছেন, এটা সত্যিই অশোভনীয়।

শ্রীনকুল দাস :—স্যার, মাননীয় সদস্য নগেন বাবু অভিযোগের সুরে যে কথাগুলি বললেন, তা যদি তিনি এই হাউসের আইনকানুন জানতেন, তাহলে এই রকম বলতে পারতেন না। কারণ, এই হাউসের আইনকানুনের মধ্যে সদস্যদের কতগুলি প্রিভিলেজ দেওয়া আছে, সেগুলি যেন তিনি পড়ে জেনে নেন।

মিঃ ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য, এটা একটা পয়েন্ট অব অর্ডার ছিল, অন্য কিছু নয়।

শ্রীবিমল সিন্‌হা :—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, সাপ্লিমেণ্টারী বাজেটের যে আলোচনা আমরা এখানে করতে যাচ্ছি, তার মধ্যে সবচেয়ে উল্লেখযোগ্য বিষয় হল ত্রিপুরা রাজ্যের ট্রাইবেল অধ্যুষিত অঞ্চলের জন্য অটোনমাস ডিস্‌ট্রিক্ট কাউন্‌সিলের নির্বাচন ঘোষণা করা এবং তার সঙ্গে সঙ্গে নির্ব্বাচনের কাজকে শেষ করা এবং তার জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা। এটা শুধুমাত্র ত্রিপুরা রাজ্যেরই নয়, আমি বলব এখানে মার্কসবাদী

কমিউনিষ্ট পার্টি'র নেতৃত্বে যে বামফ্রন্ট সরকার ত্রিপুরাতে আছেন, সারা ভারতের মধ্যে এটা হচ্ছে একটা ঐতিহাসিক গণতান্ত্রিক পদক্ষেপ। আজকে আমরা এই কথা ঘোষণা করতে পারি যে যেখানে গোটা ভারতের মধ্যে সর্ব্বত্র রয়েছে কংগ্রেস (ই) এর শাসন ব্যবস্থা যে গুলির মধ্যে একদিকে চলছে হরিজনদের উপর নির্যাতন, হরিজন মা, বোনদের উপর চলছে বলাৎকার, যেখানে তাদের বাজারের পণ্যের মতো ব্যবহার করছে। তাদের সমস্ত রকম অধিকারকে, তাদের গনতান্ত্রিক অধিকারকে পায়ের দসনে সম্পূর্ণভাবে নিস্পেষিত করছে, ট্রাইবেল জনজীবনের উপর একটা অত্যাচার এবং ষ্টিম রোলার চালানোর মত অবস্থা চলছে সেখানে এই ত্রিপুরা রাজ্যে আমাদের মার্কস্‌বাদী কমিউনিষ্ট পার্টি'র নেতৃত্বে ত্রিপুরা রাজ্যের ট্রাইবেলদের উন্নতির জন্য, তাদের উপকারের জন্য একটা অটোনমাস ডিষ্ট্রিক কাউন্সিল গঠন করা হয়েছে। এটা যে শুধু ত্রিপুরা রাজ্যের ট্রাইবেলদের উপকারের জন্যই হবে, তা নয়, সারা ভারতের মধ্যে যারা মেইন ষ্ট্রিম থেকে অবহেলিত, যারা গত ১০০০ বছর ধরে অবহেলিত লাঞ্ছিত হয়ে আসছে তাদের জন্য একটা অটোনমাস ডিষ্ট্রিক কাউন্সিল গঠন করার জন্য নির্বাচন ঘোষণা করা এবং নির্ব্বাচনের কাজ যথা সময়ে শেষ করা আর তার জন্য প্রয়োজনীয় বরাদ্দ করাটা নিশ্চয় একটা বিরাট ব্যাপার। আমরা এটা জানি ত্রিপুরা রাজ্যের উপজাতিদের জন্য কাউন্সিল গঠন করার দাবী আজকের নয়, গত ৩০ বছর যাবৎ এজন্য বহু অন্দোলন হয়ে আসছে। ট্রাইবেলদের মুক্তির জন্য, ট্রাইবেলদের নিজ জীবনের রক্ষাকবজের জন্য সেই মহারাজা থেকে আরম্ভ করে কংগ্রেস আমলের বিগত ৩০ বছরে বহু আন্দোলন এবং সংগ্রাম চলে আসছে, এই যে সংগ্রাম চলে আসছে এটাকে আমরা শ্রেণী সংগ্রাম বলতে পারি, কারণ এই সংগ্রামের মধ্য দিয়ে ত্রিপুরা রাজ্যের ট্রাইবেলরা বাঁচতে চেয়েছিল তাদের সমাজ জীবনের প্রতিষ্টিত হতে চেয়েছিল। এর জন্য যে সংগ্রাম, এটা শুধু ত্রিপুরা রাজ্যের ট্রাইবেলরা একা করে নাই, এই সঙ্গে ত্রিপুরা রাজ্যের অন্যান্য গণতান্ত্রিক অংশের মানুষও অংশ নিয়েছিল। আজ আমরা যেখানে দেখছি যে গোটা উত্তর পূর্ব্বাঞ্চলে কি মেঘালয়, কি আসাম, কি মনিপুর, কি অরুনাচল, কি মিজোরাম, সর্ব্বএই একটা অস্থিরতা চলছে, একটা বিশৃঙ্খলার সৃষ্টি হয়েছে। এর জন্য দায়ী কে? এর জন্য দায়ী হচ্ছে তারা, যারা নাকি উপজাতিদের দরদে দরদী হয়ে কৃত্তিম বন্ধুত্ব সেজে ছিল, সেই জমিদার, সেই পুঁজিপতির দল কংগ্রেস (আই)। ৩০ বছর ধরে উপজাতিদের জন্য যে দাবী, সেই দাবী কংগ্রেসের আমলে কোন দিন বাস্তবায়িত হবার কোন রকম চেষ্টাই করা হয় নি। তাই ত্রিপুরা রাজ্যের সেই লংথরাই পাহাড় থেকে শুরু করে ১৮ মূড়া পর্য্যন্ত প্রতিটি গ্রামে গ্রামে গিয়ে যদি কেউ ঘুরে আসেন, তাহলে দেখতে পাবেন যে এই এলাকার মধ্যে কম করে ৩০ থেকে ৪০ টা গাঁওসভা রয়েছে এবং সেই গাঁওসভার মধ্যে যদি একটা মেট্রিক পাশ ছেলে থাকতো, তাহলে সে নোবেল পুরস্কার পেতো। কিন্তু সেই ৪০ টা গাঁও সভার মধ্যে একটি মেট্রিক পাশ ছেলে নাই। কারণ সেখানে পড়া শুনা করার জন্য কোন স্কুল তৈরী হয় নি ঐ কংগ্রেস সরকারের আমলে। এমন কি সেখানে খাওয়ার জলের জন্য একটা কুঁয়ো পর্য্যন্ত করা হয় নি। প্রতি বছর বছর সেই এলাকার লোকদের উপর ম্যালেরিয়া রোগের আক্রমণ হয়েছে এবং তাতে হাজার হাজার লোক মারা গিয়েছে। কিন্তু আজকে সেই এলাকার ছবি পালটে গিয়েছে। কারন বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে উপজাতি অংশের মানুষের যে

অধিকার, মানুষের মতো বাঁচার অধিকার, সেই অধিকার তাঁদের দেওয়া হয়েছে। অন্য দিকে বিগত ৩০ বছরে ত্রিপুরা রাজ্যের পাহাড় অঞ্চলে যাতে শিক্ষার প্রসার না হয়, চিকিৎসার ব্যবস্থা না হয়।

মি: ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য, এখন আমাদের রিসেসের সময় হয়ে গেছে। কাজেই আপনি রিসেসের পরে আবার বলার সুযোগ পাবেন।

সভার কাজ বেলা দুইটা পর্য্যন্ত মুলতুবী রইল।

মি: ডে: স্পীকার :— শ্রীবিমল সিংহ।

শ্রী বিমল সিংহ :—অনারেবল ডেপুটি স্পীকার স্যার, আমি বলেছিলাম যে ৩০ বছর যাবত ত্রিপুরার পাহাড়ে যাতে শিক্ষার প্রসার না হয় এই ৩০ বছর যাবত ত্রিপুরার পাহাড়ে যাতে ট্রাইবেলদের যাতে ন্যূনতম চিকিৎসার সুযোগ হয় নাই। এই ৩০ বছরে ত্রিপুরার কুটীর শিল্প বলতে যা ছিল সেটাকে বাঁচাবার জন্য কোন উদ্যোগ এই কংগ্রেস সরকার গ্রহণ করেন নাই। এই ৩০ বছর যাবত এই ত্রিপুরা রাজ্যের ট্রাইবেলদের নিয়ে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি তাদের জন্য সংগ্রাম করে আসছে তাদের মুক্তির জন্য। তারই ফল আজকে এই অটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউনসিল। বামফ্রন্ট সরকার যখন এই হাউসে এর জন্য বিল এনেছিলেন তখন থেকেই সুরু হয়ে যায় বিভিন্ন রকমের ষড়যন্ত্র এটাকে বানচাল করার জন্য। যাতে ত্রিপুরার ট্রাইবেলরা মাথা তুলে দাঁড়াতে না পারে শুধু ত্রিপুরাতেই নয় ট্রাইবেলরা যাতে তাদের মজুর বাহিনীতে পরিণত হয় তার জন্য তারা তাদের উন্নতির সমস্ত পথ বন্ধ করে দিয়েছিলেন। যখন তারা সত্যি সত্যি দেখল যে বামফ্রন্ট সরকার ট্রাইবেল জনগণের জন্য একটা রক্ষাকবচের জন্য এই অটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউনসিল বিল আনল তখন থেকেই এই কংগ্রেস (আই) যারা ত্রিপুরার জনগণের দ্বারা সম্পূর্ণভাবে পরিত্যক্ত এবং আমরা বাঙ্গালী দল হঠাৎ দেখা গেল যে ডিষ্ট্রিক্ট কাউনসিলকে বানচাল করার জন্য ঐ তেলিয়ামুড়ায়, বিশ্রামগঞ্জ, আগরতলাতে সমস্ত ত্রিপুরা রাজ্যে দাঙ্গা সুরু করে দিলেন। আবার উপজাতি যুব সমিতি অন্য দিকে ত্রিপুরায় তাদের মুক্ত অঞ্চল করতে হবে স্বাধীন ত্রিপুরা করতে হবে এবং এর জন্য আজকে যারা মাননীয় সদস্য এখানে আছেন তারাও তাদের মদত দিয়েছিলেন। ত্রিপুরাকে স্বাধীন করা হবে ত্রিপুরার বুকে তাদের ঝাণ্ডা তুলে ধরবেন আলাদা রাষ্ট্র গঠন করবেন তারা ত্রিপুরা থেকে ভারত থেকে বিচ্ছিন্ন করবেন। আলাদা রাষ্ট্র পর্যায়ে একটা ব্যবস্থা করে সম্পূর্ণভাবে একটা সেপারেট গভর্ণমেণ্ট করার চক্রান্ত করে। ঠিক সেই ভাবে আমরা বাঙ্গালী দল তারা ত্রিপুরা, আসামের কিছু অংশ, পশ্চিমবঙ্গ এবং বিহারের কিছু অংশ নিয়ে বাঙ্গালীস্থান গঠন করবেন। অর্থাৎ ত্রিপুরার ট্রাইবেলদের জমি থেকে উচ্ছেদ করতে হবে এটাই হচ্ছে তাদের মূল কথা। অন্যদিকে আমরা জিনিষপত্রের দাম বৃদ্ধির জন্য লড়াই করে আসছি ভারতের গণতান্ত্রিক মানুষের জন্য বুর্জোয়া শ্রেণীর শোসনের বিরুদ্ধে কদম কদম এগিয়ে চলছি তখনই ঐ কংগ্রেস (আই), টি. ইউ. জে. এস. এবং আমরা বাঙ্গালী দল ষড়যন্ত্র সুরু করে দিয়েছে—তারা স্বাধীন ত্রিপুরা গড়বে তারা বাঙ্গালীস্থান গড়বে। আমরা দেখলাম যে তাদের এই সব আন্দোলনের মাধ্যমে অটোনোমাস

ডিষ্ট্রিক্ট কাউনসিল বানচাল করার জন্য ত্রিপুরার ট্রাইবেল দরদী বন্ধুরা হঠাৎ তারা ঠিক করলেন যে তারা বাজার বয়কট করবেন। তাদের আন্দোলনের চেহারা দেখলে ঐ আসামের আন্দোলনের মত নাগাল্যাণ্ডের মত ঐ মিজো আন্দোলনের মত দেশের সংহতিকে টুকরা টুকরা করার জন্য দেশের শ্রমজীবি মানুষের স্বার্থ রক্ষার জন্য নয়। এই বাজার বয়কটের নাম করে তারা ত্রিপুরার বুকে দাঙ্গার সৃষ্টি করল যার ফলে ৩৫ হাজার ঘরবাড়ী পুড়ে ছাই হয়ে গেল। ১২।১৩ শত লোক প্রাণ হারালো এবং ৩,৭৫ হাজার লোক শরণার্থী শিবিরে আশ্রয় নিলেন। এই দাঙ্গার মূল কারণ হচ্ছে ত্রিপুরার মানুষ বামফ্রন্ট সরকারকে ভালবাসে কাজেই বামফ্রন্টের যাতে সুনাম নষ্ট হয় সেইজন্য উপজাতি যুব সমিতি, আমরা বাঙ্গালী দল, এবং কংগ্রেস (আই) এই চক্রান্ত করছিলেন এটা ত্রিপুরার মানুষ বুঝতে পেরেছে। সেজন্য ঐ ১৮ মুড়ার অর্ধনগ্ন রিয়াং থেকে আরম্ভ করে আগরতলার রিক্সা চালক সবাই মিলে এই চক্রান্তকে রুখে দিলেন। তখন তারা দেখতে পেল যে তাদের পায়ের নীচ থেকে মাটি সরে গেছে। তাই আজকে তারা নানা ভাবে বিভক্ত হয়ে গেছে। তাই আজকে দেখা যাচ্ছে যে বিজয় রাংখলের দল চুনী কলইয়ের দলের বিরুদ্ধে মরীয়া হয়ে উঠেছে একে অন্যকে মারার জন্য বন্দুক নিয়ে খোঁজা খুজি করছে। তাই আজকে আমি নগেন বাবুদের বলছি যে ইতিহাস কাউকে ক্ষমা করে না। তাই আমি অনুরোধ করব যে আপনারা ইতিহাসের পাতা থেকে শিক্ষা নিন। সেই শিক্ষা নেবার আপনাদের সময় এসেছে......

শ্রী নগেন্দ্র জমাতিয়া :— পয়েন্ট অব অর্ডার স্যার। এখানে মাননীয় সদস্য যেভাবে শ্যামাচরণ ত্রিপুরার নাম বলছেন এটা তিনি পারেন না। কারণ যিনি হাউসে নেই এবং যার এখানে বক্তব্য রাখার কোন সুযোগ নেই তাঁর সম্বন্ধে এখানে তাঁর নাম ধরে বক্তব্য রাখা সংসদীয় রীতি নীতির বাহিরে।

মি: ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

( গণ্ডগোল )।

শ্রী বিমল সিন্হা : -একটা গ্রামের গৃহস্থ যদি তার বাড়ীতে একটা চোরকে পালে তাহলে সেই চোর বাড়ী থেকে বাহির হবার সুযোগ যদি না পায় তাহলে সে ঐ গৃহস্থের ঘরের গরু এক জায়গা থেকে আরেক জায়গায় স্বভাব সিদ্ধ অনুযায়ীই নাড়াচাড়া করবে। এই আঠারমুড়ার পাহাড়ে বীরমণি রিয়াং এর ৩০ টাকা ছিল বার্ধক্য ভাতা। তার থেকে সে চাউল কিনেছিল ৭ টাকার। বাকী ২৩ টাকা ঐ দ্রাউ বাবু, নগেন্দ্রবাবুর দলের লোকেরা ছিনতাই করে নিয়ে গেছে। ধনঞ্জয় রিয়াং—

শ্রী নগেন্দ্র জমাতিয়া :—পয়েন্ট অব অর্ডার স্যার, এখানে মাননীয় সদস্য দ্রাউবাবু, নগেন বাবু কে অ্যাড্রেস করে কথা বলছেন। এটা সংসদীয় রীতি নীতির বাহিরে।

( গণ্ডগোল )

মি: ডেপুটি স্পীকার :—এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

শ্রী বিমল সিন্হা :—এই বৃদ্ধ ট্রাইবেল মানুষ তার ২৩ টাকা লুণ্ঠন করে নেওয়া হয়েছে। যারা করেছে তাদের বিরুদ্ধে আমরা এই বিধান সভার ভিতরে এবং বাহিরে আমরা জনগণের

কাছে আবেদন রাখব যে এই ডাকাতদের বিরুদ্ধে গণ প্রতিরোধ গড়ে তুলার জন্য। ধনঞ্জয় দেববর্মার বাড়ীতে যেমন জনসাধারণ টি. ইউ. জে. এসের ডাকাতকে ধরে এনে পুলিশের কাছে দিয়েছিল ঠিক সেই ভাবে গ্রামবাসীরা তাদেরকে প্রতিরোধ করবে। এই কথা বলে এখানে যে সাপ্লিমেন্টারী বাজেট পেশ করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মি: ডেপুটি স্পীকার :—শ্রী তপন চক্রবর্তী।

শ্রী তপন চক্রবর্তী:—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে এই সাপ্লিমেন্টারী বাজেট আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে প্রথমেই শিক্ষাখাতে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ ধরা হয়েছে আমি সেটাকে পুরাপুরি সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। আমরা দেখেছি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে গ্রামাঞ্চলে অশিক্ষিত মানুষকে শিক্ষার আলোকে নিয়ে আসার জন্য চেষ্টা করছেন। এই অশিক্ষার বাতাবরণ বৃটিশ সাম্রাজ্যবাদের আমল থেকে সৃষ্টি করা হয়েছিল এবং তার পরবর্তী সময়ে দেশ স্বাধীন হওয়ার পরেও এই অন্ধকার থেকে মানুষকে তুলে আনার জন্য কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হয় নাই। ভাবলে অবাক লাগে আমাদের দেশের জাতীয় জনক নিজে বলেছিলেন শিক্ষা আমাদের দেশের সকল লোককে দেওয়া সম্ভব নয় এবং সব লোকই তো আর অফিস আদালতে কাজ করবে না। মহাত্মা গান্ধীর এই উক্তি এবং তার পরবর্তী কংগ্রেসী রাজত্বে তাঁর অনুগামী জওহরলাল নেহেরু দেশের শিক্ষাকে আরও পিছিয়ে দিয়েছেন। তিনি এক এক সময় এক একটা কমিশন বসিয়েছেন শিক্ষা ব্যবস্থার নীতি নির্দ্ধারন করার জন্য। এই কমিশনগুলি তারা বিভিন্ন সময়ে যে রিপোর্টগুলি তৈরী করেছেন, যে দলিল তৈরী করেছেন সেগুলি এই ৩৩/৩৪ বৎসরে কংগ্রেসী রাজত্বে সেই সমস্ত দলিলগুলি রিভিও করে দেখেননি যে সেটাতে কি লেখা আছে। অথচ ভারত স্বাধীন হওয়ার পর যারা শিক্ষাকে চায়, যারা চায় শিক্ষা সার্ব্বজনীন হোক তাদের প্রত্যেকটা আন্দোলন কংগ্রেসী রাজত্বে বানচাল করার জন্য চেষ্টা করে আসছে। তার ইতিহাস আছে আমরা যখন দেখলাম যে কেন্দ্রীয় সরকার তার বাজেটে দশ ভাগের মধ্যে এক ভাগও শিক্ষাখাতে রাখে নি এবং যা রাখা হচ্ছে তা খুবই অপ্রতুল। আজ পর্য্যন্ত তারা এই জিনিসটাকে গুরুত্ব দিয়ে চিন্তা করার প্রয়োজন অনুভব করে নাই। আমরা সেখানে বলেছি যে শিক্ষাকে রাজ্য তালিকার অন্তর্ভুক্ত করতে হবে। এটা খুবই ন্যায় সংগত দাবী। ভারতের সংবিধান যারা রচনা করেছিলেন তখন ডঃ আহমেদ কর দাবী করেছিলেন যে শিক্ষাকে রাজ্য তালিকার অন্তর্ভুক্ত করা হোক কিন্তু। সংবিধানের মধ্যে কেন্দ্রীয় সরকার সেই নীতিকে অন্তর্ভুক্ত করতে দেন নি। যদি এটা করা হত তাহলে ভারতবর্ষে এখন এত নিরক্ষর লোক থাকতে পারে না। জওহরলাল নেহেরু কোটারী কমিশন বসিয়েছিলেন এবং বলেছিলেন যে শিক্ষার কি নীতি হওয়া উচিত সেটা কমিশন ঠিক করবে। কিন্তু সেই কমিশনের রিপোর্ট আজ পর্য্যন্ত কেন্দ্রীয় সরকার পর্যালোচনা করে দেখেন নি। সেই কোটারী কমিশন খুব সঙ্গত কারনেই বলেছিলেন যে শিক্ষাকে রাজ্য তালিকার অন্তর্ভুক্ত করা হোক এবং রাজ্যের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হোক। ভারতবর্ষ একটা বিরাট দেশ। এখানে বিভিন্ন জাতির, কৃষ্টি ও শিল্পের সমন্বয় ঘটেছে।

বহু জাতি, বহু কৃষ্টির সমন্বয়ের দেশ ভারতবর্ষ। বহু বৈচিত্রে ভরা ভারতবর্ষ। কাজেই প্রত্যেকটি রাজ্য তার নিজ প্রয়োজন অনুসারে শিক্ষার নীতি গ্রহণ করতে পারে। সেই অনুসারে শিক্ষা নীতি গ্রহণ রাজ্য তালিকা ভূক্ত হওয়া উচিত মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শিক্ষার সম্প্রসারণের ব্যাপারে কোঠারী কমিশন যে মূল্যবান কথা বলেছিলেন তার কিছুটা অংশ এখানে আমি তুলে ধরছি।

" We are not in favour of fragmenting education and putting one part in the Concurrent and the other in the State list—Education should, under any circumstances, be treated as a whole. We also do not agree with our colleagues and are of the view that in a vast country live ours, the position given to education' in the Constitution is probably the best because it proudes for a Central leadership of a stimulating but non-coercive character.

The inclusion of education in the concurrent list may lead to undesirable centralisation and greater rigidity in a situation where the greatest need is for elasticity and freedom to experiment. We are convinced that there is plenty of scope within the present constitution arrangement to evolve a a workable Centre-State Partnership in education and that this has not yet been exploited to the full. The case for amending the constitution can be made only after this scope is fully utilised and found to be unenequate. All things considered, We recommend that, an intensive effort be made to exploit fully the existing provision of the constitution for the development of education and evolution of a national educational policy, The problem may thus be reviewed again after, say, ten years."

আমরা দেখলাম কোঠারী কমিশনের সেই রিপোর্ট আজ পর্যন্ত সেন্ট্রাল গভর্নমেন্ট রিভিউ করে দেখেন নি। আমরা আশ্চর্য্য হয়ে দেখলাম, তার পরিবর্তে ১৯৭৬ সালের জরুরী অবস্থার সময়ে সংবিধানের ৪২ তম ধারা সংশোধনী এনে শিক্ষাকে কেন্দ্রের তালিকা ভূক্ত করা হয়েছে। যেখানে শিক্ষানীতি রাজ্য সরকারের থাকবে, রাজ্য সরকারের আলাদা দায় দায়িত্ব থাকবে, রাজ্যের শিক্ষা কি ভাবে চলবে না চলবে তার নীতি নির্দ্ধারণ করবেন রাজ্য সরকার। কিন্তু তা হচ্ছে না। শিক্ষার সমস্ত কেন্দ্রীয় নীতি রাজ্য সরকার গুলির উপর জোর করে কেন্দ্র চাপিয়ে দিচ্ছেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে শিক্ষার ক্ষেত্রে সারা ভারতবর্ষে যে নৈরাজ্য চলছিল তা বন্ধ হয়েছে ত্রিপুরা রাজ্যে। বামফ্রন্ট ছাত্র সংগঠনগুলি শিক্ষার ক্ষেত্রে কংগ্রেসী রাজত্বে যে অন্যায় অবিচার চলছিল তা থেকে মুক্ত রেখেছিল। ত্রিপুরা, পশ্চিমবঙ্গ এবং কেরালা অ্যাক্সেপ্সান হতে পারে। সারা ভারতে শিক্ষার যে মান ছিল তা থেকে আমাদের ত্রিপুরাও নীচে ছিল। ত্রিপুরা একটি পাহাড়ী অঞ্চল। এখানে ২৯।৩০ ভাগ পাহাড়ী মানুষকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর শিক্ষার জগতে টেনে এনেছেন। বামফ্রন্ট সরকারের স্ব-শাসিত জেলা পরিষদ গঠন যেমন একটি বলিষ্ঠ পদক্ষেপ ঠিক তেমনি শিক্ষার হার বাড়ানো এবং সুষ্ঠু শিক্ষা নীতি গ্রহণও

আর একটি বলিষ্ট পদক্ষেপ। যা গোটা ভারতবর্ষে এমন কি পশ্চিমবাংলা ও কেরালার মত রাজ্যগুলির মধ্যেও এ ভাবে গুরুত্ব দেওয়া হয় নি। খুব সম্ভবতঃ কাশ্মীর এবং ত্রিপুরা রাজ্য ছাড়া ভারতবর্ষের আর কোথাও দ্বাদশ শ্রেনী পর্য্যন্ত অবৈতনিক শিক্ষাক্রম চালু করার নজির নেই। বামফ্রন্ট সরকারের চার বছরের শাসন ক্ষমতার মধ্যে, তাঁর সীমিত ক্ষমতার মধ্যেও আমরা দেখেছি, শত শত প্রাইমারী স্কুল, কয়েক শত বালোয়ারী স্কুল এবং গরীব ছাত্র ছাত্রী যারা ট্রাইবেল, যারা হোষ্টেলে আছেন কিংবা হোষ্টেলের বাহিরে আছেন তাদের স্টাইপেণ্ডের হার বাড়ানো হয়েছে। যে স্টাইপেণ্ড কংগ্রেস আমলে কেটে নেওয়া হয়েছিল, বামফ্রন্ট সরকার পুনরায় তা ফিরিয়ে দিয়েছেন। শুধু তাই নয়, বে-সরকারী স্কুলের সমস্ত খরচা বহন করে চলছেন এবং ৩টি বে-সরকারী কলেজকে অধিগ্রহণ করেছেন শিক্ষা সম্প্রসারনের স্বার্থে। গ্রামাঞ্চলের স্কুলগুলিতে মিড-ডে-মিল চালু করে ছাত্র প্রতি দৈনিক ·৫০ পয়সা হারে খরচ করছেন এর ফলে গোটা রাজ্যে ৭৫ হাজার ছাত্র ছাত্রী উপকৃত হচ্ছে এবং সরকারকে বৎসরে ২ কোটি টাকার মত অ্যাক্সট্রা ব্যয় ভার বহন করতে হচ্ছে। আমরা বার বার বলেছি, সেন্ট্রাল বাজেটে এ জন্য শিক্ষা খাতে ১০ ভাগ টাকা রাখতে হবে। তাতে আমাদের যে সমস্ত দাবী আছে অর্থাৎ রাজ্য সরকারের যে সমস্ত দাবী আছে তা থেকে যাতে দেওয়া যেতে পারে। কিন্তু সেন্ট্রাল গভর্ণমেণ্ট টাকা বরাদ্দ করছেন না। আজকে প্রশ্ন উঠেছে, সমস্ত স্কুলে মিড-ডে-মিল চালু করা যাচ্ছে না, স্কুলগুলিতে পৌঁছুচ্ছে না। এর জন্য কেন্দ্রের কাছে টাকা চাওয়া হয়েছে। কিন্তু এর জন্য মাত্র ১ কোটি টাকা দিয়েছেন এবং বলেছেন যে, আর দেওয়া সম্ভব নয়। এরজন্য এই সরকারের বাইরেও বিরাট গণ আন্দোলন হচ্ছে আমাদের রাজ্যে শিক্ষা খাতে আরো ব্যয় বাড়ানোর জন্য। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সর্বোপরি ৫ম শ্রেনী পর্য্যন্ত ট্রাইবেল ষ্টুডেন্টদের মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দেবার জন্য প্রায় ৩০০ শিক্ষক নিয়োগ করা হয়েছে। এইগুলি হচ্ছে বামফ্রন্ট সরকারের নীট কাজের ফল। বামফ্রন্ট সরকারের ৪ বছর শাসনের পর হিসাব নিয়ে দেখা গেছে, ত্রিপুরা রাজ্যের মোট ২০,৩৭,৩৫১ জন লোক সংখ্যার মধ্যে ৪১·৫৮ পারসেণ্ট হচ্ছে শিক্ষিতের হার। এটা ভারতবর্ষের যে কোন রাজ্যের তুলনায় বেশী। এটা আমরা গর্বের সঙ্গে বলতে পারি, এবং অন্য যে কোন রাজ্যের সঙ্গে তুলনা করা চলে।

মিঃ ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে।

শ্রীতপন চক্রবর্ত্তী :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আর ২ মিনিট সময় চাই। এই যে ৪১·৫৮ পার্সেণ্ট শিক্ষিত তার মধ্যে ১৫·৪৬ পার্সেণ্ট মহিলা এবং ২৬·১২ পার্সেণ্ট পুরুষ। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই যে মিড-ডে-মিল তার কি গুরুত্ব তা আমরা দেখতে পাচ্ছি। যেসব ছাত্রদের পেটে ভাত ছিল না তারা কি করে পড়াশুনা করবে? বামফ্রন্ট সরকার এই বিষয়টি উপলব্ধি করতে পেরেই স্কুলগুলিতে মিড-ডে-টিফিনের ব্যবস্থা করলেন। এর ফলে সেখানে হু হু করে ছাত্র সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। আমরা যদি হিসাব নেই, তাহলে দেখতে পাব, ১৯৮২ সনের মার্চ মাসে ১,৭৩,০০০ এর উপর প্রাইমারী স্কুলে ছাত্র ছাত্রী সংখ্যা দাঁড়াবে।

এটা একটা রেকর্ড। এবং দিন দিন পড়ার প্রতি তাদের আগ্রহ বাড়ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, সব চেয়ে আশ্চর্য্য ঘটনা হচ্ছে, শিক্ষাকে প্রত্যন্ত অঞ্চলে প্রসারের জন্য, ট্রাইবেলদের মধ্যে শিক্ষার হার বাড়ানোর জন্য বামফ্রন্ট সরকার যে সমস্ত কাজ করছেন তাতে নৈরাজ্য সৃষ্টি করার জন্য চেষ্টা চলছে। স্কুল ঘর পুড়িয়ে দিচ্ছে। দুর্গম অঞ্চলগুলির মধ্যেও স্কুল ঘর পুড়ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা আশা করছি, ১৯৮২ সালের মাচ মাসের মধ্যে ৮০,০০০ এর উপর ছাত্র ছাত্রী ত্রিপুরা রাজ্যে পড়াশুনা করবে। কাজে কাজেই শিক্ষা খাতে বামফ্রন্ট সরকার যে পরিকল্পনা নিয়েছেন সেই পরিকল্পনার জন্য আজকে যে টাকা চাওয়া হয়েছে তার দরকার আছে। কেন না শিক্ষাকে টিকিয়ে রাখতে হবে। আজকে একটার পর একটা স্কুল পুড়ছে। সেই স্কুল ঘরগুলি তৈরী করার জন্য শিক্ষা খাতে যে ব্যয় চাওয়া হয়েছে আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :—শ্রী সুনীল চৌধুরী। মাননীয় সদস্যদের আমি একটা অনুরোধ করছি আপনারা কেউ ১০ থেকে ১২ মিনিটের বেশী সময় নেবেন না।

শ্রী সুনীল চৌধুরী :—মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে আমরা আন্তর্জাতিক প্রতিবন্ধী দিবস পালন করছি। আজকে এই হাউসেও এ সম্পর্কে আলোচনা হয়েছে। আজকে এই আন্তর্জাতিক প্রতিবন্ধী বর্ষে প্রতিবন্ধীদের জন্য যা কিছু করা হয়েছে বা হচ্ছে এই ত্রিপুরায় কেন্দ্রীয় করকার কিন্তু তার জন্য একটা পয়সাও দিচ্ছেন না। তারা শুভেচ্ছা বাণী পাঠাচ্ছেন কিন্তু একটা পয়সাও তারা দেন না। এই হচ্ছে অবস্থা। এখানে ডিমাণ্ড উপস্থিত করা হয়েছে ব্লাইণ্ড এণ্ড হ্যাণ্ডিক্যাপড্ খাতে ১.৫৬ লক্ষ টাকা। ত্রিপুরা বিভিন্ন জায়গা থেকে সরকারের কাছে প্রতিবন্ধীদের সাহায্যের জন্য যে দরখাস্ত পড়েছে তার সংখ্যা হচ্ছে ২,৪৫৮ টি। আর যে সমস্ত প্রতিবন্ধী এখন পেনশান পাচ্ছেন তার সংখ্যা হচ্ছে ১,২৩৪ জন। আর বৃদ্ধদের পেনশানের জন্য যে অতিরিক্ত ব্যয় মঞ্জুরী চাওয়া হয়েছে তার পরিমাণ হচ্ছে সাড়ে ছয় লক্ষ টাকা। সারা ত্রিপুরা রাজ্যে যে সমস্ত বৃদ্ধ বার্দ্ধক্য ভাতা পাচ্ছেন তার সংখ্যা হচ্ছে ৫২৭১ জন। কিন্তু এই বার্ধক্য ভাতার জন্য যে সমস্ত বৃদ্ধ এ্যাপ্লিকেশান করছেন তার সংখ্যা হচ্ছে ১৪,৫২৮ জন। সমাজের এই দুর্বল অংশের মানুষের কথা আমরা দীর্ঘ তিন দশক ধরে শুনিনি। কিন্তু আজকে এই আন্তর্জাতিক প্রতিবন্ধী দিবসের প্রাক্কালে বামফ্রন্ট সরকার এই বার্ধক্য ভাতা দেওয়ার কথা ঘোষণা করেছেন এবং দিচ্ছেন। আর আন্তর্জাতিক প্রতিবন্ধী বর্ষ থেকে শুরু হয়েছে ত্রিপুরা রাজ্যে ব্লাইণ্ড এবং হ্যাণ্ডিক্যাপদের ভাতা দান। কিন্তু আশ্চর্য্যের বিষয় এই যে, প্রকৃতির রূপসুধা দর্শন থেকে বঞ্চিত, সেই অন্ধদের কে সাহায্য করার জন্য কেন্দ্রীয় সরকার ত্রিপুরা সরকারকে একটি পয়সাও দিচ্ছেন না। তা সত্ত্বেও এখানকার জনদরদী মন্ত্রীসভা সমাজের এই অপাংক্তেয়, অবহেলিত, যারা পিতা মাতার কাছ থেকে স্নেহের বদলে পায় অবজ্ঞা সেই অন্ধদের সম্পর্কেও চিন্তা ভাবনা করছেন এবং তাদের পেনশান দেবার ব্যবস্থা করছেন। কেন্দ্রীয় সরকার কিন্তু অন্ধদের জন্য সহানুভূতি জ্ঞাপন করেছে, কিন্তু একটা পয়সাও তারা দিচ্ছেন না। এই হাউসে প্রশ্ন-উত্তর আলোচনা কালে এই বিষয়টা পরিস্কার হয়ে গেছে। ত্রিপুরার বামফ্রন্ট সরকার এই অন্ধ মানুষদের সাহায্যদানের জন্য বরাদ্দ চেয়েছেন তখন কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে

চিঠি দিয়ে জানিয়ে দিয়েছেন যে এই ব্যাপারে টাকা বরাদ্দ করা সম্ভব হবে না। আজকে এই এসেম্বলীতে এটা প্রকাশ পেয়েছে। এতবড় উপহাস এত বড় একটা অপমান মানব সভ্যতার এতিহাসে আজ পর্যন্ত দেখা যায় নি। আজকে বামফ্রন্ট সরকার তাদের দুখে দুঃখিত, তাদের দুঃখকে উপভোগ করার চেষ্টা করছেন। আজকে আমরা দেখতে পাই অন্ধরা যখন তাদের দাবী নিয়ে দিল্লীতে মিছিল করে, তখন তাদের সেই মিছিলের উপর কেন্দ্রীয় সরকার লাঠি পেটা করে অন্ধদেরকে আহত করে হাসপাতালে পাঠানো হয়। আজকে এই আন্তর্জাতিক প্রতিবন্ধী বর্ষে যেখানে প্রতিবন্ধদের উপর লাঠিপেটা করা হয় সেখানে প্রতিবন্ধীদিগকে উপহাস করা ছাড়া আর কি করা হয়। শুধু তাই নয়, আমরা দেখেছি ভারতবর্ষে কংগ্রেস (ই) শাসিত রাজ্যে অন্ধ সৃষ্টি করার কারখানা তৈরী করা হয়েছে। পত্র-পত্রিকায় আমরা দেখেছি বিহারের ভাগলপুরে সমস্ত মানবতাকে বিসর্জন দিয়ে সেখানকার কংগ্রেসী (ই) মন্ত্রীরা তাদের গুণ্ডাবাহিনী দিয়ে লোকের চোখ তুলে নিয়ে অন্ধত্ব সৃষ্টি করছে। অথচ এত বড় একটা ঘটনা ঘটে গেল, কিন্তু সেই অপরাধীদের আজ পর্যন্ত জন সমক্ষে তুলে ধরা হয় নি। যে সমস্ত লোকদেরকে অন্ধ করা হয়েছে সরকার তাদেরকে আর্থিক সাহায্য দিচ্ছেন। কিন্তু যার চোখ গেছে তো সব গেছে। যে পিতার উপার্জন ক্ষম ছেলেটাকে অন্ধ করে দেওয়া হয়েছে, সে তো আর তার ছেলে ফিরে পাবে না, যে স্ত্রীর স্বামীর চোখ গেল এই কংগ্রেসী জঙ্গী শাসনে, তার তো সুখের স্বপ্ন বিসর্জন দিতে হল। কিন্তু সরকারের আর্থিক সাহায্য দিয়ে তো আর চোখ ফিরে পাবে না। আজকে এই অবস্থা চলছে সমস্ত ভারতবর্ষ জুড়ে। আর্থিক দিক থেকে পেছনে পড়া একটি রাজ্য, ত্রিপুরা, যে রাজ্যে অপুষ্টি জনিত রোগের ফলে কিছু লোক অন্ধত্ব প্রাপ্ত হয়, তাদের কথাও বামফ্রন্ট সরকার চিন্তা করছেন, তাদের দিকে যাতে সাহায্যের হাত বাড়িয়ে দেওয়া যায় তার চেষ্টা করছেন। মি: স্পীকার স্যার, ভারতবর্ষে প্রচুর অন্ধ আছে প্রায় ১ কোটির মতো হবে। কিন্তু এই অন্ধদের সম্পর্কে কেন্দ্রীয় সরকার কোন চিন্তা বা কোন পরিকল্পনা করেছেন কিনা আমি বুঝতে পারছি না। শুধু উপদেশ বাণী পাঠালেতো চলবে না, সেটাকে কি করে কার্যকরী করা যায় তার জন্য আর্থিক বুনিয়াদ গড়ে তুলতে হবে, ইন্‌ফ্রাষ্ট্রাকচার সমস্ত রকম সাহায্য কি ভাবে দেওয়া যায় যাতে অন্ধরা কাজ করতে পারে, তাদের শিক্ষা দেওয়ার জন্য স্কুল হয়েছে কিনা, বোর্ডিং হয়েছে কিনা এই সমস্ত জিনিষগুলি আজকে বিবেচনা করতে হবে। প্রতিবন্ধীদের জন্য এখানে স্কুল করা হয়েছে, তাদের জন্য বর্ডিং করা হয়েছে কাজেই এই সমস্ত জিনিষ আজকে বিবেচনা করতে হবে। বিবেচনা করে দেখতে হবে এখানে প্রতিবন্ধীদের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে আমি বলছি এই টাকায় এই কাজ সম্পূর্ন করা যাবে না। কারন এমন অনেক অন্ধ প্রতিবন্ধী আছে যাদের এপ্লিকেশান এখনও এখানে এসে পৌছায়নি কারন যে অন্ধ তার পক্ষে সম্ভব নয় তাড়াতাড়ি করে ফটো তোলা, এপ্লিকেশান করা এবং সমস্ত কাজগপত্র ঠিক করে পাঠানো কাজেই এই সব অন্ধ প্রতিবন্ধীদের এপ্লিকেশান দেওয়া কি ভাবে দিতে হবে সেটা আমি বামফ্রন্ট সরকারকে চিন্তাভাবনা করতে অনুরোধ করবো, যাতে অন্ধপ্রতিবন্ধীরা যে যেখানে আছে সেখানেই যেন তাদের এপ্লিকেশান নেওয়ার

ব্যবস্থা করা হয়। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি আরও ২।১টি কথা বলবো সেটা হচ্ছে মাইনর ইরিগেশান সম্পর্কে। যে বিরাট খরা হয়ে গেল সমস্ত জায়গায়, আমরা দেখেছি কৃষি ব্যাপারে কিছু বীজ ধান দেওয়া হয়েছে। মাইনর ইরিগেশানে কিছু পাম্প সেট দেওয়া হয়েছে, বিভিন্ন জায়গায় পাম্প সেট দেওয়া হয়েছে কিন্তু বিদ্যুৎ সর্বের অনুপস্থিত তার ফলে জল উঠছে না এবং ফসল করা যাচ্ছে না। তাই আমি এখানে বামফ্রন্ট সরকারের কাছে সুনির্দ্দিষ্ট অভিযোগ করছি আমি সাত্র্যমে দেখেছি মাইনর ইরিগেশানের যতগুলি পয়েন্ট আছে, সমস্ত পয়েন্টই অচল হয়ে আছে বিদ্যুৎ বিভাগের দুর্ব্বলতার জন্য। কাজেই বিদ্যুৎ বিভাগের সেই দুর্ব্বলতাকে যত তাড়াতাড়ি সম্ভব দূর করতে হবে তা না হলে খরার জন্য যে ক্ষতি হয়েছে সেই ক্ষতিকে পুষিয়ে নেওয়া যাবে না কাজেই সেই ক্ষতিকে পুষিয়ে নেবার জন্য এখনই চেষ্টা করুন এবং আমার মনে হয়—

মিঃ ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে। আপনি বসুন। আরও অনেক মাননীয় সদস্য আছেন তাদেরও বলতে হবে।

শ্রীসুনীল চৌধুরী :—কাজেই বিদ্যুৎ ডিপার্টমেন্টের যে কাজ সে কাজ যদিঠিক মতো করা না হয় তাহলে এই সমস্যার সমাধান করা যাবে না। তাই আমি মনে করি এই ব্যাপারে সরকারকে চিন্তা ভাবনা করতে হবে এবং তার মাধ্যমে সমস্ত জিনিষটা পরিচালনা করা যায় তাহলে হয়তো বিদ্যুৎগ্রামে গ্রামে কিছু পৌছে দেওয়া যাবে কৃষি কাজে যদি স্প্রে মেশিন ব্যবহার করা যায় তার ফলে কৃষি কাজে যে অগ্রগতি হবার কথা সে অগ্রগতি করা সম্ভব হবে এবং যে ক্ষতি আমাদের হয়ে গেছে সেটা বোধহয় কিছুটা আমরা সংশোধন করতে পারবো কাজেই এই ব্যাপারে চিন্তা করার জন্য আম মাননীয় বিভাগীয় মন্ত্রী মহা শয়কে অনুরোধ করছি। মার একটা কথা বলে আমার বক্তব্য শেষ করছি। সেটা হচ্ছে বাংলাদেশ থেকে আগত রিফিউজিদের নাকি সঠিকভাবে বামফ্রট সরকার সাহায্য করতে পারছেন না কাজেই আমি শরনার্থীদের সাহায্যের একটা হিসাব এখানে দিচ্ছি :—

চাল ৫০০ গ্রাম, ডাল ১০ গ্রাম, লবন ২০ গ্রাম, মাষ্টার ওয়েল ১০ গ্রাম, মরিচ ৫ গ্রাম, পটেটো- ১৫০গ্রাম, পেয়াজ- ২৫গ্রাম, কেরোসিন তৈল ৫ গ্রাম, ড্রাই ফিস ৫ গ্রাম, সাবান বার ১ইঞ্চি। এই হচ্ছে বড়দের জন্য বরাদ্দকৃত জিনিষের পরিমান এবং তার অর্দ্ধেক ছোটদের দেওয়া হচ্ছে। এই হচ্ছে দৈনিক হিসাব। কাজেই মাননীয় বিরোধী সদস্যদের বলছি আপনারা একটু লক্ষ্য করলেই বুঝতে পারবেন সাহায্য ঠিকভাবেই করা হচ্ছে এবং তাদের যাওয়ার সময় নগদ টাকা দেওয়া হয়েছে, ইউটেনসিল দেওয়া হয়েছে এবং কাপড় দেওয়া হয়েছে।

মিঃ ডেপুট স্পীকার :—মাননীয় সদস্য আপনি বসুন আপনার সময় শেষ হয়েছে।

শ্রীসুনীল চৌধুরী ;—কাজেই বাংলাদেশের শরনার্থীদের সম্পর্কে এই রকম কোন অভিযোগ আমাদের জানা নেই। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আর একটা কথা বলে আমি এখনই শেষ করছি। বাংলাদেশের সীমান্তে যেভাবে চুরি ডাকাতি হচ্ছে সেই চুরি ডাকাতি যদি প্রতিরোধ করতে হয় তাহলে বি.এস.এফ আরও বাড়াতে হবে। বাংলাদেশের

সীমান্ত থেকে প্রায় ১০ কিলোমিটার দূরে আমাদের বি.এস.এফ ক্যাম্প, তার ফলে প্রতি দিনই আমাদের সীমান্তে চুরি-ডাকাতি হচ্ছে। আর আসামে আমরা দেখতে পাই প্রতি তিন কিলোমিটার দূরে বি.এস.এফ ক্যাম্প আর ত্রিপুরা রাজ্যে ৮-১০ কিলোমিটারের মধ্যেও বি.এস.এফ ক্যাম্প দেখা যায় না কাজেই আমার বক্তব্যের সঙ্গে আরও বি.এস. এফ ক্যাম্পের যে প্রয়োজন আছে সেটা যোগ করতে চাই। সর্ব্বশেষে ডিমাণ্ডগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :--মাননীয় সদস্য আপনাদের অনুরোধ করছি আপনারা ১০।১২ মিনিটের মধ্যে বক্তব্য শেষ করবেন। মাননীয় সদস্য শ্রীরতি মোহন জমাতিয়া।

কক বরক

শ্রী রতিমোহন জমাতিয়া : মান গীনাং ডেপুটি স্পীকার স্যার,—থাংনাই ফেব্রুয়ারীনি ১২ তারিখ অর' মান গীনাও রাঙ মন্ত্রী যে Supplimentary Demand তুবুমানি আবন' আও গসিনাঅয় মানয়া। কারন বামফ্রন্ট সরকার Tripura Autonomous District Council Bill যে অরনি' উপজাতি গোষ্ঠীর কাহামখেই খীলাইওনানি বাগীই যে অরনি' Bill তুবুমানি অরনিঅ বরগ কতর কতরখেই কক ছাও যে, স্ব-শাসিত জেলা পরিষদ নির্বাচন কাহামখেই আংখা হীনাই। এবং স্ব-শাসিত জেলা পরিষদনি বিছিংগ যারা বরগ তংনাই পাহাড়ী আংখাং বাঙালী আঙথাঙ যারা তংনাই বরগ-ন কাহাম খীলাইনানি বাগীই চেষ্টা নাওই মানয়া ১৯৮২—৮৩ সালনি বাগীই যে বরাদ্ধ খীনাইজাক ১৫ লক্ষ রাঙ। কিন্তু অরনি' চাঙ মুগ' গতবার' চাঙ যখন ১৯৮১—৮২ সালনি বাগীই মোট বাজেট রীমানি ৭ কোটিনি উপর লাইজাক। তাবুক ব আহাই ন ব-বাই কুলকায়া খীনাই হাই-ন হাই ১৫ লক্ষ রাঙ ছান ফিওকা। অ ১৫ লক্ষ রাঙ ছানমাবাই আগি যে তংমানি বন্-ন ব রালাহা হীনখেনাই ৭ কোটি লাই থাংগ। অথচ এদিকে চাঙ মা হীন' জেলা পরিষদনি বাগীই মাত্র ১৫ লক্ষ রাঙ, আব অরনি' নাইদি কুলুকলিয়া আংগাই বরগ তাই আছোক রাঙ-নাইকিক, ১৫ লক্ষ টাকা। ত্রিপুরা' পুলিশন রাঙ রীওই পুলিশনি শাসনবাইন অরনি বরগ রগন শাসন খীলাই তংনাই আহাই হীনাই বরগ খা কামানি বাগীই ন জেলা পরিষদনি বিছিংগন' উন্নতি খীলাইনা নাইয়াওই পুলিশনি বরগ রগন তৈইবছে রাঙ কীবাঙ তুবুতই পুলিশনি শাসন খীলাইমানিন পুলিশ ন কারেম দা খীলাই মান'। আবনি বাগীই ন বরগ তাবুক পুলিশ খাতে রাঙ কীবাঙ ছানঅ। কাজেই মানগীনাঙ ডেপুটি স্পীকার স্যার আঙ অমন' অংশ গ্রহন খীলাইওই মান গীনাও সদস্য তপন বাবু হীনাই থাংকা যে ত্রিপুরা' শিক্ষা উন্নতি যথেষ্ট আং থাংলাহা, বিশেষ করে ওকলক' ওছল'জাগ পাহাড়ী রগনি "কক বরক" আবন ব প্রশংসা খীলাই থাংকা। কিন্তু আং অরনি অ হীনজা নাই অ তাবুক পর্য্যন্ত ত্রিপুরা, কমিটি স্কুল বোর্ড কক বরক স্কুল হীনাই স্বীকার খীলাইজাকখা। আহাইখেই কক বরক স্কুল কোনাই থ। বাহাইকেবা হীনবা মাননীয় সদস্য তপন বাবু যে ক্লাস ওয়ান থেকে ক্লাস ফাইব' জরা প্রত্যেকটা স্কুল' ন কক বরক স্কুল তংগ হীনাই ছাওই থাংকা। তিনি শিক্ষামন্ত্রী পর্য্যন্ত অচিই মা তংখা যে এমন একটা

স্কুল যে নিৰ্দ্দিষ্ট পড়িরাই তংগ হীনাই চাঙ গচিই মানয়া। আহাইছে হীন' হীনখে ও তপন বাবু বাহাইকে অ কক ন ছাওই মানছালা? কাজেই অমহাই ওয়ানছকওই ন চাঙ মা হীন' বাহাইকে অর' "কক বরক নিযুক্ত খীলাই যারা বামফ্রন্টনি বরগ সম্পূর্ণ গচিই নাই মানখেই বরগনি বরগ। বরগ যদিন' ভুল কাজ খীলাইওই তংকান, বরগতাই বরগ ন রমনানি চেষ্টা নাইয়া। অমন চাঙ নুকুখা। কাজেই রাঙ চাওই তংমানি লগে লগে অমতাই খেই তাই ওয়াইছা ওয়ানছুকনী বাস্তা। যাতে করে প্রত্যেক বরকন শিক্ষা দীক্ষা অগ্রসর আংগাই মাননাআই বনি বাগাই চেষ্টা খীলাইখা হীনখে রাঙ বাই মানি কোন বরগনি আপত্তি কারাই। কিন্তু এইভাবে যার যার জাতি গোষ্টি, যার যার আত্মীয় স্বজন, ন রাঙ রীনানি বাগাই চেষ্টা তুইফাইমানি অ-ন বুচিনা হীন খেলাই Supplimentary Bill তুইফাইমানি ব-ন বুচিই নাইলাহা হীনখেলাই গচিই নাই মাননানি সম্ভবয়া। কাজেই মান গানাও ডেপুটী স্পীকার স্যার, অরনি অ চাঙ তেইব নুগ' যেভাবে পুলিশনি দুর্নীতি চলিই তংখা জাগা জাগা' পুলিশন, বহরতই ব বরগ নিষ্ক্রয়খেই নারাকতই এবং জাগা জাগা, এমন ভাবে শাস্তি ব খীলাই অ। যে বামফ্রন্ট দলনি বরগয়া যদি বরগনি মুঙওই কোন জাগা, মিথ্যা কেই রীই বীলাহা হীনখেলাই বরগনি বাগায় পর পর শক্ত অভিযোগ আংছিনাই। অতএব অনেক আবতাই বরগনি দলনি বরগ জড়িত তংখা হীনখে পুলিশ আজাগা, নিষ্ক্রয় তংগ। আবনি বাগাইন ও পুলিশ ন যাগ নাবাকনা বাগাই ন য়াকা মচমওই নারাকনানি বাগাই বরগ অতিরিক্ত রাঙ মা ছানফির, ১৫ লক্ষ রাঙ। বরগ তাই ওয়াইছা স্ব-শাসিত জেলা পরিষদ নি বিল্ডিংগ তেইব রাঙ বারিরাই রীলাহা হীনখেলাই চিনি কোন' আপত্তি কারাই আংখামো। অবশ্য বরগন ব আও মা হীন, যেভাবে হীন মানি আবন' আও চাজাকয়া। তবে বরগ অনেক খরা সাংঘাতিকভাবে মোকাবিলা খীলাইখা। তাবুক চাঙ নুকখা যে, নোয়াবাড়ী হাই স্কুল গানা অ তাবুক চাও নুকখা যে, নোয়াবাড়ী হাই স্কুল গানা অ একটা পাম্পসেট মেসিন তংগ। ও মেসিন বাই আ গানাগানি মাই বরমানি কক কিন্তু এই যে লাই থাংনাই খরা, যে খরা আংগাই থাংমানি ও খরা ন মোকাবিলা খীলাইনানি বাগাই কোন, ব্যবস্থা নায়া। যাতে আর, তাই সাল্লাই রীই মানখা হীনখেই কুচুক জাগা তংমানি বেবাক ন মাই বরনানি ব্যবস্থা খীলাই মানখামো। কিন্তু অরনি অ চাঙ নুকুয়া আর, উপজাতি যুব সমিতিনি এলাকা হীনাই খরানি কোন' মোকাবিলা খীলাই জাকয়া। আর, পিয়াছড়ানি তাই য়রাই তংমানি বাই আর তাই বোনি তাই অরাই তংমানি বাইহে আরনি এলাকানি বরগরগ মাই বরাই তংগ। কিন্তু সঠিকভাবে আর, খরা মোকাবিলা খীলাই নানি বাগাই সরকার কোনো চেষ্টা নায়া, কাজেই অমহাই তমুঙ তংমাবাই বরগ খরা মোকাবিলা খীলাই মানয়া। আবনি বাগাই ন আও মা হীন, প্রত্যেকটা জাগা, ন রীদি। এই যে বিভিন্ন দফা তুই বরগ, ন আলোচনা খীলাইনানি তাবুক আনি পক্ষে অসম্ভব। কারণ চাও অত ম সময় কম মান.। আবন, তাই ওয়াইহা নরকনি থানি কবক না নাইও যাতে রাঙ জরিমানি লগে লগে বীথা ন কীচাং কারাগ খ.লাইওয় পাস্তিদি যে ২২ লক্ষ বরক যে তংনাই অ প্রিথুরাকি উন্নতি নি বাশীষ যাতে কহোম আংনানি বাগায় পেশ খীলাইমানি অ বাজেট ন ফুল কিন খীলাই নানি বাগাই প্রস্তাব নারাক ওই আনি কক অর-ন পাই রীথা।

—: বঙ্গানুবাদ :—

শ্রী রতিমোহন জমাতিয়া :—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, গত ১২ ফেব্রুয়ারী এই হাউসে মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী যে সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডস্ এই হাউসে এনেছেন সেটাকে মেনে নিতে পাচ্ছি না। তারপর আমরা দেখতে পাই যে, তারা এখানে বড় বড় কথা বলেছে যে স্ব-শাসিত জেলা পরিষদ সুস্থ ভাবেই নির্বাচন হয়েছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, কাজে কর্মে হচ্ছে না এবং যারা স্ব-শাসিত জেলা পরিষদের ভেতরে জাতি-উপজাতি রয়েছেন তাদের জন্য সুষ্ঠ ব্যবস্থা নিতে পারেনি। ১৯৮১-৮২ সালের জন্য ১৫ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। কিন্তু এখানে আমরা দেখতে পাচ্ছি যে, গত বারে ১৯৮১-৮২ সালের জন্য এই বাজেটে প্রায় ৭ কোটির উপর ছিল। এখনও তাই সেই টাকা দিয়ে সংকুলান হয়না বলে আরও ১৫ লক্ষ টাকা চাওয়া হয়েছে। আগের যে টাকা এবং ১৫ লক্ষ টাকা যোগ করলে ৭ কোটির উপর হবে। স্ব-শাসিত জেলা পরিষদের জন্য গত বছরের যে টাকা ছিল সেই টাকা দিয়ে সংকুলান হচ্ছেনা বলে তারা কেন্দ্রীয় সরকারের কাছে আরও ১৫ লক্ষ টাকা চেয়েছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, এ রাজ্যের পুলিশদেরকে বেশী টাকা দিয়ে, খুশী করিয়ে রাখতে চেয়েছে। তার জন্যই জেলা পরিষদের উন্নতির চিন্তা না করে পুলিশকে কিভাবে তাবেদার করে রাখা যায় তার জন্যই তারা অতিরিক্ত টাকা চেয়েছে। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি যে কথা বলতে যাচ্ছি সে হচ্ছে মাননীয় সদস্য তপন চক্রবর্ত্তী বলেছেন যে ত্রিপুরাতে শিক্ষার যথেষ্ট উন্নতি হয়েছে বিশেষ করে অনুন্নত জাতি পাহাড়ীদের "ককবরক ভাষা" সেটাকে তিনি প্রশংসা করেছেন। কিন্তু আমি বলতে চাইযে, এখন পর্যন্ত ত্রিপুরার 'কক্ বরক' ভাষার কোন স্কুল বলে স্বীকৃতি হচ্ছেনা এবং এরকম স্কুল বলে ত্রিপুরাতে এখনও নেই। কিভাবে মাননীয় সদস্য তপন চক্রবর্ত্তী বলতে পারেন যে, ১ম শ্রেণী থেকে ৫ম শ্রেণী পর্যান্ত প্রত্যেকটা স্কুলে 'কক্ বরক' শিক্ষা দেওয়া হচ্ছে? পরে আমরা দেখতে পাচ্ছ যে মাননীয় শিক্ষা মন্ত্রী নিজেই স্বীকার করেছেন যে, ত্রিপুরাতে এ রকম কোন 'কক্ বরক' ভাষার জন্য আলাদা স্কুল নেই। তাহলে তপন বাবু কিভাবে এ কথা বলতে পারেন? তার জন্যই আমাদের বলতে হয় যে যারা 'কক্ বরক' শিক্ষক নিয়োগ হয়েছেন সবাই তাদের দলের লোক এবং তারা ভুল কাজ করলে কিংবা টাকা মারলে ধরবার চেষ্টা নেয়া হচ্ছেনা। এরকম আমরা দেখতে পাচ্ছি। আমি বলব, যারা এ সমস্ত কাজ করে থাকেন তাদেরকে উচিত শিক্ষা দেওয়া হউক। এবং এ ব্যাপারে আর একবার ভেবে দেখুন। শিক্ষার অগ্রসরের জন্য সঠিকভাবে টাকা খরচ করলে তারজন্য কারও আপত্তি থাকবেনা। কিন্তু এভাবে নিজেদের আত্মীয় স্বজনের ভরন পোষণের জন্য যে বিল এনেছে সেটাকে সুক্ষ ভাবে চিন্তা করে দেখলে এটাকে মেনে নেওয়া সম্ভব নয় কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে আমরা দেখতে পাচ্ছি, পুলিশের ভিতর কিভাবে দুর্নীতি চলেছে, কোন কোন জায়গায় তাদের দলের লোক স্কুলে নিস্ক্রিয়ভাবে রেখেছে, আর যারা তাদের দলের লোক নয়, তাদেরকে অত্যাচার চালাচ্ছে। যারা বামফ্রন্ট দলের লোক নয় তাদের যদি থানাতে মিথ্যা কেইস্ হয় তাহলে তাদের জন্য খুবই শক্ত অভিযোগ হবে। আর যারা সি. পি. এমের লোক এসব কেইস জড়িত থাকলেও তাদের বেলায় পুলিশ নিস্ক্রিয়। তার

জন্যই পুলিশকে তাদের দলে রাখার জন্যই অতিরিক্ত টাকা চাওয়া হয়েছে ৭৫ লক্ষ টাকা। তারা যদি স্ব-শাসিত জেলা পরিষদের জন্য আরও বাড়িয়ে দিত তাহলে আমাদের তরফ থেকে কোন আপত্তি থাকতনা। তারা নাকি কত রকম কাজ করছে, এটাকে আমি সমর্থন করতে পাচ্ছিনা। রাজ্য সরকার নাকি খরা মোকাবিলা করছে। এখন আমরা দেখতে পাচ্ছি যে, নোয়াবড়ী হাই-স্কুলের সন্নিকটে একটি পাম্পসেট মেসিন আছে ঐ মেসিন দিয়ে কাছাকাছি জায়গাগুলিতে জল সেচের মাধ্যমে ধান রোপন করার কথা ছিল এবং করতে পারত। কিন্তু এ যে বিগত বৎসরের খরাতে সেরকম কোন ব্যবস্থা নেওয়া হয় নি। বলা বাহুল্য, সেই এলাকা উপজাতি যুব সমিতির এলাকা। তার জন্যই খরা মোকাবিলা হলনা। এ হচ্ছে অবস্থা। সেই এলাকায় পিত্রা ছড়া নামে একটা ছড়া আছে। সেই ছড়ার জল দিয়ে এলাকা বাসীদের ধান রোয়া দিতে হয়েছে। কিন্তু সঠিকভাবে সেখানে খরা মোকাবিলা করার জন্য সরকার চেষ্টা করেনি। এরকম মনোবৃত্তি আছে বলে সেখানে খরা মোকাবিলা করতে পারল না। এ রকম না হয়ে সব জায়গায় জল সেচের সেচেরর ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছি। বিভিন্ন দফা নিয়ে বিশদ আলোচনা করা আমার পক্ষে সম্ভব হচ্ছে না। কারণ আমরা সময় খুব কম নাই। তার জন্যই আপনাদের কাছে আবেদন করতে চাই, যাতে টাকার অঙ্ক বাড়ার সঙ্গে সঙ্গে এবং ২২ লক্ষ মানুষের মঙ্গলের জন্য যে বাজেট আনা হয়েছে সেই বাজেটকে ঠিক ঠিক ভাবে যাতে খরচ করা হয়। এই প্রস্তাব রেখে আমার বক্তৃতা এখানেই শেষ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় :—শ্রী কেশব মজুমদার।

শ্রী কেশব মজুমদার :—মাননীয় ডেপুটি স্পীকার স্যার, সাপ্লিমেণ্টারী বাজেটকে আমি সম্পূর্ণ ভাবে সমর্থন জানাই। বাজেট যখন তৈরী হয় তখন বেশ উদ্দীপনার সৃষ্টি হয়। বছরের শেষ দিকে তার এই গতি ধারাকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য সাপ্লিমেণ্টারী বাজেট তৈরী হয়। সাপ্লিমেণ্টারী বাজেট তৈরী করার সময় বিভিন্ন দপ্তর থেকে হিসাব চাওয়া হয় এবং সেই অনুযায়ী সাপ্লিমেণ্টারী বাজেট তৈরী হয়। কনসৃট্রাকশানের ব্যাপার আছে, ত্রিপুরার শান্তি শৃঙ্খলা বজায় রাখার ব্যাপার আছে। ত্রিপুরার শান্তি শৃঙ্খলা বজায় রাখার জন্য পুলিশের জন্য ব্যয় বরাদ্দ রাখা হয়েছে। পুলিশের ব্যাপারে বিরোধী দলের সদস্যরা নানাসময়ে নানা উপমা তারা আনেন। যেমন আজকে যিনি মুখ্যমন্ত্রী, আজকে যিনি শিক্ষামন্ত্রী বা মন্ত্রীসভার অন্যান্য সদস্যরা যারা আছেন তারা আগে যখন বিরোধী দল হিসাবে ছিলেন তখন তারা পুলিশের জন্য ব্যয় বরাদ্দের ব্যাপারে প্রতিবাদ করেছেন। আজকে আবার তারাই পুলিশের খাতে ব্যয় বাড়িয়ে দিয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি এই সম্পর্কে একটি কথা বলতে চাই, যে আগে পুলিশকে কি ভাবে ব্যবহার করা হয়েছে এবং বর্তমানে আমরা পুলিশকে কি ভাবে তৈরী করতেচাই। অতীতের দিকে আমরা যদি ফিরে তাকাই তাহলে দেখতে পাই, পুলিশকে কিভাবে গণতান্ত্রিক আন্দোলনে ব্যবহার করা হয়েছে। পুলিশ, যেখানে মিছিল হয়েছে, মিটিং হয়েছে তাকে প্রতিহত করেছে, তার বিরোধীতা করেছে। কিন্তু বর্তমানে আমরা পুলিশকে কায়েমী স্বার্থান্বেষী ব্যাক্তিদের বিরুদ্ধে, দুর্নীতি পরায়নদের বিরুদ্ধে, সমস্ত দুর্নীতিকে আড়াল করার জন্য আমরা পুলিশকে ব্যবহার করছি। আজকে বামফ্রণ্ট চেষ্টা করছে পুলিশকে গণতান্ত্রিক শক্তির পক্ষে আসার জন্য, যাতে করে গনতান্ত্রিক আন্দোলনের প্রতি আর কোন

আঘাত না আসে। কায়েমী স্বার্থান্বেষী ব্যক্তিদের বিরুদ্ধে কিভাবে ব্যবস্থা নেওয়া যায়, বামফ্রন্ট সরকার সেই ভাবে পুলিশকে তৈরী করতে চাইছে। আর এই জিনিষটা তারা বুঝতে পারছেন না বলেই যুক্তিহীন কথা বলতে পারছেন। আমরা চাই পুলিশকে গনতান্ত্রিক শক্তির পক্ষে ব্যবহার করতে এবং তাদেরকে এইভাবে ব্যবহার করতে হলে, তাদের সমস্ত সমস্যার কথা আমাদেরকে চিন্তা করতে হবে, তাদের সমস্ত সুযোগ সুবিধার দিকে লক্ষ্য রাখতে হবে। কাজ করতে গিয়ে তাদেরকে কি কি অসুবিধার সম্মুখীন হতে হয় সেগুলি আমাদেরকে বুঝতে হবে। তাদের জন্য আমাদেরকে এমন পরিস্থিতি তৈরী করতে হবে যাতে করে তারা বুঝতে পারে যে, তারা সমাজ বহিভূত নয়, তারাও মানুষেরমত বাঁচতে পারবে। তাদের মনের মত পরিস্থিতি তৈরী করার জন্য বামফ্রন্ট সরকার সমস্ত রকমের ব্যবস্থা অবলম্বন করেছেন। আর এই ব্যবস্থাটা শুধু ত্রিপুরা রাজ্যে ও পশ্চিম বঙ্গেই দেখা যায়, অথচ ভারতবর্ষের মধ্যে ২২টা রাজ্য আছে, আর তার বিভিন্ন জায়গায় কংগ্রেস রাজত্ব রয়েছে। সেখানে আমরা দেখেছি যে, কিভাবে তারা পুলিশের উপর অত্যাচার করছে এবং নিজেদের স্বার্থে কিভাবে তাদেরকে ব্যবহার করছে। আজকের এই অর্থনৈতিক অবস্থার দিনে যেখানে পুলিশরা আন্দোলন করতে বাধ্য হয়েছে সেখানে কংগ্রেস সরকার বি. এস, এফ ব্যবহার করে পুলিশকে শায়েস্তা করছে। এইভাবে তারা পুলিশকে মানুষের কাছ থেকে দূরে সরিয়ে রাখার চেষ্টা করছে। আর এদিকে ত্রিপুরা ও পশ্চিম বঙ্গের দিকে তাকিয়ে দেখুন এরা তাদের সমস্ত সমস্যার কথা কিভাবে চিন্তা করে। এরা তাদেরকে গনতান্ত্রিক মানুষ বলে মনে করে। আর আমাদের বিরোধী দলের লোকরা যখন দেখছে যে, তারা আর পুলিশকে তাদের দুর্নীতির কাজে লাগাতে পারছে না, তখন তারা পুলিশের বিরুদ্ধে নানা অপবাদ প্রচার করতে শুরু করেছে। তবে আমিও বলব না যে পুলিশের সমস্ত দুর্নীতি বন্ধ হয়ে গেছে, কিছু কিছু দুর্নীতি এখনও তাদের মধ্যে আছে, তবে তার সংখ্যা খুব কম। আমরা দেখেছি যে, আজকে ত্রিপুরার পুলিশ বাহিনী জনগনের স্বার্থে এগিয়ে আসছেন। আমাদের এখানে যেহেতু আমলা তন্ত্রে বিশ্বাসীরা পুলিশকে তাদের দুর্নীতির কাজে ব্যবহার করতে পারছে না এবং ত্রিপুরা সরকার যেহেতু পুলিশদের আন্দোলনকে দমানোর জন্য বি, এস, এফ ব্যবহার করছে না, সেহেতু ত্রিপুরার বিরোধী দলের নেতাদের গাত্রদাহ শুরু হয়ে গেছে। এমন কি পুলিশের সমস্ত সমস্যা পূরন করার জন্য যে টাকার প্রয়োজন কেন্দ্রীয় সরকারও তা দিচ্ছেন না বার বার আবেদন করা সত্বেও। যাই হোক আমাদেরকে তাদের কাজ করার মত উপযুক্ত পরিবেশ তৈরী করতে হবে, কারণ আমরা দেখেছি পুলিশকে গভীর জঙ্গলে গিয়েও কাজ করতে হয়, ফলে তাদের পরিবারের সমস্ত লোকরা থাকে এক জায়গায় আর তারা থাকে আর এক জায়গায়। কাজেই তারা যাতে পরিবার নিয়ে থাকতে পারে আমাদেরকে তার ব্যবস্থাও করতে হবে। ত্রিপুরার অনেক দুর্গম এলাকাতে তাদেরকে কাজ করতে হয়, তা সেখানে কাজ করতে গিয়ে যাতে তাদের কোন অসুবিধা না হয় তার দিকেও আমাদেরকে লক্ষ্য রাখতে হবে।

ত্রিপুরার ২০ লক্ষ মানুষ জানে যে, আগে ইঞ্জিনীয়াররা কোন কাজ করতে পারতো না

বা করতে চাইত না, ফলে ত্রিপুরার কোন কাজ সুষ্ঠ্ভাবে হতো না। এমন কি কাজ করার সমস্ত প্রয়োজনীয় জিনিষ ইঞ্জিনীয়াররা আগে পেত না, তাই তাদের কাজ করা ও হত না। কিন্তু আজ আমরা এমন পরিবেশ তৈরী করেছি যাতে করে ইঞ্জিনীয়াররা সুষ্ঠ্ভাবে তাদের কাজ করতে পারে, তাদের সমস্ত প্রয়োজনীয় জিনিষ তারা না চাইতেই হাতের কাছে পেয়ে যাচ্ছে। যার ফলে যেমন ত্রিপুরাতে অনেক কাজ হচ্ছে, তেমনি তাদের জন্য বরাদ্দকৃত সমস্ত টাকা ও শেষ হয়ে গেছে।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা জানি ত্রিপুরা রাজ্যে যে পুলিশ বাহিনী রয়েছে তা দিয়ে ৯০০ কিলো মিটার দীর্ঘ এই ত্রিপুরাকে চালানো সম্ভব নয়, কারন ত্রিপুরার দুষ্কৃতিকারীরা যেভাবে তাদের দুষকর্ম শুরু করেছে তাতে করে পুলিশের পক্ষে সব কিছু সামলানো আর সম্ভব হচ্ছে না। যার জন্য আমাদেরকে সি, আর, পি এনে রাখতে হয়। এবং তার জন্য কেন্দ্র থেকে টাকা আনতে হয়। কিন্তু পুলিশের জন্য খরচ করা টাকা রাজ্য সরকার কেন্দ্র থেকে পায়নি। পুলিশের বিরুদ্ধে কেন্দ্রের এই বিমাতৃ সুলভ মনোভাব পুলিশের পক্ষে এবং রাজ্য সরকারে পক্ষে দু:খ জনক ব্যাপার।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা জানি ত্রিপুরায় যে বর্ডার এরিয়া রয়েছে, সেখানে হরদম চুরি, ডাকাতি, ছিনতাই হচ্ছে, তাই তাকে রক্ষা করার জন্য আমাদের আরও ফৌজ দরকার, কিন্তু কেন্দ্রীয় সরকার তা না করে বলছেন যে, বর্ডারে নাকি তা কাটার বেড়া দিয়ে বর্ডারকে করা রক্ষা করবে। কিন্তু আমার মনে হয় শুধু তারকাটার বেড়া দিয়ে বর্ডারের নিরাপত্তা রক্ষা করা যাবে না। তাই আমি মনে করি আমাদের আরও বর্ডার সিকিউরিটির প্রয়োজন আছে। ত্রিপুরা রাজ্যের বর্ডারে ৭ কিলোমিটার পর পর কেম্প আছে, তাদের সমস্ত সুবিধার দিকে লক্ষ্য রাখতে গিয়ে ত্রিপুরা সরকারকে আরও বেশী টাকা খরচ করতে হয়। তা আমি মনে করি আরও কাছে কাছে কেম্প তৈরী করা গেলে হয়তো চুরি ডাকাতি কিছুটা বন্ধ করা যাবে। আর তার জন্য কেন্দ্র থেকে আরও বেশী টাকা আনার প্রয়োজন আছে।

তারপর আমি আগে জানতাম যে, কুকুরে কামড় দিলে জলাতঙ্ক রোগ হয়' কিন্তু এখন দেখছি যে, সমন্বয় দেখলে কংগ্রেসের আতংক সৃষ্টি হয়। কারণ আমরা দেখছি যে, কংগ্রেসের যত বড় ছোট নেতা আছেন তারা সমন্বয়ের ভয়ে অস্থির হয়ে আছে, তাদের সকলেরই মুখে শুধু সমন্বয়ের কথা শোনা যায়। কিন্তু তাদের জানা দরকার যে, অত সহজে সমন্বয়কে শেষ করা যাবে না, ত্রিপুরাতে আজ সমন্বয় এত বেশী প্রভাব বিস্তার করেছে যে তাদের পক্ষে সমন্বয়ের বীজ ত্রিপুরা থেকে উপরে ফেলা সম্ভব নয়। সমন্বয়ের পতাকা চিরদিন এই ত্রিপুরার বুকে উড়বে, বরং সমন্বয়ের প্রভাবে আজকে ত্রিপুরা থেকে সমস্ত বিরোধী দলগুলি লুপ্ত হয়ে যাচ্ছে। ত্রিপুরা রাজ্য থেকে আজ কংগ্রেস নিক্ষিপ্ত হয়ে গেছে, উপজাতি যুব সমিতি নিক্ষিপ্ত হয়ে গেছে, ত্রিপুরা রাজ্য জুড়ে আছে শুধু সমন্বয় কমিটি। ওরা জঙ্গলে নিক্ষিপ্ত হবেন এতে কোন সন্দেহ নেই। এ হচ্ছে ইতিহাসের শিক্ষা। মানুষের কাছ থেকে টি, ইউ-জি এস একেবারে জঙ্গলের মধ্যে নিক্ষিপ্ত হয়ে গেছে। এটা না

বলাই ভাল কারণ এটা বলার আর অপেক্ষা রাখে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আজকে গণতান্ত্রিক শক্তির পক্ষে, প্রতিক্রিয়াশীল শক্তির বিরুদ্ধে পুলিশকে আরও বলিষ্ট হাতে লাঠি ধরতে হবে। পুলিশকে আরও বলিষ্ট ভূমিকা নিতে হবে। তাই পুলিশের জন্য এখানে সাপ্লিমেণ্টারি ডিমাণ্ডে যে ব্যয় বরাদ্ধ চাওয়া হয়েছে তাকে আমি সমর্থন করি এবং এ বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য মতি লাল সরকার।

শ্রীমতিলাল সরকার :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় ১৯৮২ সালের জন্য যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ এনেছেন আমি তকে সমর্থন করি। এই ব্যায় বরাদ্ধের মধ্যে বিভিন্ন দপ্তরের সরকারী কর্মচারীদের এডিশনাল ডি, এ, ইত্যাদি বাবৎ যে অতিরিক্ত অর্থের প্রয়োজন তার জন্য এখানে ব্যায় বরাদ্ধ চাওয়া হয়েছে সেটাকে আমি সমর্থন করি। সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই যে, যে ত্রিপুরা রাজ্যের কর্মচারীদের আন্দোলনের যে দীর্ঘ ভূমিকা গণতন্ত্রকে শক্তিশালী করার জন্য সেটা অতি তাৎপর্যপূর্ণ। কংগ্রেস আমলে বিভিন্ন দুঃশাসনের বিরুদ্ধে দুর্নীতির বিরুদ্ধে তখনকার কর্মচারীরা বলিষ্ট ভূমিকা নিয়েছিলেন। ভারতবর্ষের শ্রমজীবি মানুষের উপর হচ্ছে ভারতবর্ষের অর্থ নৈতিক ব্যবস্থা। কিন্তু ভারতবর্ষের ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার মধ্যে এই সমস্যার সম্পূর্ণ সমাধান সম্ভব নয়। তাই সংগঠিতভাবে সমস্ত শ্রমজীবি মানুষ এই বঞ্চনার বিরুদ্ধে বলিষ্ট ভূমিকা নিয়েছিলেন। তাই আমরা দেখি ১৯৭৪ সালে যেসকল দাবির ভিত্তিতে ত্রিপুরার কর্মচারী সমন্বয় সমিতির লাগাতর ধর্মঘটের ডাক দিয়েছিলেন, সারা ত্রিপুরা রাজ্যে যে বিরাট মিছিল সমাবেশ করেছিলেন তা শুধু কর্মচারীদের স্বার্থ সংক্রান্ত দাবী নিয়েই হয়েছিল না। তাতে দ্রব্য মূল্য বৃদ্ধির বিরুদ্ধেও দাবি ছিল। তাতে কেন্দ্রের বিভিন্ন বঞ্চনার বিরুদ্ধে দাবি ছিল তাতে ত্রিপুরায় রেল সম্প্রসারণের দাবী ছিল এবং ত্রিপুরা রাজ্যের মানুষের বিভিন্ন দাবী ছিল। কাজেই কর্মচারীদের ভূমিকা সমাজের ভূমিকা হিসাবে ভাবতে হবে। তাই ১৯৭৪ সালের লাগাতর ধর্মঘটের সময় শ্রমিক, কৃষক, ছাত্র, যুব, নারী সবাই লাগাতর ধর্মঘটের পাশে এসে দাঁড়িয়েছিল কংগ্রেস সরকারের বিরুদ্ধে বিভিন্ন দুর্নীতির বিরুদ্ধে এই যে লাগাতর ধর্মঘট, সে ধর্মঘটের জন্য ছাটাই, সাসপেনশন, ভয়-ভীতি, সন্ত্রাস, হামলা সুখময় সরকার কর্মচারীদের উপর করেছিল কিন্তু তাতেও তাদেরকে পিছু হটতে বাধ্য করতে পারেনি। সুখময়বাবু, শচীনবাবু, সমীরবাবু, বরং তারা টুকরো টুকরো হয়ে ভেঙ্গে গিয়েছে। শ্রমজীবি মানুষের আন্দোলন রুখতে গিয়ে প্রতিক্রিয়াশীল শক্তি এভাবে ভেঙ্গে যায় এটাই নিয়ম। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কথায় কথায় ওরা ত্রিপুরার কর্মচারী সমন্বয় সমিতিকে আক্রমণ করে। ত্রিপুরার কর্মচারী সমন্বয় কমিটির ইতিহাস, সাধারণ মানুষকে অন্যায়ের বিরুদ্ধে সংগঠিত করার ইতিহাস। সাধারণ মানুষ, শ্রমিক, কৃষক ছাত্র-যুব যেখানে অন্যায়ের বিরুদ্ধে আন্দোলন করছে সেখানেই কর্মচারী আন্দোলন সাহায্যের হাত বাড়িয়েছে। এইজন্য সমন্বয় কমিটির প্রতি তাদের এত আতংক। টি, ইউ, জে, এস সমন্বয় কমিটির বিরুদ্ধে সর্বদা আক্রমণ করছে। জুনের দাঙ্গার সময় আমরা দেখেছি যে উপজাতি এলাকায় যেখানে খাদ্য পৌচ্ছে না, মানুষ বিপন্ন অবস্থায় রয়েছে সেখানে এই কর্মচারী সমন্বয় কমিটির কর্মচারীরা ঝাপিয়ে পড়েছে। দুর্গম এলাকায় খাদ্য পৌছিয়ে দিয়েছে।

আমরা দেখেছি ত্রিপুরার কর্মচারী সমন্বয় কমিটি বিগত দাঙ্গার সময়ে কিভাবে তারা সাধারণ মানুষের মধ্যে শান্তিশৃঙ্খলা ফিরিয়ে আনার জন্যে নিরলসভাবে কাজ করে গেছেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয় আমরা দেখেছি সারা ভারতবর্ষে যখন দ্রব্যমূল্য অস্বাভাবিকভাবে বেড়ে চলেছে তখন কর্মচারী সমাজ এই দ্রব্যমূল্য বৃদ্ধি রোধের জন্য আন্দোলনে ঝাপিয়ে পড়েছেন তখন আমরা লক্ষ্য করেছি বিহারের কর্মচারীরা, উত্তর প্রদেশের কর্মচারীরা, অন্ধ্র প্রদেশের কর্মচারীরা, মধ্যপ্রদেশের কর্মচারিরা, ধর্মঘটে নেমেছেন। আমরা আরো লক্ষ্য করেছি যে শ্রীমতি ইন্দিরা গান্ধী এবং ইন্দিরা কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে কর্মচারীদের উপর নানাভাবে অত্যাচার উৎপীড়ন করেছেন, নাসা, এসমা প্রভৃতি আইন প্রয়োগ করে হাজার হাজার কর্মচারীদের জেলে পুরে দিয়েছেন। হাজার হাজার কর্মচারীদের জেলে রাখার পর আর জেলে স্থান হলনা তারপর বাইরে সামিয়ানা টাঙ্গিয়ে কর্মচারীদের বন্দী করে রাখা হল। এই হল ইন্দিরা কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে কর্মচারীদের আন্দোলনকে দমন করার জন্যে উৎপীড়নের ইতিহাস আর অপর দিকে আমরা দেখেছি ত্রিপুরা এবং পশ্চিম বঙ্গে বামফ্রন্ট সরকার কর্মচারীদের তাদের ন্যায্য ধর্মঘট করার অধিকারকে আরো সম্প্রসারিত করছেন। সুতরাং আমরা সহজেই দেখতে পাচ্ছি ইন্দিরা কংগ্রেস এবং বামফ্রন্ট সরকারের মধ্যে পার্থক্য। আজকে আমরা আরো দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গে এবং ত্রিপুরার বামফ্রন্ট সরকার কর্মচারীদের সার্ভিস কনডাকটস রুলস তুলে দিয়েছেন। আগে এই বাৎসরিক সার্ভিস কনডাকটস্ রুলের মাধ্যমে কর্মচারীদের উপর নানা রকমের অপবাদ আনা হত। কিন্তু এখন আর সে সার্ভিস রুল নেই। এখন সামনাসামনী আলাপ আলোচনার মাধ্যমে তাদের সার্ভিস কনডাকটস সম্পর্কে রিপোর্ট দেওয়া হবে। সুতরাং আমরা দেখেছি আজকে কর্মচারীদের মধ্যে বামফ্রন্ট সরকারের এক বন্ধুত্বপুর্ণ সম্পর্ক গড়ে উঠেছে। আর আমরা দেখেছি বিহারে একজন পুলিশ অফিসার সহ ৬০ জন অফিসারকে কংগ্রেস (আই) সরকার বন্ধ করেছেন। তাদের বিরুদ্ধে অভিযোগ তারা নাকি কংগ্রেস (আই) সরকারের দাসত্ব স্বীকার করতে রাজি ছিলেন না।

মাননীয় উপ-অধ্যক্ষ মহোদয়, আমরা দেখেছি আমাদের সরকার যখন তার নীতি মাফিক কর্মচারীদের বদলী করেছিলেন তখন কিছু কর্মচারী সেই বিরোধী দলের ভুল নীতিতে বিভ্রান্ত হয়ে তারা সরকারের বিরুদ্ধে এই বদলির বিরুদ্ধে আদালতে কেস করেছেন। কিন্তু তাদের আদালতে যাবার অধিকার বামফ্রন্ট সরকার করে দিয়েছেন। কাজেই এটাই হচ্ছে কংগ্রেস সরকারের থেকে বামফ্রন্ট সরকারের চারিত্রিক পার্থক্য।

আমরা দেখেছি ত্রিপুরা রাজ্যের এই কর্মচারীরা ত্রিপুরা স্বশাসিত জেলা পরিষদের নির্ব্বাচন নিয়ে সাধারণ মানুষের মধ্যে যে ভুল বুঝা বুঝি হয়েছিল তারা সাধারণ মানুষদের এই স্ব-শাসিত জেলা পরিষদের গুণাগুণ সম্পর্কে বুঝিয়েছেন তাই আমরা দেখেছি নির্ব্বাচনের সময় সকল শ্রেণীর সাধারণ মানুষ নির্ব্বাচনে অংশ নিয়েছেন। এইভাবে ত্রিপুরার বামফ্রন্ট সরকারকে তার গণমুখী ও জনকল্যাণ মুলক কাজকর্মের প্রধান সহায়ক হিসাবে এই ত্রিপুরার কর্মচারী সমন্বয় কমিটি কাজ করে যাচ্ছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বিভিন্ন মিউনিসিপ্যালিটির এবং নোটিফায়েড এরিয়ার কমিটিগুলির এবং গ্রাম পঞ্চায়েতগুলির নির্বাচন করেছেন। এবং এই মিউনিসিপ্যালিটি, নোটিফ্যায়েড এরিয়া কমিটি এবং গ্রামপঞ্চায়েতগুলি আজকে বিভিন্ন প্রকার জনকল্যাণমূলক কাজকর্ম করছেন। যে আগরতলার মিউনিসিপ্যালিটির নির্বাচন আগে কখনও হয়নি বামফ্রন্ট সরকার আসার পর সেই মিউনিসিপ্যালিটির নির্বাচন করেছেন। গণতান্ত্রিক ভিত্তিতে এই নির্বাচন হয়েছে। এই নির্বাচিত মিউনিসিপ্যালিটি আজকে বিভিন্ন প্রকার জনকল্যাণমূলক কাজ কর্ম করছেন। আজকে আগরতলার গলিতে গলিতে পাকা রাস্তা, ড্রেন প্রভৃতি তৈরী করা হয়েছে। দুইটি অনাথশিশু আবাসিক স্থাপন করা হয়েছে। ১২ শয্যা বিশিষ্ট একটি হাসপাতালের প্রতিষ্ঠা করা হচ্ছে। বিভিন্ন নোটিফায়েড এরিয়াতে বেকারদের কর্ম সংস্থান করা, ভূমিহীনদের ভূমির বন্দোবস্ত করা এবং তাদের নানা ধরনের জীবিকা অর্জনের ব্যবস্থা করা হচ্ছে। এই সকল উন্নয়নমূলক কার্য্যগুলি সমাধা করার জন্যে যে অতিরিক্ত ব্যয় হবে তার জন্যে মাননীয় অর্থমন্ত্রী এই হাউসে অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রস্তাব এনেছেন। সুতরাং আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মাননীয় উপাধ্যক্ষ :—মাননীয় সদস্য শ্রী বিদ্যা দেববর্মাকে আমি উনার বক্তব্য রাখতে অনুরোধ করছি।

শ্রী বিদ্যা দেববর্মা ঃ—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডের উপর যে ব্যয়বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে সেটাকে আমি সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমাদের বামফ্রন্ট সরকার আজকে এক নূতন ত্রিপুরা গড়ার জন্যে বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচী গ্রহণ করেছেন। আমরা দেখেছি আগে ত্রিপুরার মানুষ, কৃষক তারা তাদের উৎপাদিত পণ্য বিক্রি করবার জন্যে উপযুক্ত পরিমাণে দাম পেতেন না। বামফ্রন্ট সরকার আধুনিক প্রথায় বাজার তৈরী করে সমবায়ের মাধ্যমে সেই বাজারে কৃষকদের উৎপাদিত পণ্যের বিক্রির ব্যবস্থা করেছেন। তার জন্যে অধিক পরিমানে অর্থের প্রয়োজন আছে।

কৃষির উৎপাদন বৃদ্ধির জন্যে জল সেচের ব্যবস্থা করবার জন্যে এবং গ্রামে গ্রামে বিদ্যুৎ সরবরাহ করবার জন্যে অধিক পরিমানে বিদ্যুৎ উৎপাদনের জন্য সরকার বিভিন্ন কর্মসূচী গ্রহণ করেছেন।

( নেপথ্যে-নগেন্দ্র জমাতিয়া ঃ এর জন্যেই ত দেখছি প্রায়ই লোডসেডিং থাকে )

শ্রী বিদ্যা দেববর্মা :—আজকে মানুষ বৈজ্ঞানিক দিক দিয়া কত উন্নত হয়ে উঠেছে, আজকে মানুষ মহাকাশ গবেষণায় কত উন্নত হয়ে উঠেছে। আজকে মানুষ চাঁদের দেশে পাড়ি দিয়েছে। বিদ্যুৎ শক্তি দিয়ে বিভিন্ন প্রকার কলকারখানা, গাড়ী চালাচ্ছে, আর আমাদের নগেনবাবুরা আজও অন্ধকারে থাকতে চান তারা আলোতে আসতে চান না। তাইতো যখন বামফ্রন্ট সরকার বিদ্যুৎ উৎপাদন করবার জন্যে অতিরিক্ত ব্যয়বরাদ্দের প্রস্তাব এনেছেন তখনই তারা তার বিরোধিতা করছেন। এটা তাদের স্বভাব অন্ধকারে থাকা। কারণ তারা তো ডাকাতি করে।

ডাকাতি একমাত্র অন্ধকারেই ভাল হয়। আমরা দেখেছি ডুম্বুরে যে পাওয়ার ষ্টেশান বসান হয়েছে নগেন বাবুরা সেই ডুম্বুরে প্রজেক্টের উপর হামলা করেছেন অনেক যন্ত্রপাতি নষ্ট করে দিয়েছেন। কিন্তু ত্রিপুরার মানুষ আজ এদের চেহারা সবই বুঝতে পেরেছেন। আজকে নগেন বাবুদের স্থান এই ত্রিপুরায় হচ্ছে না। তাই তারা মরিয়া হয়ে উঠেছেন যাতে করে বামফ্রণ্ট সরকারের সকল প্রকার উন্নয়নমূলক কর্মসূচীকে বানচাল করা যায় তার চেষ্টা করছে। যারা তাদের নেতৃত্ব দিচ্ছেন সেই সুখময় সেন কোথায় আজকে? সেই শচীন সিং, যিনি জনগণের প্রথম সারির দলে ছিলেন, তিনি কোথায়? এখন চলে গেছেন সমস্ত বাজে রাজনীতির মধ্যে। তারা নিজের স্বার্থের অন্বেষণে আছে। তোমরাও সেই স্বার্থের অন্বেষণে আছ। আমরা সেই রকম ভাবে কাজ করি না। আমরা দুনিয়ার সমস্ত মানুষের জ কাজ করে থাকি। কাজেই আলোর দিকে আমাদের যেতে হবে। সারা ত্রিপুরায় বিদ্যুৎ আনতে হবে। যেখানে যেখানে শিল্পের প্রয়োজন পড়ে তার জন্য বিদ্যুতের প্রয়োজন। শুধু তাই নয় শিক্ষা বা বিভিন্ন ধরনের কাজের জন্যও বিদ্যুৎ আমাদের দরকার। কেন্দ্রের কাছেই আমাদের প্রচুর টাকা চাইতে হবে যদি আমাদের নূতন ত্রিপুরা গঠন করতে হয়। এই বলে আমি সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :—শ্রী নগেন্দ্র জমাতিয়া।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি ১৯৮১-৮২ সালের সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডের উপর আমার বক্তব্য রাখছি। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডের উপর যে ভাবে এখানে বক্তব্য রাখা হয়েছে, এটা আমরা স্বীকার করি যে ত্রিপুরার অনগ্রসরতা দূর করা দরকার। কিন্তু এই বাজেট যদি শতকরা ৫ জন * * * *

( ইন্‌টারাপশান )

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এই বাজেট যদি শতকরা ৫ জন মানুষের জন্য হয় ...

( ইন্‌টারাপশান )

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এই হাউস কি এই ভাবে চলবে?

মিঃ ডেপুটি স্পীকার :—আপনি আপনার বক্তব্য রাখুন।

শ্রীমাখন চক্রবর্তী :—পয়েণ্ট অব অর্ডার স্যার। মাননীয় বিধায়ক জমাতিয়া এখানে মদের আড্ডাখানা চলছে বলেছেন। এই কথাটা তাঁকে উইথড্র করতে হবে। এটা বিধান সভাকে অবমাননা করা হয়েছে।

*Expunged as ordered by the Chair.

মি : ডেপুটি স্পীকার :—মাননীয় সদস্য আপনি আপনার বক্তব্য রাখুন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, যদি এই অর্থ দিয়ে দলবাজীর লক্ষ্য রাখা হয়, যদি এই বাজেটের মধ্য দিয়ে মানুষের গণতান্ত্রিক অধিকার হরণ করার লক্ষ্য রাখা হয় এবং সাধারণ মানুষের উপর জোর জুলুম ভীতি সৃষ্টির লক্ষ্য রাখা হয় তাহলে এই বাজেট ব্যর্থতায় পর্যবসিত হতে বাধ্য। আর এই সমস্ত গুণগুলি বামফ্রণ্টের মধ্যে পুরোপুরি রয়েছে। সেজন্য

আমি বলতে পারি এই বাজেট সার্বিক কল্যাণ করতে পারবে না। আমরা লক্ষ্য করছি যে এই বামফ্রণ্ট সরকার গত চার বছরে ক্ষমতায় আসার পরে কিভাবে এইখানে দলবাজী কায়েম করেছে এবং সাধারণ মানুষের অধিকার হরণ করেছে। আমরা প্রথমেই বলেছি যারা খুন করে, ডাকাতি করে তাদের অ্যারেষ্ট করা হোক এবং তাদের জেলে দেওয়া হোক। কিন্তু মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমরা দেখেছি যারা খুন করেছে তারা শাসক দলের লোক। তাদের বিরুদ্ধে কোন অ্যাক্‌শান নেওয়া হচ্ছে না। বরং উপজাতি যুব সমিতির বিধায়ক রতিবাবুর বাড়ীতে ডাকাতি করবার হুমকি দেওয়া হয়েছে। কোন অ্যাক্‌শান নিচ্ছে না। আমরা দেখেছি ঐ পুলিশ প্রশাসনকে ভোট আদায়ের জন্য কিভাবে কাজে লাগানো হয়েছে। অনেক লোককে তারা শাসিয়েছে যে যদি যুবসমিতি কর তাহলে গ্রেপ্তার করা হবে। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমরা দেখছি পুলিশ উপজাতি অঞ্চলে একটা লোভনীয় পোষ্টিং বলে মনে করে। সেখানে পোষ্টিং পেলেই তারা রাতারাতি ধনী হয়ে যায়। তারা গ্রামে গ্রামে ভয়ভীতি দেখিয়ে লুণ্ঠন করেছে। কোটি কোটি লক্ষ লক্ষ টাকা আদায় করে বড় লোক হয়েছে। এমন একটা দিন যায় না যেদিন তারা উপজাতি গ্রাম থেকে ১০।২০ হাজার টাকা আদায় না করে। ১০ থেকে ২০ হাজার টাকা আদায় করে নি, এমন একটা দিনও বাদ যায় নি। এটা ত্রিপুরা রাজ্যের পাহাড়ে কন্দরে যেখানে যেখানে উপজাতিরা আছে, সেখানে সর্ব্বত্রই চলছে। আজকে বামফ্রন্টের পুলিশ জুমিয়াদের ভয় দেখিয়ে, গ্রেপ্তার করে, তাদের থেকে টাকা আদায় করছে।

শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা :—পয়েন্ট অব অর্ডার, স্যার। উনি সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডের উপর কোন বক্তব্য রাখছেন না।

মিঃ ডিপুটি স্পীকার—মাননীয় সদস্য, এটা কোন পয়েন্ট অব অর্ডার হয় না।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :—সর্বত্র যেন একটা ভয়াবহ অবস্থা চলছে। কারণ যখন সারা ত্রিপুরার উপজাতি অঞ্চলের বিশেষ কোন্ উন্নয়ন হয় নি, তখন আমরা দেখেছি যে ত্রিপুরা রাজ্যের গ্রামাঞ্চলে উপজাতি বা আদিবাসীরাই সংখ্যা গরিষ্ঠ ছিল। আর এখন লক্ষ লক্ষ টাকা খরচ করে যখন হাসপাতাল, স্কুল এবং নানা রকমের দালান ঘর বাড়ী হচ্ছে, তখন দেখছি যে সেই সংখ্যা গরিষ্ঠ উপজাতিরা সংখ্যালঘুতে পরিণত হচ্ছে তাদেরকে এখন আর গ্রামের মধ্যে দেখতে পাওয়া যাচ্ছে না। ঠিক এই রকমই একটা অবস্থা রাইমাতে হয়েছে। কারণ সেখানে যখন হাইডেল প্রজেক্ট করা হল, তখন সেই এলাকা থেকে হাজার হাজার উপজাতিদের উৎখাত করা হল। আর আজকে যখন সেখানে বিদ্যুৎ উৎপন্ন হচ্ছে, চারি দিক বিদ্যুতের আলোকে আলোকিত হচ্ছে, তখন তার কাছ দিয়ে কোন উপজাতিকে ঘেসতে দেওয়া হচ্ছে না। অর্থাৎ যে সব উপজাতিদের সেই এলাকা থেকে উৎখাত করা হয়েছে, তাদের আজকেও সুষ্ঠু পুনর্বাসন করা সম্ভব হয় নি। আর শিক্ষা ব্যবস্থার কথা, প্রশ্নোত্তরের সময়ে উদয়পুর মহকুমার নোয়াগাঁও সিনিয়র বেসিক স্কুলের শিক্ষকদের সংখ্যা জানতে চাওয়া হল, সরকার উত্তর দিলেন যে একটা সিনিয়র বেসিক স্কুলে মাত্র ৩ জন শিক্ষক আছেন। এর অর্থ কি দাঁড়ালো? অর্থাৎ উপজাতি অধ্যুষিত অঞ্চলের শত করা ৮০ ভাগ স্কুলে প্রয়োজনীয় শিক্ষক নেই। শুধু কি তাই, সেই উপজাতি অধ্যুষিত অঞ্চলে একজন শিক্ষক আছে, এই রকম স্কুলের সংখ্যা হচ্ছে ৫২২টি। সেইসব অঞ্চলে প্রয়োজনীয় শিক্ষক দেওয়ার কোন প্রয়োজন এই সরকার মনে করেন না, যদিও দেখা যাচ্ছে

যে প্রতি বছরই বেশ কিছু নূতন শিক্ষক নিযুক্ত করা হচ্ছে এবং যাদের নিযুক্ত করা হচ্ছে, তারা সবাই সমন্বয় পন্থী, কাজেই শহরাঞ্চলে সমন্বয়ের মিটিং মিছিল করার জন্য, তাদেরকে শহরাঞ্চলেই রাখতে হবে, যদিও শহরের মধ্যে এমন অনেকগুলি স্কুল আছে, যেগুলিতে প্রয়োজনের তুলনায় শিক্ষকের সংখ্যা অনেক বেশী। সেই উপজাতি অঞ্চলের মধ্যে কোন শিক্ষককে পাঠানো হবে না, যদিও সেই সব স্কুলে শিক্ষকের প্রয়োজন রয়েছে। আর আমরা যখন কোন অভিযোগ পেশ করি, যেমন ধরুন আইনশৃঙ্খলার প্রশ্ন নিয়ে তখন বলা হবে সব ঠিক আছে। কিন্তু আইনশৃঙ্খলার প্রশ্নটা কি আমাদের দায়িত্ব? এটা সম্পূর্ণ ভাবে বামফ্রণ্ট সরকারের দায়িত্ব কারণ তারাই প্রশাসন পরিচালনা করছেন। কিন্তু কার্যতঃ দেখা যাচ্ছে যে যারা বিরোধী দলের আছে বা বিরোধী দলকে সমর্থণ করেন, তাদের বাড়ীতে হামেশাই চুরি ডাকাতি হচ্ছে, সেই ক্ষেত্রে পুলিশের সাহায্য চাইলেও পাওয়া যায় না। অন্য দিকে যদি তাদের পার্টি'র কারো এই অবস্থায় পড়তে হয়, তখন দেখা যাবে যে বামফ্রন্ট সরকারের পুলিশের কোন অভাব হয় না। কাজে মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এই হচ্ছে বামফ্রণ্ট সরকারের প্রশাসনিক অবস্থা। কিন্তু আমরা চাই সার্বিক উন্নয়ন, সার্বিক কল্যাণ। সেই সার্বিকউন্নয়ন শুধুমাত্র দল-বাজদের দিয়ে হয় না। কারণ কি চাকুরীর ক্ষেত্রেই বলুন, আর প্রমোশনের ক্ষেত্রেই বলুন, এইগুলি নিয়ে যদি দলবাজী করা হয়, তাহলে প্রশাসন অকেজো হয়ে পড়ে এবং জনসাধারণের গণতান্ত্রিক অধিকার, সেই অধিকারকে এর মধ্য দিয়ে সংকুচিত করা হয়, প্রশাসনের মধ্যে সংগে দুর্নীতি ঢুকে। ত্রিপুরা রাজ্যে একটা ডিষ্ট্রিক্ট কাউনসিল করার জন্য আমরা উপজাতিরা বহুদিন ধরে অনেক অত্যাচার এবং কষ্ট স্বীকার করে অনেক আন্দোলন ও সংগ্রাম করে আসছি। আজকে সেই আকাঙ্খিত ডিষ্ট্রিক্ট কাউনসিল হয়েছে বটে, কিন্তু তার জন্য মাত্র ১ কোটি টাকা চাওয়া হয়েছে, কেন্দ্রের কাছে, কেন্দ্র দিয়েছেন মাত্র ৭৫ লক্ষ টাকা। এই ভাবে খয়রাতি সাহায্য দিয়ে উপজাতিদের সত্যিই কোন রকম উন্নতি করা হবে বলে আমার বিশ্বাস নেই, কারণ এই পরিমাণ খয়রাতি সাহায্য দিয়ে তাদের কখনও উন্নয়ন করা সম্ভব নয়। এই টাকা শুধু অফিস চালানোর জন্য কিম্বা সমন্বয় কমিটির লোকদের বেকার ভাতা দেওয়ার জন্যই খরচ হয়ে যাবে। অর্থাৎ বেকার ভাতা দেওয়ার জন্য যদি কোন প্রতিষ্ঠান থেকে থাকে, তবে সেটা হলো অটোনমাস ডিষ্ট্রিক্ট-কাউনসিল নামে একটা প্রতিষ্ঠান। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, কাজেই আমরা বলতে পারি যে এই টাকা দিয়ে উপজাতিদের কি সামাজিক, কি অর্থনৈতিক, কোনটারই উন্নতি বা কল্যাণ হবে না। আর, সেজন্য আমরা দেখছি যে আজকে উপজাতিদের কোন নিরাপত্তা নাই, কারণ তাদের জন্য কোন উন্নয়নের ব্যবস্থা আমরা দেখতে পচ্ছি না। আজকে পুলিশ নিরীহ উপজাতি যারা যুব সমিতির সদস্য তাদেরকে যেন তেন প্রকারে গ্রেপ্তার করছে এবং গ্রেপ্তার করার পর তাদেরকে নানা ভাবে হয়রানি করছে। কারণ এই কাউন্সিলের নির্ব্বাচন করার আগে বামফ্রন্ট যে মাত্র লক্ষ্য করল যে তাদের নির্ব্বাচনে পরাজয়ের সম্ভাবনা নিশ্চিত ছিল, তখনই তারা ত্রিপুরা রাজ্যের সংখ্যা গরিষ্ঠের সঙ্গে সংখ্যালঘু উপজাতিদের মধ্যে একটা দাঙ্গা বাঁধিয়ে দেবার চেষ্টা করল, যার ফলে গত জুনেই ত্রিপুরার বুকে একটা দাঙ্গার সৃষ্টি করা হল। শুধু কি তাই ৮১ সনের শেষ দিকে বাংলাদেশী সৈন্যদের অত্যারচারে অসহ্য

হয়ে পার্ব্বত্যচট্টগ্রাম থেকে অনেক উপজাতি সাক্রম সিমান্তে এসে আশ্রয় নিয়েছিল। সেইসব উপজাতিদের জন্য সেখানে যেসব ক্যাম্পগুলি করা হয়েছিল, আমি সেগুলি ঘুরে ঘুরে দেখেছি, আমি দেখেছি যে এসব ক্যাম্পগুলিতে তাদের কি ভাবে শ্বাসরুদ্ধ অবস্থায় থাকতে হয়েছে, তাদের জন্য ঔষধপত্রের কোন ব্যবস্থা করা হয় নি, ফলে বহু লোক চিকিৎসার অভাবে মারা গিয়েছে। তারপর তাদেরকে বাংলাদেশে ফেরত দিয়ে মৃত্যুর মুখে ঠেলে দিয়েছে, এটা অত্যন্ত মানবতা বিরোধী। এই জিনিষটাই আজকে ভয়াবহ, তাই আজকে এই সাপ্লিমেন্টারী বাজেটের মধ্যে যে পরিমাণ টাকা চাওয়া হয়েছে মোট ১৬,৬৪,৮০,০০০ টাকা যেটা নাকি মোট বাজেটের ১৫ শতাংশ এটা যদি আমরা যোগ দেই, তাহলে দেখা যাবে যে শতকরা ৫৫ ভাগ অব্যয়িত রয়ে-গেছে। তার মানে মোট কথায় ১১ শতাংশ আর ৫০ শতাংশ মেট ৫৬ শতাংশ বরাদ্দই অব্যয়িত থেকে যাবে। এখন তো ফেব্রুয়ারী মাসের অর্ধেক চলে গিয়েছে, কাজেই বাকী দেড় মাসের মধ্যে বাকী সমস্ত টাকাটা কোন মতেই খরচ করা সম্ভব নয়। কাজেই এর মাধ্যমে ত্রিপুরা রাজ্যের কোন সার্বিক কল্যাণ সম্ভব হবেনা। তাই আমি অনুরোধ করবো, এই সমস্ত টাকার যাতে যথাযথ ভাবে খরচ হতে পারে, সেদিকে দৃষ্টি দেওয়া দরকার এবং সেই দিক থেকে প্রয়োজনীয় উদ্যোগ নিতে হবে যাতে সত্যিই ত্রিপুরা রাজ্যের কি উপজাতি অংশের মানুষ এবং অন্যান্য অংশের মানুষের সত্যিকারের উপকার হয়, এই কথাগুলি বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

শ্রীরুদ্রেশ্বর দাস—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী অতিরিক্ত ব্যয়বরাদ্দের যে দাবী এখানে রেখেছেন তাকে সমর্থন জানিয়ে এই কথা আমাকে বলতে হয় যে মাননীয় বিরোধী গ্রুপের সদস্য নগেন বাবু যে কথা বলেছেন যে খয়রাতি সাহায্য দিয়ে মানুষের মৌলিক সমস্যার সমাধান হয় না। হ্যাঁ, আমরাও স্বীকার করি যে খয়রাতি সাহায্য দিয়ে মানুষের মৌলিক সমস্যার সমাধান হয় না। আমাদের বামফ্রন্ট সরকার শোষিত বঞ্চিত মানুষের মুক্তির আন্দোলনে গোটা ভারতবর্ষের মানুষকে সচেতন করার জন্য কতটুকু এগিয়ে নিয়ে যেতে পারে সেই চেষ্টাই করছে। আজকে বিভিন্ন উন্নয়নমূলক খাতে কাজের জন্য টাকার বরাদ্দ চেয়েছেন কেন্দ্রীয় সরকার সেই টাকা দিচ্ছেন না। এর আগে মাননীয় সদস্য সুনীল চন্দ্র চৌধুরী মহোদয়ও বলেছেন যে আমাদের বামফ্রন্ট সরকার ত্রিপুরার শ্রমজীবী মানুষের স্বার্থে কাজ করতে চাইছেন। কিন্তু এই সমস্ত কাজগুলি প্রতিক্রীয়াশীল গোষ্ঠী বিভিন্ন চক্রান্ত করে বানচাল করতে চাইছেন। একটু আগে মাননীয় সদস্য বিদ্যা দেববর্মা বলেছেন গঙ্গানগর গাঁও সভায় একটা রিং ওয়েলের জন্য কাজ করতে যাওয়ার পর সেখানে তিনজন শ্রমিককে খুন করা হয়। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া বলেছিলেন যে বামফ্রন্ট সরকার সন্ত্রাস সৃষ্টি করছে। কিন্তু আমি বলব যে বামফ্রন্ট সন্ত্রাস সৃষ্টি করেন না—ঐ গঙ্গানগরে তিনজন শ্রমিককে খুন করে উপজাতি যুব সমিতির লোকেরাই সন্ত্রাসের সৃষ্টি করে আমাদের বিভিন্ন উন্নয়নমূলক কাজের উপরে বাধার সৃষ্টি করেছে। স্যার, বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্য দিয়ে ত্রিপুরার গ্রামাঞ্চলে পানীয় জলের ব্যবস্থা করার জন্য এস,আর,ই, পি ও এন, আর, ই, পি,র মাধ্যমে চেষ্টা করছেন কিন্তু আমাদের সেই সব চেষ্টাকে প্রতিক্রীয়াশীল চক্র নানা ভাবে খুন সন্ত্রাস সৃষ্টি করে বানচাল করার জন্য উঠে পরে লেগেছে। শিল্পের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার আমাদের বামফ্রন্ট সরকারের সঙ্গে অসহযোগিতা করছেন। আমরা

আমরা সীমিত ক্ষমতার মধ্য দিয়ে নূতন নূতন শিল্প গড়ার কাজে চেষ্টা করে যাচ্ছি। আমারা লক্ষ্য করেছি যে আমাদের বামফ্রন্ট সরকার-এর প্রচেষ্টায় ত্রিপুরায় ভিলেজ ইন্ডাষ্ট্রিজ গড়ে উঠছে। কমলপুরের কাটালুথমায় কেন্দ্রীয় সরকারের একটা স্কীম রুপায়নের জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। এবং সেখানে ৪০/৫০ টি মেয়ে কাজ করছে। আমরা লক্ষ্য করেছি কাছাকাছি এলাকার অল্প বয়সের বিধবা যারা আছেন তারা এই সংস্থায় কাজ করে তাদের জীবিকা নির্ব্বাহের চেষ্টা করছেন। আমাদের সরকারের এই সব উন্নয়নমূলক কাজ দেখে প্রতিক্রীয়াশীল চক্রের মনে আতংকের সৃষ্টি হয়েছে তাই তারা প্রতি পদে পদে বাধার সৃষ্টি করছেন। কিন্তু এই অবস্থার মধ্য দিয়েও বামফ্রন্ট সরকার কাজ করে যাচ্ছেন। এবং আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন এটা সংগতই হয়েছে সেজন্যই এটাকে আমি সমর্থন জানাচ্ছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেঃ স্পীকার—শ্রী মাখন চক্রবর্ত্তী

শ্রী মাখন লাল চক্রবর্ত্তী—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় অর্থ মন্ত্রী যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন সেটাকে সমর্থন জানিয়ে আমি দুই একটি কথা বলছি।

মানীয় স্পীকার স্যার, এন. আর.ই. পি. স্কীমে যে ১০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে এটা খুবই অভিনন্দনযোগ্য। আমরা লক্ষ্য করেছি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর প্রথমে যে প্রতিশ্রুতি ত্রিপুরার বিশ লক্ষ মানুষের কাছে দিয়েছিলেন মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রী সেই প্রতিশ্রুতিটা ছিল যে বামফ্রন্ট সরকার এই ত্রিপুরার গরীব মানুষের সকল সমস্যা সমাধান করতে পারবে না এটা ঠিক কিন্তু ত্রিপুরার একটা মানুষকেও অনাহারে মরতে দিব না। শিক্ষা-মন্ত্রী বলেছিলেন যে জনসাধারণের সঙ্গে আমাদের সম্পর্ক হবে জল ও মাছের। জনসাধারণের স্বার্থে আমরা সমস্ত পরিকল্পনা তৈরী করব। এই প্রতিশ্রুতি আমরা রেখেছি। কারণ এই ৪ বছরে ত্রিপুরাতে একটি মানুষও অনাহারে মরে নি। আজকে উপজাতি যুব সমিতি কথায় কথায় বিরোধীতা করছেন কিন্তু অনাহারে মরার কোন খবর দিতে পারবে না। বলতে পারবেন না যে মানুষ বাঁশের করুল খেয়ে বেঁচে আছে। বামফ্রন্ট সরকার এই প্রতিশ্রুতি রক্ষা করেছিলেন ফুড ফর ওয়ার্কসের মাধ্যমে সাধারণ মানুষকে কাজ দিয়ে। আমরা লক্ষ করেছিলাম কি পাহাড়ে কি সমতল ভূমিতে লক্ষ লক্ষ লোক উপকৃত হয়েছে। আগে যেখানে অনাহারে অর্ধাহারে মানুষ মারা যেত এবং একটাকা বা ৫০ পয়সায় কাজ পেত না সেখানে বামফ্রন্ট সরকার মজুরীর হার বাড়িয়ে ৭ টাকা করেছিলেন। এই প্রকল্পের মাধ্যমে গ্রামের রাস্তাঘাট তৈরী বাঁধ নির্মাণ প্রভৃতি কাজের মধ্যে দিয়ে সমস্ত ত্রিপুরায় এই প্রকল্পের কাজ ছড়িয়ে দেওয়া হয়েছিল। এটা বিরোধী পক্ষের মাননীয় সদস্যরাও স্বীকার করবেন। রাস্তাঘাট থেকে আরম্ভ করে স্কুল ঘর তৈরী হয়েছিল। কৃষিক্ষেত্রে আমরা লক্ষ্য করেছি সেই ফুড ফর ওয়ার্কসের মাধ্যমে গ্রামের রাস্তাঘাট এমন কি আগে যেখানে উৎলা ভেঙ্গে যেতে হত আজকে সেখানে রাস্তা তৈরী হয়েছে। আজকে আমরা বলতে পারি যে স্কুলঘর কোথাও ভাঙ্গার চিহ্ন নাই। আমরা

কংগ্রেসী রাজত্বে দেখেছি সেই দুর্গত এলাকার গরীব মানুষ ছেড়া কাপড় পরত। সেই জায়গাতে বামফ্রন্ট সরকার এই ফুড ফর ওয়ার্কসের মাধ্যমে গরীব মানুষদেরকে ধুতি, শাড়ী ইত্যাদি দিয়েছে। বামফ্রন্ট সরকার এই প্রকল্পের মাধ্যমে এই রাজ্যের প্রভুত উন্নতি করেছিল। আগে রিজার্ভ ফরেষ্ট এলাকার কোন সাধারণ মানুষের কোন কাজ থাকত না। কিন্তু ফুড ফর ওয়ার্কসের মাধ্যমে বামফ্রন্ট সরকার সেই জুমিয়াদেরকে কাজ দিয়েছে। কিন্তু দুঃখের বিষয় শ্রীমতি ইন্দিরা গান্ধী ক্ষমতায় এসে এটা বন্ধ করে দিলেন ত্রিপুরার এবং পশ্চিম বঙ্গের মানুষকে ভাতে মারার জন্য। ইন্দিরা গান্ধী সেটাকে বাতিল করে দিয়ে এখানে এন. আর. ই. পি চালু করলেন। কিন্তু এই প্রকল্প বামফ্রট সরকার হাতে নিয়ে ত্রিপুরার প্রভুত উন্নতি করেছেন। তা প্রমাণিত হয়েছে। গত খরা আমরা এই প্রকল্পের মাধ্যমে মানুষকে কাজ দিয়ে মোকাবিলা করেছি। এই তেলিয়ামুড়া, আঠারমুড়ার ফরেষ্ট এলাকায় আমরা এই প্রকল্পের মাধ্যমে এক লক্ষ লোকের কর্মসংস্থান করেছি। ত্রিপুরার মানুষ অনাহারে মরবে না। এন. আর. ই. পি গরীব মানুষের মুখে হাসি ফুটিয়েছে। তাই এই বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

মিঃ স্পীকার :— শ্রীপূর্ণ মোহন ত্রিপুরা।

শ্রীপূর্ণ মোহন ত্রিপুরা :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসে মাননীয় মুখ্যমন্ত্রী যে সাপ্লিমেন্টারী বাজেট পেশ করেছেন আমি সেটাকে সমর্থন করি। আজকে সারা ত্রিপুরা রাজ্যে যেভাবে বামফ্রট সরকার বিভিন্ন জাতীয় পরিকল্পনা হাতে নিয়েছেন এবং সেইটার দ্বারা গ্রামের পাহাড় বন্দরের মানুষ যেভাবে উপকৃত হয়েছেন সেটার নজির সারা ভারতবর্ষে খোঁজে বের করা যাবে না।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা ৩০ বছরের কংগ্রেসী শাসনে দেখেছি, এই সব পাহাড়ীরা শিক্ষার আলো থেকে এবং রাস্তা-ঘাট থেকে বঞ্চিত ছিল। কিন্তু আজকে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার সাথে সাথে আমাদের যে অভিজ্ঞতা হয়েছে তাতে আমরা দেখতে পাচ্ছি, স্কুলের সংখ্যা প্রচুর বেড়েছে। আগে আমার এলাকায় ১টি মাত্র জুনিয়র বেসিক স্কুল ছিল। আজকে সেখানে ৭টি জুনিয়র বেসিক স্কুল হয়েছে। শুধু জুনিয়র বেসিকই নয় সঙ্গে সঙ্গে সিনিয়র বেসিক এবং হাই স্কুলের সংখ্যাও বৃদ্ধি পাচ্ছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী গ্রুপের সদস্যরা এই জিনিসটা বুঝতে চাইছেন না। মাননীয় অধ্যক্ষ মহোদয়. তাঁরা এখানে আইন শৃঙ্খলা অবনতির প্রশ্ন তুলেছেন। কিন্তু আমরা জানি, ত্রিপুরা রাজ্যের মত আইন শৃঙ্খলার উন্নতি ভারতবর্ষের প্রায় কোন রাজ্যে হয় নি। আগে উপজাতি যুব সমিতির লোকেরা পাহাড়ে জঙ্গলে অত্যাচার করত। কিন্তু আজকে সি. আর. পি. ক্যাম্প থাকায় আর অত্যাচার করতে সাহস পাচ্ছে না। তাঁদের অত্যাচারের রাজত্ব খর্ব হতে চলেছে। তাঁরা পাহাড়ী অঞ্চলের বাড়ীগুলি থেকে ২ টাকা থেকে শুরু করে ১৫—২০ টাকা এবং টাকা না পেলে চাল সংগ্রহ করে বাংলাদেশ পালিয়ে যেত। আজকেও সেটাও বন্ধ হয়ে গেছে। সাথে সাথে আমরা এও লক্ষ্য করেছি, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে খরায় আগে যে পাহাড়ে গঞ্জে হাহাকার চলত তা বন্ধ হয়ে গেছে। এখন এন. আর. পি. এবং এস. আর. পি. কাজের

মাধ্যমে গ্রামাঞ্চলের মানুষের উপজীবিকা হচ্ছে খরার সময়। এখন টাকা বিলি বণ্টন ঠিক ভাবে হচ্ছে। আগে কংগ্রেস সরকারের আমলে এই টাকা বিলি করা হত আমলা এবং দালাল-দের মধ্যমে। তাতে গরীব মানুষরা উপকৃত হত না। কেন না, এই টাকা চলে যেত সেই সব আমলা এবং দালালদের পকেটে। আজকে উপজাতি যুব সমিতির লোকেরা অত্যাচার করার জন্য সচেষ্ট। কিন্তু আমাদের দৃষ্টি আছে বলে কোথায়ও গণ্ডগোল হতে পারছে না। ধুমাছড়ার প্রত্যেক পরিবার থেকে কানি প্রতি ৫ টাকা সংগ্রহ করা হয়েছে। এতে এলাকার টি. ইউ. জে. এস. সমর্থকরাও ক্ষুব্ধ। মাননীয় অধ্যক্ষ মহোদয়, তাতে আমার মনে হয়, উপজাতি যুব সমিতির লোকেরা এই ভাবে চলবে আর বেশী দিন টিকে থাকতে পারবে না। এলাকার মানুষ তাদের শিক্ষা দেবে। কাঠালছড়া ধুমাছড়া লাইনে লংতরাই পাহাড থেকে নেমে আগে দিনের বেলায়ই উপজাতি যুবসমিতির লোকেরা অত্যাচার করতে সাহস পেত। কিন্তু বর্ত্তমানে তা বন্ধ হয়ে গেছে। কাজেই আজকে যে সাপ্লিমেণ্টাল বাজেট এখানে আনা হয়েছে তাকে আমি আবার পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

—ইনক্লাব জিন্দাবাদ।

মি: স্পীকার :— কেহ আলোচনা করতে আগ্রহী হলে করতে পারেন। আমি এখন মাননীয় মন্ত্রী মহোদয়কে তাঁর আলোচনা রাখার জন্য অনুরোধ জানচ্ছি।

শ্রীনৃপেন চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার স্যার, আমি সাপ্লিমেণ্টারী ডিমাণ্ডস্ ফর গ্র্যাণ্টস্ ফর দি ইয়ার ১৯৮১-৮২ যে হাউসের সামনে রেখেছিলাম তার উপর বিধায়করা বক্তব্য রেখেছেন। সেই বক্তব্য এই সরকারের পক্ষে খুবই সহায়ক। সদস্যরা তা বিরোধী দলেরই হউন আর রুলিং পার্টিরই হউন এই ধরণের যে ডিমাণ্ডসের উপর যে বক্তব্য রেখেছেন তাতে সরকারের কাজ কর্মের মধ্যে যে সব ত্রুটি বিচ্যুতি থাকে সেগুলি হাউসের সামনে আসে এবং সরকারের পক্ষে আগামী দিনে কাজ করতে সুবিধে হয়। আমরা সব সময় আশা করি যে, বক্তব্য গুলি খুবই কনক্রিট হওয়া দরকার যাতে করে সরকারের প্রশাসনের পক্ষে সে সব ক্ষেত্রে দ্রুত হস্তক্ষেপ করা সহজ হয়। আমি সব বিষয়ে আলোচনায় এখানে অংশ গ্রহণ করছি না। কারণ তার সময়ও সীমাবদ্ধ। প্রথমে যে প্রশ্নটা ঠিক ভাবে উঠেছে সেটা হচ্ছে, আইন ও শৃঙ্খলা পরিস্থিতি সম্পর্কে প্রশ্ন। কারণ যে কাজই আমরা করি না কেন যদি রাজ্যের মধ্যে শান্তি শৃঙ্খলা না থাকে, তাহলে কোন কর্মসূচীই সঠিক ভাবে রূপায়িত করা যায় না।

মাননীয় সদস্যরা যারা বিরোধী বক্তব্য এখানে উপস্থাপিত করেছেন তাঁদের মধ্যে আমি মাননীয় সদস্য শ্রীদ্রাউ কুমার রিয়াং, তিনি অন্যান্য বক্তব্যের মধ্যে পুলিশ সম্পর্কে বলতে গিয়ে শাসক গোষ্ঠীকে অভিযুক্ত করেছেন যে পুলিশের হাতে যথেষ্ট ক্ষমতা দেওয়া হয়েছে। এটা শুধু শ্রীরিয়াং এর বক্তব্য না, বাইরে যারা এই সরকারের বিরুদ্ধে বক্তব্য রাখেন বা পত্র পত্রিকায় যারা বিরুদ্ধে লেখেন তাদের কাছেও এই ধরণের বক্তব্য শুনা যায়। তারা বরাবরই বলেছেন যে পুলিশকে জনসাধারণ থেকে বেশী ক্ষমতা দেওয়া হয়েছে। কিন্তু সরকার সেই ক্ষমতায় বিশ্বাস করেন না। পুলিশের নিশ্চয় ক্ষমতা রয়েছে অপরাধীদেরকে দমন করার জন্য এবং সেই ক্ষমতা তারা প্রয়োগ করবেন আইনের গণ্ডীর মধ্যে থেকে। কায়েমী স্বার্থের লোকদের পক্ষে নয়, শ্রমিক মালিক বিরোধে শ্রমিকদের স্বার্থকে রক্ষা করার জন্য,

কৃষক জমিদার বিরোধে জমিদারদের পক্ষে নয় কৃষকদের স্বার্থকে রক্ষা করা জন্য। অপরাধ যারা করেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য বর্ত্তমান আইনের মধ্যে যথেষ্ট ক্ষমতা পুলিশের রয়েছে। মাননীয় সদস্য শ্রীরতি মোহন জমাতিয়া তিনি অভিযোগ করেছেন যে, এই রাজ্যকে পুলিশী রাজ্য করে ফেলা হয়েছে। পুলিশ যা খুশি তাই করছে। এই দুইটার মধ্যে একটাও ঠিক নয়। মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া যা বলেছেন সেটা আরও অদ্ভুত। তিনি বলেছেন ডাকাতি, চুরি, খুন-খারাপি, আপনারা বন্ধ করুন। কথাটা এই রকম শুনা যাচ্ছে যে—আমরা ডাকাতি করব আপনারা সেই ডাকাতি বন্ধ করুন। এটা কোন বক্তব্য হতে পারে না। আমি শ্রীজমাতিয়াকে অনুরোধ করছি এই ডাকাতি, খুন ইত্যাদি বন্ধ করার জন্য চেষ্টা করুন। তাহলে পরে পুলিশের কাজ আরও সহজ হবে। আমি লক্ষ্য করছি যখনই কোন ডাকাতি অভিযোগ কাউকে গ্রেপ্তার করা হয় তখনই নগেন বাবুরা সেই লোকটিকে নিরপরাধ, নিষ্পাপ বলে চীৎকার করতে থাকেন। কিন্তু সে নিঃস্পাপ কি নিরপরাধ সেটাতো কোর্টে গিয়ে প্রমাণ হবে। যখনই কোন জায়গায় পুলিশকে পাঠানো হয়, পুলিশ সেখানে নানান ভাবে অত্যাচার করছে বলে উনারা অভিযোগ করেন। আমি অনেক বার মাননীয় সদস্যদের বলেছি যে পুলিশের বিরুদ্ধে যদি কোন স্পেসিফিক অভিযোগ থাকে তাহলে সে অভিযোগ আমাদের দেবেন, আমরা নিশ্চই তদন্ত কবর এবং অপরাধীদের শাস্তি দেব। দাঙ্গার সময়ে যাদের বিরুদ্ধে অভিযোগ এসেছে সেগুলি আমরা তদন্ত করেছি এবং কিছু কিছু শাস্তিও আমরা দিয়েছি। বিভিন্ন সময়ে ম্যাজিষ্ট্রেট পর্যায়ে আমরা তদন্ত করেছি। সম্প্রতি একটি দুঃখজনক ঘটনা ঘটেছে পুলিশের হেফাজত থেকে একজন আসামী গাড়ী থেকে পড়ে যান। এটা সম্পর্কে ম্যাজিষ্ট্রেট পর্যায়ে তদন্তের আদেশ দেওয়া হয়েছে। তদন্তের রিপোর্টে যদি দেখা যায় যে তার জন্য পুলিশ দায়ী, তাহলে পুলিশকে শাস্তি দেওয়া হবে। কিন্তু নির্দিষ্ট অভিযোগ হওয়া চাই। তারপর এখানে বলা হয়েছে যে, যারা বাংলাদেশ থেকে এসেছিলেন তাদেরকে জেলের মধ্যে রেখে খুন করা হয়েছে। এই ধরণের কথা ত্রিপুরার মানুষ এই প্রথম শুনল। এই কথাটা যদি আপনারা বাইরে প্রচার করতে পারেন তাহলে বাংলাদেশ বা আন্তর্জাতিক ক্ষেত্রে আমাদের দুর্নামের পক্ষে একটা সহায়ক ভূমিকা পালন করতে পারবেন। কেন্দ্রীয় সরকার লিখিত ভাবে আমাদের জানিয়েছে যে ভাবে বাংলাদেশের লোকজনদের আপনারা রেখেছেন, তার জন্য আমরা আপনাদের প্রসংসা করি। আইন শৃঙ্খলার প্রশ্নে আমি আশা করব বিরোধী দলের সদস্যরা যারা ডাকাতি করছে। খুন করছে, দলবদ্ধ ভাবে বিভিন্ন জায়গায় হামলা করছে, এমন কি ওদের বাড়িতে গিয়েও হামলা করছে ওরা যদি আলাদা দলের হয় তাহলে নিন্দা করবেন। প্রকাশ্যে ওদের জন বিচ্ছিন্ন করে ওদেরকে দমন করার জন্য পুলিশকে সাহায্য করবেন। এটা খুব কঠিন কাজ না। সারা ত্রিপুরা রাজ্যে কয়েকটা পকেটের মধ্যে ওরা রয়েছে, সেই পকেটগুলি অনগ্রসর এলাকা, পশ্চাদপদ এলাকা। কিন্তু ঐ পকেট গুলি বরাবরই পকেট থাকবে না। আমরা আশা করছি স্ব-শাসিত জেলা পরিষদ কোন এলাকাকে আর অনগ্রসর এলাকা রাখবে না। সেই অনগ্রসর এলাকাগুলির উন্নতিকল্পে যত টাকার প্রয়োজন আমাদের সরকার সে টাকা সংগ্রহ করে জেলা পরিষদের হাতে তুলে দেব। কেন্দ্রীয় সরকার যাই মনে করুন না কেন আমরা একটা নির্দিষ্ট সিদ্ধান্ত নিয়ে চলছি। সেই

সিদ্ধান্ত হচ্ছে ত্রিপুরাকে ইমব্যালেন্স করে রাখা চলবে না। একটা এলাকাতে সমস্ত ডাক্তারখানা, রাস্তাঘাট, সমস্ত বাজার, বিদ্যুৎ যাবে, আর একটা এলাকায় কিছু হবে না, কোন ডাক্তারখানা হবে না, বিদ্যুৎ যাবে না, স্কুল হবে না, সেই এলাকাটা অনগ্রসর থাকবে এটা হতে পারেনা। কংগ্রেস তো ৩০ বৎসর ধরে ত্রিপুরাকে ইমব্যালেন্স করে রেখেছিল। কিন্তু বিগত ৪ বৎসরে সেই সেই ইমব্যালেন্স আমরা অনেক খানি নষ্ট করেছি। আমাদের মননীয় বিধায়ক শ্রীপূর্ন' মোহন ত্রিপুরা দুর্গম এলাকা থেকে নির্ব্বাচিত হয়ে এসেছেন। সেই দুর্গম এলাকার চিত্র তিনি কিছুক্ষণ আগে উনার ভাষণের মধ্যে তুলে ধরেছেন। সেই দুর্গম এলাকাতে পাহাড়ীয়ারা বিচ্ছিন্ন ভাবে বাসকরেন। একটা বাড়ী থেকে আর একটা বাড়ী বহু দূরে, একটা পাড়া থেকে আরেকটা পাড়া এত দূর যে সেখানে এন. আর. ই. পি'তে কাজ করার জন্য কাজের লোক আমরা পাচ্ছি না।

মাননীয় স্পীকার স্যার, এমন অনেক এলাকা আছে যে সব এলাকার মধ্যে এত কাজ আছে যা পূর্ব্বে কেউ লক্ষ্য করেনি। ছৈলেংটাতে ২ হাজার জুমিয়া পরিবার তারা কংগ্রেস রাজত্বের সময় ঘেরাও করেছিল। তখন আমরাও ছৈলেংটাতে ছিলাম। তখন ২ টাকা মজুরীর কাজের জন্য আনাহারক্লিষ্ট মানুষ দুদিন পর্য্যন্ত উপোষ ছিল। আমরাও সেই দিন ছিলাম। এই দুই টাকা মজুরীর জন্য হাজার হাজার মানুষ কোথাও ব্লক অফিসে, কোথাও এস. ডি. ও. অফিসে ঘেরাও করেছে। কিন্তু আজকে এই চেহারা কি কোন জায়গায় কেউ দেখতে পাচ্ছেন। মাননীয় সদস্যরা চোখে যদি রঙ্গীন চশমা না লাগিয়ে থাকেন তাহলে দেখবেন যে এই চার বছরের মধ্যে জুমিয়াদের জন্য আমরা অন্তত: কিছু, করতে পেরেছি। অহানা'র মৃত্যু আমরা বন্ধ করতে পেরেছি। যারা জন বিচ্ছিন্ন, যারা এই সরকারের বিরুদ্ধে একটা অন্ধ দলিল নিয়ে চলছে সেই দলিলকে আমরা ঠেলে দূরে সরিয়ে দিচ্ছি। মাননীয় স্পীকার স্যার, এই যে অতিরিক্ত অর্থ বরাদ্দ চাওয়া হচ্ছে এই অতিরিক্ত অর্থ কেন চাওয়া হয়েছে সেটা মাননীয় সদস্যরা নিশ্চই লক্ষ্য করেছেন যে, অতিরিক্ত খরচের জন্য অর্থাৎ জিনিষ পত্রের দাম অস্বাভাবিক বৃদ্ধি হওয়ার জন্যই অতিরিক্ত বরাদ্দ চাওয়া হয়েছে। জিনিষপত্রের মূল্য যদি বৃদ্ধি না পেত তাহলে এই এডিশেন্যাল ডি. এ. দিতে হতো না, কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতার কথা বলতে হতোনা। মননীয় স্বীকার স্যার, কালকে খবরের কাগজে এবং বেশ কয়েকদিন যাবৎই খবরের কাগজের মধ্যে যে সব খবর প্রকাশিত হচ্ছে সেটা উদ্বেগজনক খবর মুদ্রাস্ফীতি কমাতে হবে, ভাল কথা, তবে কালোবাজারের টাকা কেন রেখে দেওয়া হয়েছে? আমরা তো অনেকবার বলেছি ১০ টাকার নোট পর্য্যন্ত বাজেয়াপ্ত করে দিন তাহলে সমস্ত লোককে টাকার হিসাব দিতে হবে। টাকার হিসাব দিয়ে ১০ টাকার নোট নিতে হবে। কমপক্ষে ৩০ হাজার কোটি টাকার নোট তুলে নেওয়া যেত। কিন্তু তা না করে কেউ যদি কলোবাজারকে আইন-সঙ্গত মনে করেন তাহলে তো আমাদের বলার কিছু নেই? যদি সরকার হিসাব চান তাহলে দু মাসের মধ্যে ব্যাংকে হিসাব দিতে হবে যে এই টাকা কোথা থেকে আসলো? যদি দু মাসের মধ্যে হিসাব দিতে না পারেন তাহলে সমস্ত টাকা বাজেয়াপ্ত হয়ে যাব কাজেই সেই রাস্তা শ্রীমতী গান্ধী বন্ধ করে রেখেছেন। মাননীয় স্পীকার স্যার, ব্যাংক থেকে কিছু টাকা দেওয়া হয় সেই টাকার ছিটেফোটে এই গরীব মনুষের কাছে আসে। মাননীয় সদস্যরা জানেন যে কত কষ্ট করে এই সমস্ত

ব্যাংকে গ্রামের মধ্যে নেওয়া হয়েছে। ১০টা এপ্লিকেশ্যান করলে নানারকম প্রশ্ন করে তারপর টাকা আসে। আইন বলতে কিছুই নেই। ইন্টারনেশন্যাল মনিটারী ফাণ্ড যেখান থেকে শ্রীমতী ইন্দিরাগান্ধী ঋণ আনছেন তিনি বলছেন এখন সেখান থেকে টাকা আনা বন্ধ করে দাও। তার অর্থ হচ্ছে আজকে যে সমস্ত ব্যাংক আমরা খুলেছি সেগুলি বন্ধ করে দাও? কার নির্দেশে? আমেরিকার নির্দেশে? আমেরিকা ঠিক করে দিচ্ছে মানি সাপ্লাই যাতে না বাড়ে। আমেরিকা ঠিক করে দিচ্ছে ব্যাঙ্কের টাকা যাতে না আসে এবং ব্যাংক যাতে সম্প্রসারিত না হয়। আমেরিকা আজকে সমস্তঅর্থনীতিকে ঠিক করে দিচ্ছে। তারপর বলা হয় আপনারা সমন্বয়ের কথায় চলছেন তাই সমন্বয়ই অর্থাৎ বামফ্রন্ট সরকারই সমস্ত কিছু করবেন। যদি এই অতিরিক্ত বরাদ্দ না দেওয়া হয় তাহলে তার বিরুদ্ধে শ্রমিক, কৃষক এবং মধ্যবিত্ত সমাজ সংগ্রাম করবে। আজকে আমাদের সাহায্য করতে হবে, মানুষের বাঁচার অধিকার দিতে হবে। অল্প কয়েকজন মানুষকে টাকা দেবার জন্য বামফ্রন্ট সরকার আসেনি? কাজেই মাননীয় স্পীকার স্যার, কেন্দ্রীয় সরকার যদি জিনিষ-পত্রের দাম কমাতে পারেন তাহলে হয়তো এই সমস্ত টাকা চাওয়ার প্রয়োজন হতো না। মাননীয় সদস্যরা দেখেছেন একবার লবন সারা ত্রিপুরায় একই মূল্যে সাপ্লাই করার জন্য টাকা আমরা চেয়েছিলাম। ভারতবর্ষের কোথাও কেউ কি একই মূল্যে বিভিন্ন জায়গায় লবন বিক্রি করতে দেখেছেন? আমরা ৬০ পয়সা করে ত্রিপুরা রাজ্যের সমস্ত জায়গায় লবন বিক্রি করেছি। অবশ্য লবন আন্দোলন ভারতবর্ষের বিভিন্ন জায়গায় হয়েছিল তারা গান্ধীর নামে শপথ করে আন্দোলন করেছিলেন কিন্তু আমরা গান্ধীর নামে শপথ করে আন্দোলন করিনি। জিনিষপত্রের দাম যদি কমানো না যায় তাহলে নিত্য প্রয়োজনীয় যে সমস্ত জিনিষপত্র আছে সেগুলি বিলিবণ্টন করার জন্য যে সব ব্যবস্থা আছে, যে সব সংগঠন গড়ে তোলা দরকার সে সংগঠন আমাদের আছে তাই এই সমস্ত জিনিষ যাতে গরীব মানুষের ঘরে পৌছায় তার জন্য আমরা চেষ্টা চালিয়ে যাব। মাননীয় স্পীকার স্যার, এখানে একটা চট কল আছে, এই চট কলের জন্য টাকা চেয়েছি। এই চট কল যখন শ্রীসুখময় সরকার বসিয়েছিলেন তখন অনেকেই মনে করেছিলেন এখানে যাত্রা গান হবে। কারণ কিছুই ছিলনা। যাদের টাকা দেওয়ার কথা তারা টাকা দেওয়া বন্ধ করে দিয়েছিল। আমরা বামফ্রন্ট সরকার ৪ বৎসরের মধ্যে আমরা এইটা করেছি। যে যে মেশীনারিজগুলি আনার কথা সেগুলি আমরা এনেছি। এইটা হচ্ছে প্রথম শিল্প এবং বামফ্রন্ট সরকার এটাকে একটা দুঃসাহসিক চ্যালেঞ্জ হিসাবে গ্রহন করেছে। এই চ্যালেঞ্জের সাফল্যের উপর নির্ভর করছে আরও শিল্প গড়ে উঠার ব্যাপার। আমরা একটা চটকলের জায়গায় ২ টা চটকল করার চেষ্টা করছি। বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি করার জন্য আমরা চেষ্টা করছি। এই সমস্ত কাজ আমরা হাতে নিয়েছি বলে আমাদের এখানে যারা নাকি বেকার আছেন, তারা আশান্বিত হচ্ছেন। হতাশাগ্রস্ত হয়ে তারা সংগ্রামের পথে পা বাড়িয়েছেন। এখানে যদি একটা কাগজকল তৈরী করা যেত তাহলে ২০ হাজার বেকারের একটা ব্যবস্থা হত। তার সংগে আর একটা চটকল স্থাপন করা যায় তাহলে পরে আরও ২ হাজার আড়াই হাজার বেকারের কর্ম সংস্থান হত। সুতার কথা বলতে গেলে আমাদের এখানে সুতার অনেক প্রয়োজন।

মাননীয় সদস্যরা জানেন যে পাহাড়ী অঞ্চলের উপজাতি মা ও বোনের জন্য পাছড়া তৈরী হচ্ছে তাদের কোমড় পাছড়া তৈরীর জন্য প্রচুর সুতার প্রয়োজন। এটা অত্যন্ত আনন্দের বিষয় যে এবার পৌষমেলায় প্রায় লক্ষ টাকার পাছড়া বিক্রী হয়েছে। যারা পাছড়া কিনছেন তারা ১০ টাকা দিয়ে কিনেছেন। তারা বুঝতে পেরেছেন বামফ্রন্ট সরকার তাদের জন্য। এত বড় মেলা আর কোনদিন হয়নি এই ত্রিপুরা রাজ্যে। মাননীয় সদস্যদের আজকে বুঝতে হবে বামফ্রন্ট সরকার কিভাবে মানুষের ভালবাসা পাওয়ার চেষ্টা করছে। ত্রিপুরার যদি আরও উন্নতি করতে হয় তাহলে পরে এই শিল্পগুলিকে আরও উন্নত করতে হবে। এখানে কিছু টাকা চেয়েছি ব্রিক্‌ফিল্ডের জন্য। এটা একটা চমৎকার জিনিষ। কি ছিল আগে? আমাদের এখানে পরথর নেই। ইটের উপর নির্ভর করে সব কাজ করতে হয়। সব ব্যক্তিগত মালিকানায় দিয়ে দেওয়া হয়েছে। তারা যতটুকু ইট তৈরী করত তার উপর নির্ভর করে সব কাজ করতে হত। স্মল স্কেইল ইণ্ডাষ্ট্রি কর্পোরেশান এখন দুর্গম এলাকায় গিয়ে এই ইট তৈরী করছে। ইটের দাম সরকার থেকে নির্দ্দিষ্ট করে দেওয়া হয়েছে। সরকার সেখান থেকে ইট কিনে এনে সব কাজ করে থাকে। কতগুলি বেসরকারী ইটের ভাটা আছে। সেখানে শ্রমিকদের উপর ভীষণ অত্যাচার করা হত। মেয়েদের ইজ্জত নষ্ট করে দেওয়া হত। আমরা এইসব জিনিষগুলি পরিবর্তন করে দিয়েছি। এখানে যারা অন্ধ আছেন তারা এই সব কিছু দেখতে পাচ্ছেন না। সারা ভারতবর্ষের মানুষ ও পত্রপত্রিকাগুলি পর্যন্ত এই ব্যাপারে ত্রিপুরা সরকারের প্রশংসা করেছেন। বিহার থেকে চিঠি এসেছে এখানে। বিহার থেকে শ্রমিক এনে যারা লোক খাটিয়েছেন বা আবার খাটাবেন বলে মনে করছেন তাদের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা করা হবে। দরকার হলে আমরা সেই আইনকে সংশোধন করে শাস্তি বিধান করব। সেই বণ্ডের লেবারদের দিয়ে আর অমানুষিক অত্যাচার করা চলবেনা। ক্ষুধার্ত মানুষ এসেছে কাজের জন্য তাদের ইজ্জত নিয়ে পয়সা রোজগার করা চলবেনা। মাননীয় স্পীকার স্যার কৃষি খাতে ও অন্যান্য খাতে আমরা কিছু টাকা চেয়েছি। মাননীয় সদস্যরা দেখেছেন বাজারের জন্য আমরা কিছু পয়সা চেয়েছি। বাজারের অবস্থা আগে কি রকম ছিল? কয়টা বাজারের জন্য কংগ্রেস সরকার পয়সা খরচ করেছেন। কিন্তু এখানে মাননীয় বিরোধী দলের সদস্যরা বামফ্রন্ট সরকারের শ্রাদ্ধ করছেন। তারা ত একবারও বলছেনা কয়টা বাজারের জন্য কংগ্রেস সরকার কয় পয়সা খরচ করেছেন। আমরা ১ কোটি টাকা খরচ করেছি। আমরা টাকা পাইনি। যার জন্য আমরা আংশিক ভাবে কাজ করেছি। আমরা আশা করি যে সমস্ত বাজারগুলি হাতে নিয়েছি সেই বাজারগুলি আমরা উন্নত করতে পারব। আগে গ্রামের মানুষ আসত ঝড় বৃষ্টির মধ্যে, তাদের দাঁড়াবার জায়গা পর্যন্ত ছিলনা। জীপ, ট্রাক আসার জন্য রাস্তা করে দেওয়া হয়েছে যাতে করে কৃষকেরা বাজারে আসতে পারে। ল্যাম্পস ও প্যাক্স করে দেওয়া হয়েছে। জিনিষপত্র যাতে একই দরে বিক্রী হয় তার ব্যবস্থা করা হয়েছে। মাননীয় সদস্যরা এই বিলটা পাশ করে দিয়েছে এখন এই বিলটা রাষ্ট্রপতির অনুমোদনের অপেক্ষায় আছে। অনুমোদন পাওয়ার পর কৃষকেরা বুঝতে পারবে ফড়িয়ারা বাজার থেকে ইচ্ছামত ফসল কিনতে পারবেনা। তখন বামফ্রন্ট সরকার গ্রামের মানুষের

জন্য কি না করছেন তা গ্রামের মানুষ ঠিকই বুঝতে পেরেছে। আমরা সামান্য কিছু টাকা পাবলিসিটির জন্য আমরা রেখেছি। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই। ত্রিপুরা সংবাদপত্রগুলি সম্পর্কে আমি অনেক বার বলেছি। সংবাদপত্র নিরপেক্ষ একথা আমি মানিনা। এটা ঠিক কথা না। কিন্তু সংবাদপত্রের স্বাধীনতা আছে একথা আমি মানি। কোন সময়ে সংবাদ পত্রের স্বাধীনতার উপরে বামফ্রন্ট সরকার হস্তক্ষেপ করেনি। কোন কোন সংবাদপত্র তারা আদালতে গিয়েছেন। আদালত মানে একটা প্রেস কাউন্সিল। শ্রীমতি গান্ধী এটা তৈরী করেছে। তার মনমত লোকদের নিয়ে। সেখানে সব পত্রিকার সাংবাদিকদের যাওয়ার অধিকার আছে। তারা কি মনোভাব নিয়ে গিয়েছে? তাদের সম্পর্কে একটা বিরূপ মনোভাব নিয়ে এই সরকার চলেছে। এমন কি সেই প্রেস কাউন্সিলও এই কথা বলতে পারেন?

ত্রিপুরা সরকার খবরের কাগজকে আইনের মধ্যে দিয়ে চলার অধিকার দিয়েছেন, কিন্তু সাম্প্রদায়িকতা করার অধিকার দেয়নি। সাম্প্রদায়িকতা করার অধিকার খবরের কাগজকে কেউ দিবে না, কেউ তা দিতে পারে না। আমাদের এখানেও আইনের মধ্যে থেকে চলার সমস্ত অধিকার তারা পাবেন। খবরের কাগজের মাধ্যমে খবর বাহির করার যে সমস্ত সোর্স আছে সেগুলি আমরা কখনও বন্ধ করি না। তা বামফ্রন্ট সরকার যদি কোন সংবাদকে অসত্য মনে করে, মানে যদি বলেন যে এইটা অসত্য সংবাদ, তাহলে কি কোন সংবাদ পত্রের পক্ষে তা ছাপানো উচিৎ? অনেক বড বড় খবরের কাগজও কিন্তু তা করেন। আমাদের এখানে ছোট ছোট যে সমস্ত খবরের কাগজ আছে আমরা তাদের দুরবস্থার কথা জানি, তাদের আর্থিক দুরবস্থার কথা আমাদের জানা আছে। খবরের কাগজ চালানো যে আজকের দিনে কত কঠিন কাজ আমরা তা জানি, কিন্তু একটা সরকারের পক্ষে একটা কাগজ চালানোর ভার বহন করতে যে আর্থিক সাশ্রয়ের প্রয়োজন এই বামফ্রন্ট সরকারের তা নাই। অন্য কোন রাজ্যে তা থাকতে পারে, কিন্তু আমাদের তা নাই। তবুও আমাদের যতটুকু আর্থিক ক্ষমতা আছে তার মধ্যে দিয়ে আমরা চেষ্টা করব তাদেরকে সাহায্য করতে এবং তারা আমাদের পক্ষে লিখবেন তার জন্য কিন্তু নয়। আমরা চাই তাদের সংবাদ পত্রের বিস্তৃতি আরও হউক, আর সেই জন্যই আমরা তাদেরকে সব রকমের সাহায্য করতে চাই। সর্ব্বশেষে মাননীয় সদস্য নগেন্দ্র বাবু যে কথাটা বলেছেন, অবশ্য এইটা তাদের আজকেই নূতন করে বলা নয়, তারা বলেছেন যে প্লেনের টাকা নাকি আমরা খরচ করতে পারি না। কিছু কিছু খবরের কাগজের মধ্যেও তারা বলেছেন যে বামফ্রন্ট সরকার প্লেনের টাকা খরচ করতে পারে না। আমরা গত বছর প্লেনের বরাদ্দ থেকে অনেক বেশী টাকা খরচ করেছি। অনেক দপ্তর আছে যেমন এখানে পূর্ত দপ্তরের মন্ত্রী আছেন তিনি জানেন তাঁর দপ্তরের সমস্ত টাকা খরচ হয়ে গেছে, কারণ আমরা অনেক বেশী কাজ হাতে নিই এবং মাননীয় সদস্যদের জন্যই আমরা প্লেনের এত কাজ হাতে নিই। কারণ যখনই তারা এসে বলেন যে অমুক জায়গায় ডিপ টিউব ওয়েল করা হয়নি, তখনই আমরা তা করি, আর তার জন্যই আমরা আগে থেকে পেন করে থাকি। আমরা শুধু যে প্লেনের টাকাই খরচ করব তা নয়, প্লেনের অনেক বেশী টাকা আমাদেরকে খরচ করতে হয়। কিন্তু আমাদের দুর্ভাগ্য যে, খরা পীড়িত জুমিয়াদের জন্য

আজও আমরা কেন্দ্র থেকে কোন টাকা পাইনি। আমরা আশা করব কেন্দ্রীয় সরকার আমাদের এই খরা পীড়িত দুঃস্থ মানুষদের জন্য এবং আমাদের সমস্ত কর্মসূচীকে রূপায়নের জন্য অর্থ মঞ্জুর করবেন। আমরা কর্মচারীদের জন্য অতিরিক্ত ডি, এ মানে কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়ার কথা বলেছি। তা আমরা কিছু অংশের কর্মচারীকে তা দিতে পেরেছি, আবার কিছু সংখ্যককে দিতে পারিনি। তেমনি আবার পে-কমিশনের রিপোর্টকে কার্য্যকরী করতে আমাদের কিছু টাকা খরচ হবে। তবু এই কথা আমি মাননীয় সদস্যদের বলতে পারি যে, আমাদের সমস্ত রকমের কার্য্যসূচীকে আমরা পালন করব এবং এই কথা বলেই মাননীয় স্পীকার স্যার, আমি আমার এই ব্যয় বরাদ্দের প্রস্তাবকে হাউসের সামনে রাখছি।

অধ্যক্ষ মহাশয় :—সভা আগামী কাল ১৭,২,৮২ ইং তারিখে বুধবার বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতবী রইল।

## PAPERS LAID ON THE TABLE

ANNEXUR—'A'

Admitted starred Question No. 4.

By—Shri Ram Kumar Nath.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। দেওছড়া এস. বি. স্কুলের একটি পাকা ঘর করার পর ছাউনি না দেওয়ার কারণ কি ;

২। এই ঘরটির ছাউনি কবে পর্যন্ত হবে বলে আশা করা যায় ;

৩। এই ঘরটির ⅔ অংশ তৈরী হয়েছে এবং বাকী ⅓ অংশ কবে পর্য্যন্ত হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। এডুকেশন ডিপার্টমেন্ট কর্তৃক টিন সরবরাহ করার কথা ছিল কিন্তু টিন সরবরাহ করতে না পারায় টিনের পরিবর্তে বাঁশের তরজা দ্বারা অনুমোদিত নীটরেইটে কাজটি করানোর চেষ্টা করা হয়। কিন্তু কনট্রাকটার নীটরেইটে কাজটি করিতে অসম্মত হওয়ায় ছাউনি নির্মাণ করা সম্ভব হয় নাই।

২। এস. আর. ই. পি. প্রকল্পে এস্টিমেট তৈয়ার করানো হইয়াছে এবং ছাউনীর কাজটি সম্পূর্ণ করার জন্য ইতিমধ্যে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হইয়াছে।

৩। ঘরটির শতকরা ৫০ ভাগ কাজ শেষ হইয়াছে। ছাউনীর কাজ শেষ হইলে আর শতকরা ৩১ ভাগ কাজ বাকী থাকিবে ইহার জন্য সিমেন্টের প্রয়োজন। এই কাজ শেষ করার উদ্যোগ লওয়া হইতেছে।

Admitted starred Quastlon No. 6.

By—Shri Ram Kumar Nath.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। দেওছড়া এস. বি. স্কুলের মাঠটি খেলার উপযোগী করে হবে বলে আশা করা যায় ?

২। উক্ত মাঠের কাজে সরকারের কত টাকা খরচ হয়েছে ;

৩। মাঠটি খেলার উপযোগী করতে আর কত টাকা লাগবে ?

উত্তর

১। এখনই বলা সম্ভব নয়।

২। উক্ত মাঠের কাজে ১৪,৪৩১ টাকা খরচ হয়েছে।

৩। মাঠটি খেলার উপযোগী করতে আরও ১৫,০০০ টাকা লাগবে।

PAPERS LAID ON THE TABLE

Admitted starred Question No. 27.

By—Shri Tarani Mohan Singha.

Will the Hon'ble Minister-'n charge of the Education Department be pleased to state:—

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে কয়টি বারোয়ারী কেন্দ্র আছে এবং বর্তমান আর্থিক বৎসরে আর কয়টি বারোয়ারী কেন্দ্র খোলা হবে বলে আশা করা যায় ;

২। উক্ত কেন্দ্রগুলির মধ্যে শিক্ষিকা আছে গ্রামলক্ষ্মী নাই অথবা গ্রামলক্ষ্মী আছে শিক্ষিকা নাই তার সংখ্যা কত ;

৩। কয়টি বারোয়ারী বিদ্যালয় সরকারী সাহায্যে নির্মিত হইয়াছে ?

উত্তর

১। ত্রিপুরা রাজ্যে মোট ১১৬৩টি বারোয়ারী সমাজশিক্ষা কেন্দ্র আছে। বর্তমান আর্থিক বৎসরে আর কোন বারোয়ারী কেন্দ্র খোলার পরিকল্পনা নাই।

২। (ক) ১৩৪টি কেন্দ্রে সমাজশিক্ষা কর্মী আছে কিন্তু গ্রামলক্ষ্মী নাই।

(খ) ৯০৮টি কেন্দ্রে গ্রামলক্ষ্মী আছে কিন্তু সমাজশিক্ষা কর্মী নাই।

৩। ৪৭৭টি সমাজশিক্ষা কেন্দ্র/বারোয়ারী কেন্দ্র সরকারী সাহায্যে নির্মিত হইয়াছে।

Admitted Starrted Question No. 34.

By—Shri Badal Chowdhury.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। বিলোনীয়া কলেজের ছাত্র ছাত্রীদের তরফে কিছু সুনির্দিষ্ট দাবীর ভিত্তিতে কোন স্মারকলিপি রাজ্য সরকার পেয়েছেন কি ?

২। যদি পেয়ে থাকেন সরকার এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহন করেছেন ?

৩। আগামী শিক্ষাবর্ষে উক্ত কলেজে বিজ্ঞান বিভাগ খোলার কোন সরকারী পরিকল্পনা আছে কি ?

উত্তর

১। হ্যাঁ

২। উপযুক্ত দাবীগুলি যাহাতে বাস্তবায়িত হয় তাহার সক্রিয় পদক্ষেপ নেওয়া হইয়াছে।

৩। হ্যাঁ

Admitted starred Question No. 59.

By—Shri Keshab Majumdar

Will the Hon'ble Minister-in.charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১) উপজাতি ছাত্র-ছাত্রীদের মাতৃভাষা কক্-বরকের মাধ্যমে প্রাথমিক শিক্ষার সুযোগ সৃষ্টির ক্ষেত্রে কক্-বরক ভাষায় বই প্রকাশ করার কোন উদ্যোগ সরকার নিয়েছেন কি ;

২) নিয়ে থাকলে কি কি উদ্যোগ নেয়া হয়েছে ,

৩) কবে পর্যন্ত বই প্রকাশিত হতে পারে বলে অনুমান করা হচ্ছে ;

৪) বালোয়াড়ী শিক্ষার ক্ষেত্রে উপজাতি শিশুদের জন্য কক্ বরক ভাষার মাধ্যমে ছড়ার বই প্রকাশ করার কোন ব্যবস্থা গৃহীত হয়েছে কি ?

উত্তর

১) হ্যাঁ

২) ১৯৮০-৮১ সালে কক্ বরক ভাষায় প্রথম ও দ্বিতীয় শ্রেণীর জন্য ভাষা ও গণিত পাঠ্য পুস্তক প্রকাশিত হয় এবং উক্ত পাঠ্য পুস্তকগুলি ১৯৮১ সালের শিক্ষাবর্ষ থেকে সরবরাহ করা হয়। ১৯৮১ সালে কক্ বরক শিক্ষণ সহায়িকা পুস্তক ও প্রকাশিত হয় এবং উক্ত পাঠ্য ছাত্রছাত্রীদের বিনামূল্যে সরবরাহ করা হয় .

৩) প্রশ্ন উঠে না।

৪) না।

Admitted Starred Question No. 79.

By—Shri Subodh Ch. Das.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to State :—

১) কাঞ্চনপুর ব্লকের উপজাতি অধ্যুষিত আনন্দবাজার এস. বি. স্কুলকে হাইস্কুলে পরিণত করার কোন পরিকল্পনা আছে কি ;

২) বর্ত্তমানে ঐ স্কুলে ছাত্র সংখ্যা ও শিক্ষক সংখ্যা কত ;
৩) এবং ঐ বিদ্যালয়টি হাইস্কুলে পরিণত করার মত জমি ও ছাত্র সংখ্যা বিদ্যালয়ে আছে কি ;
৪) থাকিলে কবে নাগাদ হাইস্কুল করা হইবে বলিয়া আশা করা যায়।

উত্তর

১) আপাতত নাই।
২) ছাত্র সংখ্যা—২৬৬ জন ও শিক্ষকের সংখ্যা—৫ জন।
৩) নাই।
৪) প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 80

By—Shri Subodh Ch. Das.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১) কাঞ্চনপুর ব্লকের উপজাতি অধ্যুষিত খেদাছড়া এস. বি. স্কুলে ছাত্র সংখ্যা ও শিক্ষক সংখ্যা কত ;
২) ঐ এস. বি. স্কুলে বিজ্ঞানের শিক্ষক ও খেলাধুলার শিক্ষক আছেন কি ;
৩) এবং ঐ স্কুলের পাকাবাড়ী ও ছাত্রাবাস কবে পর্য্যন্ত হবে বলে আশা করা যায় ?

উত্তর

১) ছাত্র সংখ্যা ১৮৩ জন এবং শিক্ষক সংখ্যা ৩ জন।
২) নাই।
৩) আপাতত কোন পরিকল্পনা নাই।

Admitted Starred Question No. 81

By—Shri Subodh Ch. Das.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১) ধর্মনগর বিভাগের গঙ্গানগর এস. বি. স্কুলে বর্ত্তমানে ছাত্রছাত্রী ও শিক্ষক সংখ্যা কত ;
২) ঐ স্কুলটিকে হাইস্কুলে পরিণত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ;
৩) এবং ইহা কি সত্য যে ঐ এলাকার ছাত্রছাত্রীগণ এবং জনগণ বহুবার ঐ স্কুলটিকে হাইস্কুলে পরিণত করার দাবী সরকারের নিকট জানিয়েছেন ও

৪) সত্য হইলে কবে নাগাদ ঐ দাবী পূরণ করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১) ছাত্রছাত্রী মোট ৪৬৬ জন ও শিক্ষক মোট ১৪ জন।

২) আপাততঃ নাই ;

৩) হ্যাঁ

৪) বছর নির্দ্ধারিং করে বলা যায় না, তবে এস. বি. স্কুলকে হাইস্কুলে উন্নীত করার জন্য প্রতি বছরই প্রাধান্যের ভিত্তিতে বিবেচনা করা হয়ে থাকে।

Admitted Starred Question No. 83

By—Shri Rasiram Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১। জিরানীয়া স্কুল ইন্‌সপেক্টর এর অধীনে মোট কতগুলি প্রাইমারী ও সিনিয়র বেসিক স্কুল আছে ;

২। ইহা কি সত্য কোন কোন সিনিয়র বেসিক স্কুলে প্রধান শিক্ষক নাই ;

৩। না থাকিলে কোন কোন স্কুলে নাই এবং

৪। ঐ সব স্কুলে কবে পর্য্যন্ত প্রধান শিক্ষক নিযুক্ত করা হবে বলে আশা করা যায়?

উত্তর

১। ৭৬টি প্রাইমারী ও জুনিয়র বেসিক স্কুল এবং ১৫টি সিনিয়র বেসিক ও জুনিয়র হাই স্কুল আছে।

২। হ্যাঁ।

৩। চম্পাইবাড়ী চামালীয়া এবং জিরানীয়া খলা সিনিয়র বেসিক স্কুলে প্রধান শিক্ষক নাই।

৪। বর্ত্তমান শিক্ষাবর্ষে ঐ সব স্কুলে প্রধান শিক্ষক নিযুক্ত করা হইবে।

Admitted Starred Question No. 88.
By—Shri RasiramDeb Barma.

Will the Hon'ble Minister in-charge of the Rehabilitation Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৮০ইং সনের দাঙ্গায় ক্ষতিগ্রস্থ কত পরিবার এখনও বিভিন্ন পুনর্বাসন কলোনীতে বসবাস করছেন?

২। এইরূপ কয়টি কলোনী বর্ত্তমানে আছে?

৩। কত সংখ্যক লোক কোন কলোনীতে আশ্রয় নেন নাই অথচ এখন পর্য্যন্ত বাড়ী ঘরে ফিরে যান নাই?

৪। সরকার এদের সম্পর্কে কি ভাবছেন ?

উত্তর

১। ১৭৬২ পরিবার এখনও বিভিন্ন পুনর্বাসন কলোনীতে বসবাস করছেন।

২। এইরূপ ২৭টি কলোনী বর্ত্তমানে আছে।

৩। প্রাপ্ত তথ্য অনুযায়ী দেখা যায়—অনুমান ৩৮৭টি পরিবার কোন কলোনীতে আশ্রয় নেন নাই অথচ এখন পর্য্যন্ত বাড়ী ঘরে ফিরে যান নাই।

৪। ঐ সমস্ত পরিবারের মধ্যে কিছু সংখ্যক পরিবার নিজেদের প্রচেষ্টায় অন্যত্র অথবা আত্মীয় স্বজনের বাড়ীতে বসবাস করার ব্যবস্থা নিয়াছে। বাকী পরিবারগুলিকে তাহাদের নিজ নিজ গ্রামে ফিরিয়া যাওয়ার জন্য সরকার প্রচেষ্টা চালাইয়া যাইতেছেন। এই সমস্ত পরিবারগুলি সরকার নির্দ্ধারিত পুনর্বাসন সাহায্যের অধিকারী।

Admitted Starred Question No. 89.

By :—Shri Rasiram Deb Barma.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। ত্রিপুরায় কয়টি সিনিয়র বেসিক স্কুলে প্রধান শিক্ষক নাই ; কবে নাগাদ ঐসব স্কুলে প্রধান শিক্ষক নিয়োগ করা হবে বলে আশা করা যায় ;

২। ইহা কি সত্য যে, শহরে এবং রাস্তার পার্শ্ববর্ত্তী বিদ্যালয়ে শিক্ষক সংখ্যা প্রয়োজনের তুলনায় অধিক ;

৩। যদি সত্য হয় তবে এই বৈষম্য দূর করার জন্য সরকার কি ব্যবস্থা নিচ্ছেন ?

উত্তর

১। ৯৩টি। বর্ত্তমান শিক্ষাবর্ষে প্রাধন শিক্ষক নিয়োগ করা সম্ভবপর হবে বলে আশা করা যায়।

২। হ্যাঁ ; আংশিকভাবে সত্য।

৩। সুষ্ঠু বদলী নীতির মাধ্যমে এই বৈষম্য দূরীকরণের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

Admitted Starred Question No. 112

By—Shri Tarani Mohan Singh.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to State :—

প্রশ্ন

১। ১৯৮১ সালে কতজন এস. সি. এস. টি. ছাত্রছাত্রী ছাত্রাবাসের সর্ব প্রকার সুযোগ সুবিধা গ্রহণ করিয়া মাধ্যমিক পরীক্ষা দিয়াছিল,

২। তাদের মধ্যে কতজন পরীক্ষার্থী উত্তীর্ণ হইয়াছিল ?

উত্তর

১।

তথ্য সংগৃহীত হইতেছে।

২।

Admitted Starrted Question No. 128

By—Shri Sumanta Das.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১। রাজ্য সরকারের সিদ্ধান্ত অনুযায়ী ছাত্রাবাসগুলিতে এস. সি. এবং এস. টি ছাত্র-ছাত্রীদের শিক্ষাদানের জন্য প্রয়োজনের তুলনায় আরও শিক্ষকের দরকার আছে কি?

২। থাকিলে কবে নাগাদ নেওয়া হবে বলে আশা করা যায়,

উত্তর

১। হ্যাঁ।

২। প্রতি বছরই আর্থিক সঙ্গতি অনুযায়ী শিক্ষকের সংখ্যা বৃদ্ধি করে তা পূরণ করার চেষ্টা করা হচ্ছে।

Admitted Starred Question No. 130 By—Shri Manindra Debbarma.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে দ্বাদশ শ্রেণীর প্রথা চালু হওয়ার পর একাদশ এবং দ্বাদশ শ্রেণীর ছাত্রছাত্রী বোর্ডিংএর সুযোগ পাচ্ছেন না?

২। যদি সত্য হয় তাহা হইলে ঐ দুই শ্রেণীর ছাত্র-ছাত্রীদের বোর্ডিংএর সুযোগ না দেওয়ার কারণ কি?

৩। এই দুই শ্রেণীর ছাত্র-ছাত্রীদের বোর্ডিংএর সুযোগ দেওয়ার জন্য সরকার বিবেচনা করিবেন কি?

উত্তর

১। হ্যাঁ, সত্য।

২। সাধারণত: দশম শ্রেণী পর্যন্ত অধ্যয়নরত তপশিলী জাতি ও তপশিলী উপজাতি সম্প্রদায়ের ছাত্র-ছাত্রীরাই বোর্ডিং হাউসে থাকিয়া পড়াশুনা করার সুযোগ পায়। ঐসব বোর্ডিংএ আসন থাকিলে একাদশ ও দ্বাদশ শ্রেণীতে পাঠরত তপশিলী জাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদেরও সুযোগ দেওয়া হয়।

৩। হ্যাঁ, এই বিষয়ে বিবেচনা করা হইবে।

Admitted Starred Question No. 133

By—Shri Nagendra Jamatia.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। নগরাই উচ্চ বুনিয়াদী বিদ্যালয়ে কতজন শিক্ষক আছেন?

২। উক্ত বিদ্যালয়ে আর নূতন শিক্ষক নিযুক্ত করা হইবে কি?

৩। হইলে কতজন এবং কবে নাগাদ নিযুক্ত করা হইবে ?

উত্তর

১। তিন জন।

২। হ্যাঁ।

৩। প্রধান শিক্ষক সহ আরও আটজন বিষয় শিক্ষকের প্রয়োজন আছে। বর্ত্তমান শিক্ষা-বর্ষে প্রয়োজনীয় শিক্ষক নিয়োগের ব্যাপারে ব্যবস্থা নেওয়া হচ্ছে।

Admitted Starred Question No. 138

By—Shri Mohan Lal Chakma

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১। স্বশাসিত জেলা পরিষদের হেড অফিস কোথায় হইবে,

২। অফিসের কাজ কর্মের জন্য পরিষদের নিজস্ব ভবন হইবে কি, এবং

৩। হ্যাঁ হইলে কবে নাগাদ এবং কোথায় করা হইবে,

উত্তর

১। বর্ত্তমানে আগরতলায় হবে।

২। হবে।

৩। অফিসের স্থান সম্পর্কে চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ এবং উপযুক্ত জমি পাওয়ার উপর এটা নির্ভর করছে।

Admitted Starred Question No. 146

By—Shri Umesh Ch. Nath

Will the Hon'ble Minister in-charge of Education Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য দশধা গ্রামীণ ব্যাংকের ম্যানেজারের তালবাহানায় রাধামাধব পুর জে. বি. স্কুলের মিড-ডে মিল বন্ধ ,

২। যদি সত্য হয় তবে কত দিন যাবৎ বন্ধ ;

৩। এবং ম্যানেজারের এরূপ আচনের কারণ কি ;

৪। এ ছাড়া রাজ্যে আর কোন স্কুলে এই ভাবে টিফিন বন্ধ আছে কিনা ?

উত্তর

১।
২।
৩।
৪। } তথ্য সংগ্রহ হচ্ছে।

Admitted Starred Question No. 150.

By—Shri Nakul Das.

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state—

প্রশ্ন

১। রাজ্যে তপশিলীজাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য মোট কয়টি ছাত্রাবাস আছে এবং এর মধ্যে কয়টি সচল ও কয়টি অকেজো অবস্থায় আছে।

২। অকেজো ছাত্রাবাসগুলিকে সচল করার কোন উদ্যোগ নেওয়া হবে কি?

উত্তর

১। ৬৩টি ছাত্রাবাস আছে এবং ৬৩টি ছাত্রাবাসই সচল আছে।

২। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 156

By—Shri Manindra Deb Barma.

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। তেলিয়ামুড়া ব্লকের পূর্ব লম্পির গাঁও পঞ্চায়েত নামে পরিচিত এলাকাকে ট্রাইবেল সাব-প্লেন এলাকা ভুক্ত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি;

২। এবং ঐ এলাকায় কত সংখ্যক অ-উপজাতি সম্প্রদায় স্থায়ী ভাবে বসবাস করিতেছে?

উত্তর

১। এরূপ কোন পরিকল্পনা নাই।

২। পঞ্চায়েত দপ্তর কর্তৃক গৃহীত গনণানুযায়ী ১৯৮০-৮১ইং সনে ৫০ জন অ-উপজাতি উক্ত গাঁও সভায় স্থায়ী ভাবে বসবাস করিতেছেন।

Admitted Starred Question No. 160

By—Shri Matilal Sarkar.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে রাজ্যে কয়টি প্রাথমিক, সিনিয়র বেসিক, হাইস্কুল ও হায়ার সেকেণ্ডারী স্কুল প্রতিষ্ঠিত হইয়াছিল এবং

২। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই সংখ্যা বৃদ্ধি পেয়ে কততে দাঁড়িয়েছে;

৩। কয়টি হাইস্কুলে এখন পর্য্যন্ত একজন করেও বিজ্ঞান শিক্ষক নেই;

৪। কয়টি হাইস্কুলে আনুপাতিক হারের অধিক শিক্ষক রয়েছে এবং কয়টিতে কম রয়েছে;

৫। এ সম্পর্কে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন ?

উত্তর

১। প্রাথমিক ১,৫২৮টি, সিনিয়ার বেসিক ২৮২টি, হাইস্কুল ১০৫টি এবং হায়ার সেকেণ্ডারী ৩০টি ছিল।

২। প্রাথমিক ১,৬১৫টি, সিনিয়র বেসিক ২৯০টি, হাইস্কুল ১৩৫টি এবং হায়ার সেকেণ্ডারী ৭১ টি।

৩। ৫ টি

৪। ৪৪ টি হাইস্কুলে আনুপাতিক হারে অধিক শিক্ষক এবং ৭৯ টি হাইস্কুলে আনুপাতিক হারে কম শিক্ষক রয়েছে।

৫। বর্ত্তমান শিক্ষাবর্ষে ২০০ জন বিষয় শিক্ষক নিয়োগ করা হইবে।

Admitted Starred Question No. 166
By—Shri Drao Kr. Reang.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য বড়দোয়ালীস্থিত উপজাতি বিশ্রামাগারটিকে আগরতলা কৃষ্ণনগরে স্থানান্তরিত করা হচ্ছে,

২। সত্য হলে এ উদ্দেশ্যে অধিগৃহীত জমির পরিমান কত এবং

৩। বিশ্রামাগার নির্মানের কাজটি কতদূর অগ্রসর হয়েছে।

উত্তর

১। ইহা সত্য নহে

২। প্রশ্ন উঠে না

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 167
By—Shri Drao Kumar Reang.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১। সাকান সেরমুন জে, বি, স্কুলকে এস, বি, স্কুলে উন্নীত করার কোন পরিকল্পনা আছে কি ?

২। যদি থাকে তবে, কবে এই পরিকল্পনা কার্য্যকরী করা হইবে বলিয়া আশা করা যায় ?

উত্তর

১।
২। বিবেচনাধীন আছে।

Admitted Starred Question No. 168
By—Shri Drao Kumar Reang.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১) ১৯৮২ সালে কতজন উপজাতি বেকার ছেলে মেয়েকে Social Education worker হিসাবে নিযুক্তি পত্র দেওয়া হইবে এই ব্যাপারে কোন সিদ্ধান্ত গৃহীত হয়েছে কি ?

২) হয়ে থাকলে তাহা কিরূপ ?

উত্তর

১) কতজন উপজাতি বেকার ছেলে মেয়েকে ১৯৮২ সালে Social Education Worker হিসাবে চাকুরী হইবে এই সম্পর্কে কোন সিদ্ধান্ত গৃহীত হয় নাই।

২) প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 176
By—Shri Matilal Sarkar

Will the Hon'ble Minister in-charge of the Food & Civil Supplies Department be pleased to state :—

প্রশ্ন

১) ১৯৮১ সালের ১লা জানুয়ারী থেকে ১৯৮২ সনের ৩১শে জানুয়ারী পর্য্যন্ত এবং এফ, সি, আই কর্ত্তৃক চাল, লবন ও কেরোসিন অনিয়মিত সরবরাহ করার ঘটনা সম্পর্কে রাজ্য সরকার অবগত আছেন কি ?

২) থাকিলে এফ, সি, আই এর কাজ সম্পর্কে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে কোন তথ্য পরিবেশন করেছেন কি ?

৩) করে থাকলে এফ. সি, আইকে কেন্দ্রীয় সরকার কি নির্দ্দেশ দিয়াছেন রাজ্য সরকারের নিকট এমন কোন তথ্য আছে কি ?

উত্তর

১) হঁ্যা, তবে কেরোসিন ও লবন সরবরাহ করার দায়িত্ব ভারতীয় খাদ্য নিগমের নহে।

২) হঁ্যা।

৩) রাজ্য সরকারের নিকট এমন কোন তথ্য নাই।

Admitted Starred Question No. 178
By—Shri Rudreswar Das,

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১) ইহা কি সত্য যে ২৫০-৫৫০ টাকা স্কেল এ নিয়োজিত কোন কোন হাইয়ার সেকেণ্ডারী (পুরাতন) বিদ্যালয়ের শিক্ষক Revised Scale-এ বেতন পাচ্ছেন না ?

২) যদি সত্য হয়, তবে ইহার কারণ কি ?

উত্তর

১) হ্যাঁ।

২) ট্রেনিং প্রাপ্ত নন এমন একজন শিক্ষক ২৫০-৫৫০ স্কেল-এ হায়ার সেকেণ্ডারী (পুরাতন) বিদ্যালয়ে নিয়োজিত আছেন তাহার স্কেল ১৯৭৪ইং সনে রিভাইজড্ না হওয়ায় তিনি রিভাইজড্ স্কেল-এ বেতন পাচ্ছেন না।

## Admitted Starred Question No. 186

By—Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state—

প্রশ্ন

১) ১৯৮১-৮২ আর্থিক বৎসরে এখন পর্য্যন্ত কত জুমিয়া পরিবারকে কনজামশান ক্রেডিট লোন দেয়া হয়েছে (ব্লক এলাকা ভিত্তিক হিসাব) এবং

২) খরায় জুম সম্পূর্ণ নষ্ট হয়ে যাওয়ার ফলে জুমিয়াদের জন্য কি কি বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

উত্তর

১) তথ্য সংগ্রহাধীন।

২) ঐ

## Admitted Starred Question No. 188

By—Shri Hari Charan Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। কেন্দ্রীয় আইন সভার তপশীলি জাতি ও তপশীলি উপজাতি সম্পর্কিত সংসদীয় কমিটির ১৯৭৯ ইং সনে ত্রিপুরা সফরকালে রাজ্য সরকারের তরফ থেকে কি কি প্রস্তাব পেশ করা হয়েছিল ?

২। রাজ্য সরকারের প্রস্তাব সমূহের কতটুকু গৃহীত হয়েছে ?

উত্তর

১। রাজ্য সরকার ঢুলি (শব্দকর, বাদ্যকর ও নাগারচি নামেও অভিহিত), নট্ট ও কপালী সম্প্রদায়কে তপশীলি জাতি হিসাবে তালিকাভুক্ত করার প্রস্তাব উক্ত সংসদীয় কমিটির নিকট পেশ করেছেন।

২। উক্ত প্রস্তাব গ্রহণ করা সম্পর্কে কেন্দ্র সরকার রাজ্য সরকারকে এখনও কিছু জানান্ নাই।

Admitted Starred Question No. 190.

By—Shri Hari Charan Sarkar

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১। সারা ত্রিপুরায় এপর্যন্ত কতটি বয়স্ক শিক্ষাকেন্দ্র খোলা হয়েছে ?

২। এর মধ্যে সবগুলি বয়স্ক শিক্ষাকেন্দ্র চালু আছে কি ?

৩। বয়স্ক শিক্ষাকেন্দ্র চালু হওয়ার পর কতজন বয়স্ক ব্যক্তি অক্ষরজ্ঞান সম্পন্ন হয়েছেন ?

উত্তর

১। ২৬১৫টি।

২। না।

৩। ৪৯,৩৮৫ জন।

Admitted Starred Question No. 195.

By—Shri Bhanulal Saha.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৮১-৮২ইং সনের ভস্মিভূত স্কুলগুলি পুনর্নির্মাণের জন্য সরকার কি উদ্যোগ গ্রহণ করেছে ;

২। এ বছর গত বছরের তুলনায় প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রসংখ্যা বৃদ্ধির হার কত ?

৩। মিড-ডে মিলের সুযোগ বর্তমান শিক্ষাবর্ষে মোট কত সংখ্যক ছাত্র-ছাত্রীদের মধ্যে সম্প্রসারিত হয়েছে ?

উত্তর

১। পুনর্নির্মাণের জন্য মোট ৪,০০,০০০ টাকা মঞ্জুরী দেওয়া হয়েছে।

২। ভর্তি এখনও চলিতেছে। সুতরাং এই মুহূর্তে মোট ছাত্রসংখ্যা দেওয়া সম্ভব নয়।

৩। ২,০৫,০০০ জন।

Admitted Starred Question No. 202

By—Shri Fayzur Rahaman

Will the Hon'ble Minister in-charge of the Social Education Department be pleased to state—

প্রশ্ন

১। ইহা কি সত্য ধর্মনগর মহকুমার দক্ষিণ জালাইবাড়ী বালোয়ারী কেন্দ্র এস. ই. ডব্লিও থাকা সত্ত্বেও গত ১৫ মাস যাবত কেন্দ্রটি বন্ধ আছে ?

২। সত্য হইলে ১৫ মাস যাবত দক্ষিণ জালাইবাড়ী বালোয়ারী কেন্দ্রের এস. ই. ডব্লিও কাজ না করে কি করে সরকারী বেতন পায় সরকার জানাবেন কি ?

উত্তর

১। ১৫ মাস বন্ধ ছিল না।

২। প্রশ্ন উঠে না।

ANNEXURE—"B"

Admitted Unstarred Question No. 7

By—Shri Subodh Chandra Das.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৮০-৮১ সনে ত্রিপুরার কোন্ ব্লকে কত জুমিয়া পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে (ভূমি সহ) তার হিসাব, এবং

উত্তর

১। ১৯৮০-৮১ ইং সনে ত্রিপুরার বিভিন্ন ব্লকে মোট ৭৬২ জন ভূমিহীন উপজাতি জুমিয়া পরিবারকে ৬৫১০ টাকা প্রকল্পে পুনর্বাসন দেওয়া হয়েছে। এ সব জুমিয়া পরিবারের প্রত্যেককে ন্যূনতম ২ একর (ষ্টাণ্ডার্ড) হিসাবে ভূমি বন্টন করা হয়েছে উপরোক্ত পুনর্বাসন প্রাপ্ত জুমিয়া পরিবারের সংখ্যা ব্লক ভিত্তিক নিম্নে দেওয়া গেল।

| ব্লকের নাম | যে সকল স্থানে পুনর্বাসন দেওয়া হল | পুনর্বাসন প্রাপ্ত জুমিয়া পরিবারের সংখ্যা | জমির পরিমান (একর হিসাব) |
|---|---|---|---|
| ১ কাঞ্চনপুর, টি.ডি. ব্লক | ১। বর্গাইছড়া | ২৫ জন | ৮০·৭৫ |
| | ২। ঘাসিরাম পাড়া | ৫০ ,, | ২৬৫·২৮ |
| | ৩। দশমনি পাড়া | ১ ,, | ৬·০০ |
| | ৪। সাতনালা | ৩৬ ,, | ২১৬·০০ |
| | | মোট—১১২ জন | ৫৬৮·০০ |
| ২। সালেমা সি. ডি ব্লক | ১। লাল ছড়ি | ৫ জন | ২৬·৪৫ |
| | ২। দেবী ছড়ি | ৩৬ ,, | ২১৪·৯৫ |
| | ৩। দক্ষিণ বিলাস ছড়া | ১৩ ,, | ৭৬·৯৮ |
| | | মোট—৫৪ জন | ৩১৮·৩৮ |
| ৩। কুমারঘাট সি. ডি. ব্লক | ১। মুচিছড়া বাংকুং ধন বিলাস হীরা ছড়া সৈদা ছড়া | ৫৫ জন | ২৮৫·৪৫ |

| | | | | |
|---|---|---|---|---|
| ৪। ছাওমনু টি. ডি. ব্লক | ১। | নাল কাটা পশ্চিম মাছলি | ৪০ জন | ২৩৬·৯৮ |
| | ২। | কাঞ্চন ছড়া | ৩৩ জন | ১৮৬·৭৫ |
| | ৩। | ময়নামা করম ছড়া | ৪৪ ,, | ২৫৫·২২ |
| | ৪। | দেওছড়া, নালকাটা কাঞ্চন ছড়া | ৫২ ,, | ৩০৯·০৫ |
| | ৫। | উত্তর ধুমছড়া | ৫১ ,, | ৩০৬·০০ |
| | | | মোট—২২০ জন | ১২৯৪·০০ |
| ৫। খোয়াই সি. ডি. ব্লক | ১। | পূর্ব বেল ছড়া | ৫ জন | ২৯·২০ |
| | ২। | পশ্চিম বেলছড়া | ৩১ ,, | ১০২·২৫ |
| | | | মোট—৩৬ ,, | ১৩১·৪৫ |
| ৬। তেলিয়া মুড়া সি, ডি. ব্লক | ১। | শান্তি নগর | ৫ ,, | ৩০·০০ |
| ৭। বিশালগর সি, ডি. ব্লক | ১। | সাংকুমা বাড়ী | ১৯ ,, | ৭৫·২২ |
| | ২। | জম্পুইজলা | ৫ ,, | ২৮·৪৪ |
| | ৩। | কলাই বাড়ী | ২৩ ,, | ৯১·০৫ |
| | | | মোট—৪৭ জন | ১৯৪·৭১ |
| ৮। সাতচাঁদ টি, ডি. ব্লক | ১। | চালিতা ছড়ি | ৭ জন | ৪১·০০ |
| | ২। | মাধব নগর | ৬ ,, | ৩৫·৪৪ |
| | ৩। | আসলি ঘাট | ৩ ,, | ১৮·০০ |
| | ৪। | সোনাই ছড়ি | ৭ ,, | ৪৩·১০ |
| | ৫। | গৌর চন্দ্র | ১০ ,, | ৫৯·২২ |
| | ৬। | মনু | ৬৮ ,, | ২৬৯·৪৪ |
| | | | মোট—১০১ জন | ৪৬৬·২০ |
| ৯। মাতার বাড়ী সি. ডি. ব্লক | ১। | সামুখ ছড়া | ২৭ জন | ১৩০·৪৪ |
| | ২। | হীরাপুর | ২৩ ,, | ১৬৯·০৫ |
| | ৩। | ফুলকুমারী | ৪৭ ,, | ২৮২·০০ |
| | | | মোট—৯৭ ,, | ৫৮১·৪৯ |
| ১০। মেলাঘর সি. ডি ব্লক | ১। | জগতরাম বাড়ী | ৪২ ,, | ২৫২·০০ |
| | | | সব মোট—৭৬৯ জন | ৪০৯১·৬৮ একর |

**প্রশ্ন**

২। ধর্মনগর বিভাগের কোন তহশিলে এলাকায় কত পরিবারকে দেওয়া হয়েছে তার হিসাব?

উত্তর

২। ১৯৮০-৮১ ইং সনে ধর্মনগর বিভাগের নিম্নলিখিত তহশিল এলাকায় মোট ৭৬ জন ভূমিহীন জুমিয়া পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে।

(২) পেচারথল তহশিলাধীন

(১) বার্গাই ছড়া মৌজায়—২৫ জন—৮০·৭৫

(২) দশদা তহশিলাধীন

(১) ঘাসিরাম পাড়া মোজায়—৫৩ জন—২৬৫·২৮

(২) দশমনিপাড়া মৌজায়—১ জন ৬·০০

মোট—৭৬ জন ৩৫২·০৩

Admitted Unstarred Question No. 11

By—Shri Rati Mohan Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the Educat on Department be pleased to state—

প্রশ্ন

১। বিগত ১৯৭৯-৮০, ১৯৮০-৮১ শিক্ষা বর্ষে বামফ্রন্ট সরকার সারা রাজ্যে মোট কতটি নিম্ন বুনিয়াদী বিত্থালয়কে উচ্চ বুনিয়াদি বিত্থালয়ে এবং কয়টি উচ্চ বুনিয়াদী হাই স্কুলে উন্নীত করেছেন ; ( বিত্থালয়ের নাম সহ মহকুমা ভিত্তিক হিসাব ) ; এবং

২। ১৯৮১-৮২ সালের শিক্ষাবর্ষে কয়টি নিম্ন বুনিয়াদী বিত্থালয়কে উচ্চ বুনিয়াদীতে ও কয়টি উচ্চ বুনিয়াদী বিত্থালয়কে হাই স্কুলে পরিণত করার জন্য সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন ;

৩। যদি পরিকল্পনা গ্রহন করে থাকেন তাহা কোথায় কোথায় ?

উত্তর

| ১। বৎসর | যতগুলি জে. বি, কে এস্. বি, করা হইয়াছে | যতগুলি এস, বি, কে হাইস্কুল করা হইয়াছে |
|---|---|---|
| ১৯৭৯-৮০ | ২৬ | ২২ |
| ১৯৮০-৮১ | ২৩ | ২০ |

বিত্থালয়গুলির তালিকা ১ নং পরিশিষ্টে দেওয়া হইল।

২। ১৯৮১-৮২ ইং সনে ৩০টি জে, বি স্কুলকে এস, বি স্কুলে এবং ২০টি এস, বি স্কুলকে হাই স্কুলে উন্নীত করার লক্ষ্য মাত্রা ধার্য্য করা হইয়াছে।

৩। ইতিমধ্যে ১৯৮১-৮২ ইং সনে যে যে জে, বি স্কুলকে এস, বি স্কুলবে এস, বি স্কুলে এবং যে এস বি স্কুলকে হাই স্কুলে উন্নীত করা হইয়াছে তহাদের অবস্থান পরিচিতি এই সংগে প্রদত্ত ২নং পরিশিষ্ঠে দেওয়া হইল। অবশিষ্ট স্থানগুলি এখনও স্থির করা হয় নাই।

সন ১৯৭৯-৮০ উন্নীত-স্কুলের তালিকা পরিশিঃ—১

| মহকুমা | যে যে জে. বি. স্কুলকে এস. বি. স্কুলে উন্নীত করা হইয়াছে তাহাদের নাম :— |
|---|---|
| সদর | ১) জিরানীয়াখলা জে. বি. স্কুল |
| | ২) রাধামোহনপুর ,, |
| | ৩) তারাপুর ,, |
| | ৪) বাজালঘাট ,, |
| | ৫) লাটিয়াছড়া ,, |
| | ৬) নাগরাইছড়া ,, |
| খোয়াই | ৭) উত্তর রামচন্দ্র ঘাট ,, |
| | ৮) ইচারবীল ,, |
| | ৯) পারা কলক ,, (মোহরছড়া উপজাতি অঞ্চলের নিকট) |
| | ১০) পূর্ণিমা জে. বি. স্কুল |
| | ১১) তেলিয়ামুড়া ,, |
| | ১২) লাবন্য চৌঃ পাড়া ,, |
| ধর্মনগর | ১৩) উপ্তাখালি ,, |
| | ১৪) কুরতী কলোনী ,, |
| কৈলাশহর | ১৫) গকুলনগর ,, |
| | ১৬) লালজুরী ,, |
| | ১৭) এমরাপাশা ,, |
| | ১৮) গকুলনগর কলোনী ,, |
| কমলপুর | ১৯) বামনছড়া বস্তী ,, |
| | ২০) পূর্ব ডলুছড়া ,, |
| | ২১) রাজবাড়ী ,, (বালিকাদের জন্য) |
| বিলোনীয়া | ২২) শত্রুঘ্ন পাড়া ,, |
| | ২৩) উত্তর বিলোনীয়া ,, |
| | ২৪) বিলোনীয়া মডেল ,, (বালিকাদের জন্য) |
| উদয়পুর | ২৫) প্রাথমিক শাখা চন্দ্রপুর হাইস্কুল (বালিকাদের জন্য) |
| অমরপুর | ২৬) নবীনারায়ণ জে. বি. স্কুল (ডলুমা) |

| মহকুমা | যে যে জে. বি. স্কুলকে এস. বি. স্কুলে উন্নীত করা হইয়াছে তাহাদের নাম :— |
|---|---|
| সদর | ১) সুরেন্দ্রনগর জে, বি, স্কুল |
| | ২) ঘাঁধারঘাট ,, |
| | ৩) রাণীগঞ্জ ,, (বালিকাদের জন্য) |
| | ৪) ইঞ্জিনীয়ারিং কলেজ টীলা জে. বি. স্কুল |
| খোয়াই | ৫) জন কল্যাণ (পদ্মবিল) ,, |
| | ৬) গোপালনগর কলোনী ,, |
| | ৭) বিনন হাজারী ,, |
| | ৮) সরদু করকরী ,, |
| সোনামুড়া | ৯) ভৈবান্দল ,, |
| বিলোনীয়া | ১০) কাঠালীয়াছড়া ,, |
| | ১১) চন্দ্রনাথ চৌঃ পাড়া ,, |
| | ১২) নিশিকুমার মুড়াসিং পাড়া ,, |
| | ১৩) শ্রীকান্তবাড়ী ,, |
| | ১৪) মনিরাম বাড়ী ,, |
| উদয়পুর | ১৫) পাওয়ামুড়া ,, |
| কৈলাশহর | ১৬) লালছড়া টি, এম, সি, ,, |
| | ১৭) কৃষ্ণ দেববর্মা পাড়া ,, |
| | ১৮) ভাইবোন ছড়া ,, |
| ধর্মনগর | ১৯) ফুলবাড়ী ,, |
| | ২০) নালকাটা প্রাইমারী স্কুল |
| | ২১) পিপলাছড়া (উত্তর) জে. বি. স্কুল (নিতাইনগর) |
| কমলপুর | ২২) উজান চান কাপ ,, |
| | ২৩) ডলুবাড়ী গেট ,, |
| সদর | ১) দুর্গানগর ভদ্রাবতী জে. বি. স্কুল |
| | ২) ঘনিয়ামারা ,, |
| খোয়াই | ৩) গুটিয়াতল ,, |
| সোনামুড়া | ৪) রহিমপুর ,, |
| | ৫) মনাইপাথর ,, |
| বিলোনীয়া | ৬) রাধানগর ,, |
| | ৭) কালীপ্রসাদ বাড়ী ,, |
| | ৮) সোনারটীলা ,, |

| মহকুমা | যে যে জে. বি. স্কুলকে এস. বি, স্কুলে উন্নীত করা হইয়াছে তাহাদের নামঃ— | |
|---|---|---|
| | ৯) উত্তর তাকুমা | ,, |
| অমরপুর | ১০) জগবন্ধু পাড়া | ,, |
| কমলপুর | ১১) বলরাম | ,, |
| | ১২) মেছুরিয়া | ,, |
| কৈলাশহর | ১৩) উপেন্দ্ররোয়াজা পাড়া (সিন্ধুকুমার) | ,, |
| ধর্মনগর | ১৪) অক্ষয়মুনী ধনীছড়া | ,, |

| মহকুমা | যে যে এস. বি. স্কুলকে হাই স্কুলে উন্নীত করা হইয়াছে তাহাদের নাম :— | |
|---|---|---|
| সদর | ১) টাকারজলা (দক্ষিণ) | এস. বি. স্কুল |
| | ২) আমতলী | ,, |
| | ৩) পাথালীয়াঘাট | ,, |
| | ৪) ধলেশ্বর (দুপুর) | ,, |
| | ৫) ব্রজপুর | ,, |
| | ৬) বড়জলা | ,, |
| | ৭) মধ্য ভুবনবন | ,, |
| খোয়াই | ৮) বাচাইবাড়ী | ,, |
| | ৯) ব্রহ্মছড়া | ,, |
| | ১০) কুঞ্জবন | ,, |
| ধর্মনগর | ১১) ব্রজেন্দ্রনগর | ,, |
| | ১২) পানিসাগর | ,, |
| কৈলাশহর | ১৩) জয়গন্তী | ,, |
| কমলপুর | ১৪) বড়লুতমা | ,, |
| উদয়পুর | ১৫) নোয়াবাড়ী | ,, |
| সাব্রুম | ১৬) সাতচাঁদ | ,, |
| অমরপুর | ১৭) করবুক পাঞ্জিহাম | ,, |
| | ১৮) রাঙ্গামাটি | ,, |
| বিলোনীয়া | ১৯) পূর্ব্ব কলাবাড়িয়া | ,, |
| | ২০) কুকীছড়া | ,, |

সন ১৯৮১-৮২ উন্নীত স্কলের তালিকা পরিশিষ্ট—২

| মহকুমা | যে যে এস. বি. স্কুলকে হাই স্কুলে উন্নীত করা হইয়াছে তাহাদের নাম :— |
|---|---|
| সদর | ১) যোগেন্দ্রনগর এস. বি. স্কুল |
| | ২) মধুবন কাঠালতলী ,, |
| | ৩) রাণীরগাঁও ,, |
| | ৪) অফিসটীলা ,, |
| | ৫) কোনাবন (পশ্চিম) ,, |
| | ৬) কামানমুড়া ,, |
| খোয়াই | ৭) তুইছিনদ্রাই বাড়ি ,, |
| | ৮) রতনপুর ,, |
| | ৯) ভারতচন্দ্রনগর ,, |
| | ১০) লালছড়া ,, |
| সোনামুড়া | ১১) বড়নারায়ণ হাইস্কুল |
| উদয়পুর | ১২) হরিয়ানন্দ এস. বি. স্কুল |
| | ১৩) গামারিয়া ,, |
| | ১৪) গর্জ্জীবাজার ,, |
| সাবরুম | ১৫) মনুবংকুল ,, |
| অমরপুর | ১৬) তৈদুবাড়ী ,, |
| বিলোনীয়া | ১৭) দেবদারু ,, |
| | ১৮) অভয়নগর ,, |
| কৈলাশহর | ১৯) মাছলীছড়া ,, |
| | ২০) ছৈলেংটা ,, |
| ধর্মনগর | ২১) কৃষ্ণপুর ,, |
| | ২২) দামছড়া ,, |

সন ১৯৮০-৮১ উন্নীত স্কুলের তালিকা পরিশিষ্ট—১

| | |
|---|---|
| সদর | ১) পূর্ব্ব লক্ষীবিল এস, বি, স্কুল |
| | ২) ধরিয়াথল ,, |
| | ৩) নিউ কুঞ্জবন টাউনশীপ এস, বি, স্কুল |
| | ৪) উপেন্দ্র বিদ্যাভবন ,, |
| | ৫) সখীচরণ ,, |
| | (বেসরকারী সাহায্যপ্রাপ্ত) |
| | ৬) চম্পকনগর |
| | ৭) পুরাতন আগরতলা জুনিয়ার হাই |
| খোয়াই | ৮) গৌরাঙ্গটীলা এস, বি, স্কুল |

| মহকুমা | যে যে এস. বি. স্কুলকে হাই স্কুলে উন্নীত করা হইয়াছে তাহাদের নাম :— | |
|---|---|---|
| বিলোনীয়া | ৯) পাইখোলা | ,, |
| | ১০) কলসী | ,, |
| উদয়পুর | ১১) শীলঘাটী | ,, |
| | ১২) চন্দ্রপুর কলোনী | , |
| কৈলাসহর | ১৩) কাঠালছড়া ট্রাইবেল মডেল কলোনী এস, বি. স্কুল | |
| ধর্মনগর | ১৪) বাঘন | ,, |
| | ১৫) উত্তর লালজুরী (জয়শ্রী) | ,, |

Admitted Unstarred Question No. 15

By—Shri Mati Lal Sarkar and
Shri Bhanu Lal Saha.

Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১) ত্রিপুরা উপজাতি এলাকা স্ব-শাসিত জেলা পরিষদের কাজের জন্য রাজ্য সরকার অর্থ বরাদ্দের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট আবেদন করেছিলেন কি ;

২) করে থাকলে কি পরিমাণ টাকা কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছেন ;

৩) জেলা পরিষদের কাজের জন্য সরকার কি কি পরিকল্পনা নিচ্ছেন এবং কিভাবে সমস্ত অর্থের যোগান দিবেন ?

উত্তর

১) রাজ্য সরকার ১৯৮২-৮৩ইং সনের ষ্টেট প্লেন-এ ১ কোটি টাকার বরাদ্দের জন্য কেন্দ্রের কাছে অনুরোধ করে ছিলেন।

২) ১৯৮২-৮৩ইং সনের ষ্টেট প্লেন-এ ৭৫ লক্ষ টাকা কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছেন।

৩) আর্থিক সঙ্গতি সাপেক্ষে রাজ্য সরকার বিভিন্ন পরিকল্পনা রূপায়ণের জন্য পরিষদের অর্থ বরাদ্দ করবেন। জেলা পরিষদের কাজের পরিকল্পনা গৃহীত আইনানুযায়ী পরিষদই স্থির করবেন এবং সরকারের অনুমোদন অনুযায়ী তা রূপায়িত হবে।

——

